গ) দক্ষিণ ত্রিপুরা—

১) ডাস্ক (অমরপুর), নলুয়া (বিলোনীয়া)।

উপরোক্ত ৬টি ইট ভাটার মধ্যে ১৯৭৯-৮০ সালে মোট ৯০ লক্ষ ইট উৎপাদনে সক্ষম ২টি ইট ভাটা তেলিয়ামুড়া ও জিরানীয়াতে চালু করা হইয়াছে। প্রাথমিক স্তরে ৭০ লক্ষ ইট তৈরী করার জন্য ধার্য্য করা হইলেও উক্ত বৎসরে ৮২ লক্ষ্য ইট তৈরী হয়।

অপর ৪টি ইট ভাটা ১৯৮০-৮১ সালে পূর্ত্ত বিভাগের সুপারিশক্রমে স্থানীয় চাহিদা পূরণের জন্য রামচন্দ্রঘাট (খোয়াই, চিনি বাগান (কৈলাসহর), ডাস্ক (অমরপুর), নলুয়া (বিলোনীয়া স্থাপিত হয়।

ত্রিপুরা রাজ্যে ১৯৮০-৮১ সালে অনুমানিক ইটের চাহিদার হিসাব নিম্নে প্রদত্ত হইল—

| | |
|---|---|
| ১) পূর্ত্ত বিভাগ— | ২০ কোটি |
| ২) তৈল ও প্রাকৃতিক গ্যাস— | ৩ কোটি |
| ৩) অন্যান্য— | ২ কোটি |
| মোট— | ২৫ কোটি |

উক্ত বৎসরে মোট ২ কোটি ইট ক্ষুদ্র শিল্প নিগমের তত্বাবধানে তৈরী হয এবং মোট চাহিদার শতকরা ৮ ভাগ মাত্র নিগম পূরণ করতে সক্ষম হইয়াছিল।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্যগণ কোয়েশ্চান আওয়ার শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি সেগুলির লিখিত উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

### বিজনেস্ এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট
### উত্থাপন ও গ্রহণ

অধ্যক্ষ মহাশয় :—মাননীয় সদস্যবৃন্দ সভার পরবর্ত্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস্ এ্যাডভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা"। বর্ত্তমান অধিবেশনের ১২ ই মার্চ্চ, বৃহস্পতিবার, ১৯৮১ ইং (তারিখ) থেকে ২৪শে মার্চ্চ, ১৯৮১ ইং (তারিখ) পর্য্যন্ত বিধান সভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি" যে সময় নির্ঘণ্ট করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধান সভার বর্ত্তমান অধিবেশনের ১২ই মার্চ্চ, বৃহস্পতিবার ১৯৮১ ইং (তারিখ) থেকে ২৪ শে মার্চ্চ মঙ্গলবার ১৯৮১ইং (তারিখ) পর্য্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য "বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি" যে সময় নিঘণ্ট সুপারিশ করেছেন তাঁর রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

অধ্যক্ষ মহাশয় :—এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি কর্ত্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা এক মত"।

অধ্যক্ষ মহাশয় :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্ত্তৃক উত্থাপিত মোশানটি এখন আমি ভোটে দিচ্ছ। মোশানটি হলো :-"বিজনেস্ এ্যাডভাইসারী কমিটি প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা এক মত"। রিপোর্ট'টি সভা কর্ত্তৃক গৃহীত হলো।

## লেয়িং অব্ গভর্ণ'রস্ এ্যাড্ড্রেস

অধ্যক্ষ মহাশয় ঃ— আমি এই সভাকে জানাচ্ছি যে, আজ বেলা ১১ ঘটিকায় মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভার যে ভাষণ দিয়েছেন ঐ ভাষণের একটি প্রতিলিপি সভার সামনে পেশ করতে আমি বিধান সভার সচিবকে অনুরোধ করছি।

সচিব মহাশয় :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল আজ বেলা ১১ ঘটিকায় বিধান সভায় যে ভাষণ দিয়েছেন তার একটি প্রতিলিপি এই সভায় আমি পেশ করছি।

অধ্যক্ষ মহাশয় :— মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষনের উপর যে কোন সদস্য অপর একজন সদস্য কর্ত্তৃক সমর্থিত ধন্যবাদ সূচক প্রস্তাব আনতে পারেন আগামী সোমবার ১৬ই মার্চ'। মাননীয় সদস্যরা উক্ত প্রস্তাবের পরিপ্রেক্ষিতে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে পারবেন। ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর সংশোধনী প্রস্তাবের নোটিশ ১৬ই মার্চে'র পূর্ব্বে দিতে হবে।

## মুভিং অব মোশান অব থ্যাঙ্কস টু দি গভর্ণ'রস এ্যাড্ড্রেস

অধ্যক্ষ মহাশয় ঃ— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো মাননীয় রাজ্যপালের ভাষনের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন। এখন আমি মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে আহবান করছি তার প্রস্তাব উত্থাপন করতে।

Shri Samar Choudhury— Sir, I beg to give notice of my intention to move the following motion—

"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, ১২ই মার্চ' ১৯৮১ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তারজন্য ত্রিপুরা বিধান সভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ"।

শ্রীখগেন দাস :— মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী যে প্রস্তাব করেছেন, আমি সেটা সর্ব্বান্তকরনে সমর্থন করছি।

অধ্যক্ষ মহোদয় :— এই ধন্যবাদসূচক প্রস্তাবের উপয় যদি কোন সদস্য সংশোধনী প্রস্তাব আনতে চান, তিনি আগামী শুক্রবার ১৩ই মার্চ' বেলা ৪ ঘটিকা পর্য্যন্ত বিধানসভা সচিবালয়ে তা জমা দিতে পারবেন।

লেয়িং অব রিপোর্ট

অধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :— Lying of the first Annual Report and Accounts, 1976-77 of the Tripura Forest Development and Plantation Corporation Ltd.

আমি মাননীয় বন মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রিপোর্ট'টি সভার সামনে পেশ করার জন্য।

Shri Araber Rahaman— Mr. Speaker, Sir, I beg to lay "The First Annual Report and Accounts, 1976–77 of the Tripura Forest Development and Piantation Corporation Ltd."

লেয়িং অফ রিপোর্ট

অধ্যক্ষ মহাশয় :—সভার পরবর্ত্তী কার্য্য সূচী হলো :—

Laying of the Second Annual Report & Accounts, 1977-78 of the Tripura Forest Develoment & Plantation Corporation Limited.

আমি মাননীয় বনমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রিপোর্ট'টি সভার সামনে পেশ করা জন্য

Shri Araber Rahaman :—Mr Speaker sir, I beg to lay, " The Second Annual Report and Accounts, 1977-78 of the Tripura Forest Department and Plantation Corporation Limited.

লেয়িং অফ রুলস্

অধ্যক্ষ মহাশয় :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :—

Laying of the Tripura Land Revenue & Land Reforms ( Allotment of Land ) Rules, 1980.

আমি মাননীয় রাজস্ব মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলস্‌টি সভার সমনে পেশ করার জন্য।

Shri Biren Dutta:—Mr Speaker sir, I beg to lay, "The Tripura Land Revenue and Land Reforms ( Allotment of Land ), Rules, 1980.

লেয়িং অফ রুলস

অধ্যক্ষ মহাশয় :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো :—

Laying of the Tripura Land Revenue & Land Reforms ( 13th Amendment ) Rules, 1981.

আমি মাননীয় রাজস্ব মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রুলস্‌টি সভার সামনে পেশ করার জন্য।

Shri Biren Dutta:—Mr Speaker sir, I beg to lay, " The Tripura Land Revenue and Land Reforms ( Thirteen Amendment ) Rules 1981. "

অধ্যক্ষ মহাশয় :—মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানানো হচ্ছে যে এই সভায় পেশ করা বিভিন্ন "রিপোর্ট" এবং "রুলস্" এর প্রতিলিপিগুলি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্য।

মাননীয় অধ্যক্ষ মহোদয় কর্তৃক কয়েকটি ঘোষণা

মাননীয় অধ্যক্ষ :—হাউসের অবগতির জন্য জানাচ্ছি যে নিম্নলিখিত ৩ (তিন) টি বিলে মাননীয় রাষ্ট্রপতি মহোদয় এবং মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন। বিলগুলির নামের পাশেই আমি উনাদের নাম ও তারিখ পর্য্যায়ক্রমে জানাচ্ছি :—

| বিলের নাম | তারিখ |
|---|---|
| ১। "দি ত্রিপুরা এপ্রোপ্রিয়েশান ( নং ৬ ) বিল, ১৯৮০ (ত্রিপুরা বিল নং ১৫ অফ ১৯৮০ )" | ২০-১-৮১ ইং রাজ্যপাল |
| ২। "দি ত্রিপুরা ট্রাইব্যুনেলস্ অফ ক্রিমিন্যাল জ্যুরিডিক্শান্ বিল নং ১৯৮০ ( ত্রিপুরা বিল নং ১৩ অফ ১৯৮০ ) | ৩১-১-৮১ ইং রাষ্ট্রপতি |
| ৩। "ত্রিপুরা এগ্রিকালচারেল ইনডেটেডনেস্ রিলিফ এমেণ্ডমেন্ট বিল, ১৯৮০ ( ত্রিপুরা বিল নং ১২ অফ ১৯৮০ ইং ) | ৮-৩-৮১ ইং রাজ্যপাল |

অধ্যক্ষ মহাশয়—এখন সভার সামনে বিষয় সূচী হলো ভারতের প্রাক্তন মন্ত্রী এম. সি. চাগলার মৃত্যুতে স্মৃতিচারণ। প্রখ্যাত:আইনবিদ এবং প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী মহম্মদ আলী করিম্ চাগলা ৯ই ফেব্রুয়ারী রাত্রিতে হৃদরোগে আক্রান্ত হয়ে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। প্রখর বুদ্ধিমত্তা এবং ব্যক্তি স্বাধীনতা রক্ষায় তার সংগ্রামী মনোভাবের জন্য তিনি সর্বজন শ্রদ্ধেয় ছিলেন। মৃত্যু কালে তাঁর বয়স হয়েছিল ৮০ বৎসর। ১৯০০ সালের ৩০শে সেপ্টেম্বর তাঁর জন্ম। চাগলার জীবন ছিল ঘটনা বহুল। তিনিই প্রথম ভারতীয় যিনি ১৯৪৭ সালে বোম্বাই হাই কোর্টের প্রধান বিচারপতি হওয়ার গৌরব অর্জ্জন করেছিলেন। পরবর্ত্তী সময়ে তিনি মার্কিন যুক্তরাষ্ট্রে ভারতের দূত, বৃটেনে ভারতীয় হাই কমিশনার নিযুক্ত হয়েছিলেন; এবং রাষ্ট্রসঙ্ঘে কাশ্মীর বিতর্কে ভারতীয় দলের নেতৃত্ব দিয়েছিলেন। কেন্দ্রীয় মন্ত্রী সভায় প্রথমে তিনি বিদেশ মন্ত্রী ও পরে শিক্ষা মন্ত্রীর দায়িত্ব পালন করেন। মুন্দ্রা মামলায় তদন্ত কমিশনে তিনি সভাপতি ছিলেন। জীবনের সূচনা দক্ষ ব্যারিষ্টার হিসাবে। ১৯২২ সালে অক্সফোর্ডের লিঙ্কন কলেজ থেকে স্নাতক হওয়ার পর ঐ বছরেই তিনি ব্যারিষ্টার রূপে আইন ব্যবসায়ে যোগ দেন। ১৯৪১ সালে তিনি বোম্বাই হাইকোর্টে বিচারপতি পদে নিযুক্ত হন এবং ১৯৪৭ থেকে ১৯৫৮ সাল পর্যন্ত তিনি বোম্বাই হাই কোর্টের প্রধান বিচারপতি ছিলেন। ১৯৫৭ সালে হেগে আন্তর্জাতিক বিচারালয়ে এ্যাড হক বিচারপতি পদেও তিনি কাজ করেন। তিনি ছিলেন পরিপূর্ণ ভাবে ধর্মনিরপেক্ষ। সব ধর্মের মানুষের নিকট তিনি ছিলেন বন্ধু। তিনি ছিলেন সর্বজন শ্রদ্ধেয় আইনবিদ। সংবিধান বিজ্ঞরা শ্রী চাগলাকে অগ্রগণ্য সংবিধান বিশেষজ্ঞ রূপে সম্মান করেন।

দেশের সম্মান, সুনাম ও ব্যক্তি স্বাধীনতার জন্য শ্রীচাগলা সব সময়েই লড়াই করে গেছেন। কখনও তিনি সাম্প্রদায়িক রাজনীতিকে প্রশ্রয় দেন নি। তাঁর মৃত্যুতে দেশ একজন দেশ-প্রেমিক, ঝানু রাজনীতিবিদ ও বিশিষ্ট আইনজ্ঞকে হারাল।

এই সব মহম্মদ আলী করিম চাগলার মৃত্যুতে গভীর শোক প্রকাশ করেছে এবং শোক সন্তপ্ত পরিবারকে গভীর সহানুভূতি ও সমবেদনা জ্ঞাপন করছে।

এখন আমি সদস্য মহোদয়দের অনুরোধ করব দুই মিনিট নীরবে দাঁড়িয়ে উনার প্রতি শ্রদ্ধার্ঘ্য জানাতে।

(দুই মিনিট নীরবতা পালন)

অধ্যক্ষ মহোদয় :- মাননীয় সদস্যগণ ধন্যবাদ। এই সভা আগামী ১৩ই মার্চ শুক্রবার, ১৯৮১ইং বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রহিল।

## ANNEXURE

### Admitted Starred Question No—15

Name of the Member-Sri Badal Chowdhary, M.L.A.

Will the Hon'ble Minister in-Charge of the Publicity Deptt.be pleased to state:-

প্রশ্ন

(১)রাজ্যের বিভিন্ন দৈনিক পত্রিকার প্রচার সংখ্যা কত ?

(২) রাজ্যের কোন্ কোন পত্রিকা তার প্রচার সংখ্যা প্রকৃত প্রচার সংখ্যা থেকে অধিক দেখিয়ে সরকার থেকে অতিরিক্ত পরিমানে নিউজপ্রিণ্ট সংগ্রহ করেছে, এরকম কোন সংবাদ সরকার অবগত আছেন কিনা ?

(৩) অবগত থাকলে সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন ?

উত্তর

(১) রাজ্যের বিভিন্ন দৈনিক পত্রিকার প্রচার সংখ্যা Register of news paper for India নিরূপন করে থাকেন। তাঁদের তথ্য অনুযায়ী ১৯৭৭ ইং সনের স্থানীয় দৈনিক পত্রিকাগুলির প্রচার সংখ্যা নিম্নরূপ :—

| পত্রিকার নাম | বিক্রীত সংখ্যা | বিনামূল্যে বিতরণ সংখ্যা |
|---|---|---|
| (১) দৈনিক সংবাদ— | ৩৭৮৪— | ২৯৮ |
| (২) ভাবীভারত— | ৯৮৫— | ২৫০ |
| (৩) গনরাজ— | ১০৪০— | ১২৫ |
| (৪) জাগরণ— | ৯৬৩— | ৯৯ |
| (৫) জনপদ— | ৯৬৬— | ৯৪ |
| (৬) ত্রিপুরা দর্পন— | ১৭২৮— | ২০৪ |
| (৭) বিবেক— | কোন সংখ্যার উল্লেখ নেই | |

(৮) দৈনিক দেশের কথা-
(৯) প্রমোদ বার্তা
(১০) গনসম্বাদ
(১১) গনদূত
(১৩) স্যান্দন
(১৩) মানুষ

Register of newspaper for India ক্রমিক সংখ্যা ৮-১৩ উল্লেখিত কোন দৈনিক পত্রিকার তথ্য পাওয়া যায় নি।

এ ছাড়াও বিভিন্ন পত্র পত্রিকা রাজ্য সরকারের কাছে যে তথ্য সরবরাহ করেছেন তাতে ঐ সমস্ত পত্রিকার ১৯৭৯ সালের প্রচার সংখ্যা নিম্নরূপ ছিল বলে দাবী করা হয়েছে—

| ক্রমিক নং | পত্রিকার নাম | বিক্রীত সংখ্যা | বিনামূল্যে বিতরন সংখ্যা |
|---|---|---|---|
| (১) | দৈনিক সংবাদ— | ৫৮০৯ প্রতিদিন-(১৯৭৮ইং) | ৩৯৬ |
| (২) | ত্রিপুরা দর্পন— | ৫০৭১ (১৯৭৮ইং)— | ২৬৭ |
| (৩) | বিবেক— | ১৬৯০ (১৯৭৯ইং)— | ১০০ |
| (৪) | জনপদ— | ৩১০৫ (ঐ) — | —— |
| (৫) | দৈনিক দেশের কথা— | ২০৫৬ (ঐ)— | ১৭৫ |
| (৬) | প্রমোদ বার্তা— | ৯৪০ (ঐ)— | ৬০ |
| (৭) | গনসম্বাদ— | ৩২৮৫ (ঐ)— | ১১৫ |
| (৮) | স্যান্দন— | ২৪০০ (ঐ)— | ৮০ |
| (৯) | মানুষ— | ২৩০০ (ঐ)— | —— |
| (১০) | গনদূত— | ৬,১৬৩ (ঐ)— | ১৩৮ |
| (১১) | ভাবীভারত— | ১৫২০ (ঐ)— | ২৬০ |
| (১২) | জাগরণ— | ১৫৫৩ (ঐ)— | ১০১ |

(২) এমন কোন সংবাদ সরকারের জানা নেই।

(৩) প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 25
By—Shri Tarani Mohan Singh

Will the Hon'ble Minister In-charge of the Health and Family Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে কুষ্ঠ রোগীর সংখ্যা কত ( বিভাগ ভিত্তিক হিসাব ) ;

২। রোগকে নির্মূল করার জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়াছেন ?

৩। বর্ত্তমানে ঐ রোগীদের থাকা খাওয়ার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি না ?

উত্তর

| | | |
|---|---|---|
| ১। | উত্তর ত্রিপুরায়— | ৮৪৩ জন |
| | দক্ষিণ ত্রিপুরায়— | ৫১২ জন |
| | পশ্চিম ত্রিপুরায়— | ১,৯৬৫ জন |
| | মোট— | ৩,৩২০ জন |

২। (ক) ত্রিপুরায় ২জন অভিজ্ঞ ও প্রশিক্ষণ প্রাপ্ত চিকিৎসকের পরিচালনায় ২টি (মনুঘাট উত্তর ত্রিপুরা এবং বর্তমানে শান্তির বাজার—দক্ষিণ ত্রিপুরা) কণ্ট্রল ইউনিট আছে। প্রতিটি কণ্ট্রল ইউনিট ২০টি সেণ্টারে বিভক্ত। প্রতিটি সেণ্টার কুষ্ঠ রোগীদের খুঁজিয়া বাহির করিয়া বিনামূল্যে ঔষধ বিতরণ এবং কুষ্ঠ রোগ সম্পর্কে জনসচেতনতা সৃষ্টির কাজ করিতেছে।

(খ) পশ্চিম ত্রিপুরা জেলায় ২০টি S. E. T. সেণ্টার অবস্থিত। উহাদের কাজ ও কণ্ট্রল ইউনিটের সেণ্টারের মত।

(গ) ২টি আরবান Leprosy Clinic (১টি আগরতলা G. B. হাসপাতালে এবং অপরটি কৈলাসহর জিলা হাসপাতালে) অবস্থিত।

(ঘ) জি, বি, হাসপাতালে বিকলাঙ্গ কুষ্ঠ রোগীদের কর্মক্ষম করিয়া তোলার জন্য একটি I e-Contractive Surgery Clinic আছে।

৩। না।

Admitted Starred Question No. 42

By—Shri Bidya Ch. Deb Barma

Will the Hon'ble Minister In-charge of the Health and Family Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর ত্রিপুরায় মোট কয়টি প্রাইমারী স্বাস্থ্য কেন্দ্র খোলা হইয়াছে, (সাব-ডিভিশান ভিত্তিক হিসাব)

২। উক্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ডাক্তার, নার্স ও কম্পাউণ্ডার প্রভৃতি প্রয়োজন অনুযায়ী নিয়োগ করা হইয়াছে কি ?

৩। যদি নিয়োগের কাজ বাকী থাকে তাহা হইলে কবে পর্য্যন্ত এই নিয়োগের কাজ সম্পূর্ণ হইবে ;

৪। এবং দূরবর্তী এলাকার ডিসপেনসারীগুলিতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে উন্নিত করার কোন পরিকল্পনা আছে কি ?

৫। থাকিলে ঐ গুলির নাম ?

উত্তর

১নং ২নং এবং ৩নং —বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৮০-৮১ সনেই মাত্র ২টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র স্থাপনের অনুমোদন পাওয়া যায়। এই দুটির স্থান নির্বাচনের প্রাথমিক কাজ শেষ হইয়াছে। ১৯৮১-৮২ সনে নির্মাণ কাজ শুরু হতে পারে। উক্ত সময়ের মধ্যে কোন নূতন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র খোলা হয় নাই।

৪নং ৫নং—ডিস্‌পেনসারীকে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে উন্নিত করার কোন পরিকল্পনা এখনো নেওয়া হয় নাই। তবে দামছড়া, মধুপুর, মুহুরীপুর ও তীর্থমুখ ডিস্‌পেনসারীগুলিকে ৬ শয্যার স্বাস্থ্য কেন্দ্রে উন্নিত করার সিদ্ধান্ত এ বছর নেওয়া হয়েছে। কাতলামারায় অনুরূপ ৬ শয্যার উপ-স্বাস্থ্য কেন্দ্র স্থাপনেরও সিদ্ধান্ত নেওয়া হইয়াছে।

Admitted Starred Question No. 44

By—Shri Tapan Chakraborty, M. L. A.

Will the Hon'ble Minister In-charge of the Panchayat Department be Pleased to state—

প্রশ্ন

১। তিন বছর পূর্ত্তি উৎসবের জন্য সরকার রাজ্যের পঞ্চায়েতগুলিকে কত টাকা বরাদ্দ করেছেন ?

উত্তর

১। পঞ্চায়েত দপ্তর হইতে ৩৫,০০০ (পঁয়ত্রিশ হাজার) টাকা উক্ত উদ্দেশ্যে প্রচার বিভাগের মারফৎ পঞ্চায়েৎগুলিকে বরাদ্দ করা হইয়াছে।

প্রশ্ন

২। কয়টি পঞ্চায়েত এই টাকা ১৫ই ফেব্রুয়ারী ১৯৮১ পর্য্যন্ত খরচ করেছেন ?

উত্তর

২। প্রয়োজনীয় তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Starred Question No. 47

By—Shri Tapan Chakraborty. M. L. A.

Will the Hon'ble Minister In-charge of the C. D. Department be pleased to state—

প্রশ্ন

১। ১৯৮০-৮১ ইং আর্থিক বছরে কুমারঘাট ব্লক সহ রাজ্যের ১৭টি ব্লকে আর, ডব্লু, এস এর (রিংওয়েল ও টিউবওয়েল) কাজের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে ?

২। ১৯৮১ইং ১৫ই ফেব্রুয়ারী পর্য্যন্ত কত টাকা খরচ করা হইয়াছে ?

উত্তর

১। ১৯৮০-৮১ আর্থিক বছরে কুমারঘাট ব্লক সহ ১৭টি ব্লকে P. W. S. Scheme এ (Ring well এবং Tube well) মোট ১,৪৭,১৫,৪০০/- ( এক কোটি সাত চল্লিশ লক্ষ পনর হাজার চারিশত ) টাকা বরাদ্দ করা হইয়াছে।

২। ১৯৮১ইং এর ১৫ই ফেব্রুয়ারী পর্য্যন্ত মোট ৫৪,৩৩,৭০৬/- ( চুয়ান্ন লক্ষ তেত্রিশ হাজার সাতশত ছয় ) টাকা খরচ হইয়াছে।

Admitted starred question No. 68

By—Shri Khaacn Das, M. L. A.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to :-

১। ত্রিপুরাতে রেজিষ্ট্রিকৃত টি. বি. রোগীর মোট সংখ্যা কত ?

২। ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৭৯-৮০ সাল পর্যন্ত টি. বি. রোগীদের আর্থিক সাহায্য বাবত মোট কত টাকা ড্র করা হয়েছিল ?

৩। এর মাধ্য কত জনকে মোট কত টাকা দেওযা হয়েছে ?

উত্তর

১। ত্রিপুরাতে রেজিষ্ট্রিকৃত টি. বি. রোগীর সংখ্যা মোট ১৯,৮৪৭ জন।

২। ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৭৯-৮০ সাল পর্যন্ত টি. বি. রোগীদের আর্থিক সাহায্য বাবত মোট কত টাকা ড্র করা হইয়াছে তাহা নিম্নরূপ :-

| | |
|---|---|
| ১৯৭৭—৭৮— | ৫২,০৯৫ টাকা |
| ১৯৭৮—৭৯— | ৭৪,৭৯০ ,, |
| ১৯৭৯—৮০— | ৩,০৫,৪৫৫ ,, |

৩।

| আর্থিক বৎসর | সাহায্য প্রাপ্তির ব্যক্তির সংখ্যা | | সাহায্য প্রাপ্ত টাকার সংখ্যা |
|---|---|---|---|
| ১৯৭৭—৭৮— | ১,২৫৪ জন | — | ৫২,০৯৫ টাকা |
| ১৯৭৮—৭৯— | ১,৩৫৫ ,, | — | ৭৪,৭৯০ ,, |
| ১৯৭৯—৮০— | ২,০৫২ ,, | — | ৩,০৫,৪৫৫ ,, |

## Admitted Starred Question No. 70

By—Shri Khagen Das, M. L. A.

প্রশ্ন

Will the Hon'ble Minister in-charge of Community Develoment Department be pleased to state :—

১। এল. আই. জি. এইচ ও এম. আই. এইচ স্কীম কবে থেকে চালু হয়েছে ;

২। চালু হবার পর থেকে বিগত ১৯৭৯-৮০ সাল পর্য্যন্ত কত জনকে মোট কত টাকা লোন হিসাবে দেওয়া হয়েছে ;

৩। এর মধ্যে ১৯৭৯-৮০ সাল পর্য্যন্ত কত জনের কাছ থেকে মোট কত টাকা আদায় হয়েছে ;

৪। ১০ বছর বা তারও পূর্ব্বে ঋণ নিয়েছেন অথচ কয়েক কিস্তি দেওয়ার পর আর কিস্তি দিচ্ছেন না এমন লোকের সংখ্যা কত ?

উত্তর

১। ১৯৫৬-৫৭ ইং সন হইতে এল. আই. জি. এইচ স্কীম এবং ১৯৬০-৬১ ইং সন হইতে এম. আই. জি. এইচ স্কীম চালু হইয়াছে।

২। চালু হবার পর থেকে ১৯৭৯-৮০ সাল পর্য্যন্ত ৮৪৬ জনকে মোট ৬৯,৭৫,০৭০, টাকা এম. আই. জি. এইচ লোন এবং ৮৫ জনকে মোট ১৮,৭৯,৭০০, টাকা এম. আই. জি. এইচ লোন হিসাবে দেওয়া হয়েছে।

৩। এর মধ্যে ১৯৭৯-৮০ ইং পর্য্যন্ত ২৬৭ জনের কাছ থেকে এল. আই. জি. এইচ স্কীমে মোট ৭,০৮,১৮২·৪৭ পয়সা এবং এম. আই. জি. এইচ স্কীমে ৬২ জনের কাছ থেকে মোট ৪,৬৩,৮৭০·১৪ পয়সা আদায় করা হইয়াছে।

৪। এল. আই. জি. এইচ স্কীমে ২০৪ জন এবং এম. আই. জি. এইচ স্কীমে ২৪ জন।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House, ( Ujjayanta Palace ) Agartala on Friday, the 13th March, 1981 at 11 A. M.

## PRESENT

Mr. Speaker, (the Hon'ble Shri Sudhanna Deb Barma) in the Chair, the Chief Minister, 8 Ministers, The Deputy Speaker and 33 Members.

## QUESTIONS & ANSWERS

মিঃ স্পীকার ঃ --আজকের কার্যাসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্য্যায়ক্রমে যে সদস্যগণের নাম ডাকিলে তিনি তার নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্ন এবং তার নাম্বার বলিবেন সদস্যগণ প্রশ্নের নাম্বার জানাইলে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন। শ্রীকামিনী দেববর্মা।

শ্রীকামিনী দেববর্মা -- মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ২।

শ্রীবৈদ্যনাথ মজুমদার --মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ২।

প্রশ্ন

১। মনু হইতে ছামনু রাস্তার পিচ করার সরকারের কোন পরিকল্পনা আছে কিনা, এবং

২। থাকিলে কবে পর্য্যন্ত কাজ শুরু করা হইবে,

৩। ছামনু হইতে গোবিন্দবাড়ী পর্য্যন্ত গাড়ী যাতায়াত করার মত রাস্তা করার সরকারের কোন পরিকল্পনা আছে কি না, এবং

৪। থাকিলে কবে পর্য্যন্ত ঐ রাস্তার কাজ আরম্ভ করা হইবে।

উত্তর

১। না,

২। না, তবে ১৯৮২ সালে পিচের কাজ শুরু করা হইতে পারে বলে আশা করছি।

৩। হাঁ,

৪। কিছু কিছু কাজ আরম্ভ করা হয়েছে।

শ্রীকামিনী দেববর্মা—স্যার, মনু হইতে ছামনু রাস্তার কোন উন্নতি না থাকায় বা সরকার ঐ রাস্তার উন্নতির জন্য কিছু না করায় সেখানে যাতায়াতের বড়ই অসুবিধা হয়ে গেছে। সরকার ঐ রাস্তার উন্নতির জন্য কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি না মাননীয় মন্ত্রী মহোদয় তা জানাবেন কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মাননীয় স্পীকার স্যার, মনু হইতে ছামনু এবং ছামনু হইতে গোবিন্দবাড়ী রাস্তার ডেভেলাপমেণ্টের জন্য সরকার ব্যবস্থা নিচ্ছেন

মিঃ স্পীকার—মাননীয় সদস্য শ্রীতরণী মোহন সিংহ এবং মাননীয় সদস্য শ্রীখগেন দাস

শ্রীতরণী মোহন সিংহ—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৪।

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৪।

প্রশ্ন

১। বামফ্রণ্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার আগে ত্রিপুরায় সর্ব্বমোট কয়টি গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণ করা হয়েছিল তার সংখ্যা,

২। বামফ্রণ্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর কয়টি গ্রামে উপরোক্ত কাজ করা হয়েছে তার হিসাব,

৩। ইহা কি সত্য কোন কোন গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণ না করে মাত্র ২।৪টি খুঁটি দেওয়ার পর এখন বন্ধ আছে,

৪। সত্য হলে এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন, এবং

৫। বর্ত্তমান আর্থিক বৎসরে আরো নূতন কয়টি গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণ করা হইবে?

উত্তর

১। ৩৬৭টি গ্রামে।

২। বামফ্রণ্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর জানুয়ারী ১৯৭৮ হইতে ডিসেম্বর ১৯৮০ পর্য্যন্ত মোট ৫০৪টি গ্রামে বৈদ্যুতিক লাইন করা হইয়াছে।

৩। হ্যাঁ কোন কোন গ্রামে পুরোপুরি বৈদ্যুতিক লাইন দেওয়া সম্ভব হয়নি।

৪। অনুসন্ধান করা হইতেছে।

৫। বর্ত্তমান আর্থিক বৎসরে ১৩৫টি বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের ব্যবস্থা করা হইবে।

শ্রীতরণী মোহন সিংহ :— সাপ্লিমেণ্টারী স্যার, দেখা গেছে কোথাও কোথাও ২।৪টি খুঁটি পুঁতে তারপর কাজ বন্ধ করে দেওয়া হয়েছে। এর কারণ কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— স্যার, কোথাও কোথাও ২।৪টি খুঁটি পুঁতে কাজ বন্ধ করে দেওয়া হয়েছে এটাও ঠিক। কারণ বর্ত্তমানে আমাদের ত্রিপুরার ফরেষ্ট শালের খুঁটি পাওয়া সম্ভব হচ্ছে না। ফরেষ্ট ডিপার্টমেণ্ট থেকে জানিয়ে দেওয়া হয়েছে যে, শালগাছগুলি উপযুক্ত না হওয়ায় তারা আমাদের খুঁটি দিতে পারছেন না। আমাদের যেখানে প্রতি বৎসর ৬।৭ হাজার টি খুঁটির দরকার হয় সেখানে আমরা মাত্র পেয়েছি এক হাজারটির মতন। আগে অবশ্য আসাম থেকেও শালের খুঁটি আনা হতো কিন্তু বর্ত্তমানে আর আসাম থেকে খুঁটি পাওয়া যাচ্ছে না। তবে আমরা চেষ্টা করছি যাতে করে খুঁটির যোগাড় করতে পারি। সুতরাং যেখানে খুঁটির অভাবে কাজ বন্ধ হয়ে আছে সেখানে আমরা খুটির যোগাড় করে কাজ শুরু করব।

শ্রীতরনীমোহন সিংহ :— স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে, শাল পোষ্টের

অভাবে নাকি কাজ বন্ধ আছে। অথচ কৈলাশহরে দেখা যায় আর, সি, সি, পোষ্ট দেওয়ার পর বহু শালপোষ্ট অকারণে পড়ে আছে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— স্যার, শালপোষ্টগুলি কৈলাসহর লাইনেই আমরা লাগাব বলে রেখে দিয়েছি। আমরা ঐদিকের অসমাপ্ত কাজ সম্পন্ন করতে পারছিনা বিভিন্ন মাল মশলার অভাবে। আমরা মাল মশলার যোগাড় করে পরে ঐ পোষ্টগুলিকে কাজে লাগিয়ে দেব।

শ্রীতরণী মোহন সিংহ :— স্যাপ্লিমেণ্টারী স্যার, কৈলাশহরের তেরটি গ্রামে এই বৎসর ইলেক্ট্রিফাই করা পরিকল্পনা সরকার নিয়েছিলেন তার মধ্যে একটি গ্রামে এখন পর্য্যন্ত ইলেক্ট্রি-ফাইড করা হয়েছে?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মাননীয় স্পীকার স্যার, এই বছরে আমরা ২৪০টি ভিলেজ ইলেক্ট্রিফাইড করার পরিকল্পনা নিয়েছিলাম, তারমধ্যে আপটু ডিসেম্বর হয়েছে ১০৫টি বাকিগুলি আমরা বাকী তিন মাসের মধ্যে করতে পারব বলে আশা করছি।

শ্রীবাদল চৌধুরী :— সাপ্লিমেটারী স্যার, দেখা গেছে কোন কোন বাজারে ইলেক-ট্রিকের লাইন নেওয়ার কথা থাকা সত্ত্বেও সেখানে এখনো কোন ইলেকট্রিফিকেশান করা হয় নি এর কারণ মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— স্যার, এটা ঠিক যে কোন কোন বাজারে ইলেকট্রিক লাইন নেওয়ার কথা সত্বেত্ত সেখানে ইলেকট্রিক লাইন নেওয়া সম্ভব হয়নি এর কারণ হলো, খুঁটি ইত্যাদির মতন দরকারী মালমশলা অভাব থাকার দরুন।

শ্রীসুমন্ত দাস :— সাপ্লিমেটারী স্যার, কি কি উদ্দেশ্য নিয়ে সরকার ভিলেজ ইলেকট্রি-ফিকেশান এর পরিকল্পনা করেছিলেন। এবং এই উদ্দেশ্যের কতটুকু সরকার সফল হতে পেরেছেন?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মাননীয় স্পীকার স্যার, সাধারণতঃ আমরা গ্রামাঞ্চলে কৃষির জলসেচের জন্য, শিল্পের জন্য এবং ডোমেষ্টিক কনজাম্পসনের জন্য ইলেকট্রিফিকেশানের পরিকল্পনা করেছিলাম। কিন্তু আমাদের বিভিন্ন মেটেরিয়ালস্ এর অভাবে আমরা ততটুকু অগ্রসর হতে পারিনি। তবে আমরা চেষ্টা করছি যাতে রূপায়িত করতে পারি।

শ্রী বিমল সিংহা :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে, দুই কোটি টাকার উপর খরচ হয়ে গেছে, কিন্তু দেখা গেছে ৫০০টি গ্রামে যে বৈদ্যুতিকরণ করা হয়েছে সেখানে কনজিউমারের সংখ্যা বাড়ছে না। তার কারণটা কি?

শ্রী বৈদ্যনাথ মজুমদার :—দুই কোটি টাকা খরচ হয়েছে আমি বলিনি। আমি বলেছি যে যে গ্রামে বৈদ্যুতিকরণ হয়েছে সেখানে যদি একস্টেনশান করতে যাই তাহলে ২ কোটিরও বেশী টাকা লাগবে। তাছাড়া গত তিন বৎসরে কনজিউমারের সংখ্যা অনেক বেড়ে গেছে। তার ফিগার আপাততঃ আমার কাছে নাই। রেভিনিউও অবশ্য অনেক বেড়েছে।

শ্রী নিরঞ্জন দেববর্মা :—মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি যে এইরকম অনেক এলাকা আছে যেখানে খুঁটি বসানো হয়েছে এবং লাইনও টানা হয়েছে কিন্তু ২ | ৩ বৎসর হয়ে

গেছে তবুও সেখানে ইলেকট্রিক সাপ্লাই এখনও পৌঁছেনি ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার ঃ—এরকম ২।১ টি ক্ষেত্রে আমি খবর পেয়েছি যেমন মান্দাই প্রভৃতির দিকে আছে। সেখানে যাতে বিদ্যুত সরবরাহ হয় তার জন্য আমরা বলেছি। মাননীয় সদস্য যদি আমাকে নির্দিষ্ট তথ্য দিতে পারেন তাহলে আমি পরীক্ষা করে দেখব।

অধ্যক্ষ মহাশয় :—শ্রী তরণী মোহন সিং।

শ্রী তরণী মোহন সিং :—কোয়েশ্চান নাম্বার ৭।

শ্রী বৈদ্যনাথ মজুমদার :—মাননীয় অধ্যক্ষ মহোদয় কোয়েশ্চান নাম্বার ৭।

প্রশ্ন

১। কৈলাসহর বীরচন্দ্রনগর রাস্তার মনুনদী এবং ফটিকরায় ও নিদেবীরাস্তা মনুনদী এই দুই স্থানে নদীর উপর পাকা সেতু নির্মাণের সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ?

২। যদি থাকে তবে উভয় স্থানের সেতুদ্বয়ের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে আশা করা যায়, এবং

৩। সেতুদ্বয়ের সংগে যুক্ত কৈলাসহর কমলপুর রাস্তার কাজ বর্তমানে বন্ধ থাকার কারণ কি ?

উত্তর

১। হ্যাঁ।

২। ক) কামরাঙ্গাবাড়ীতে মনু নদীর উপর পাকা পুলের কাজ ১৯৮১ ইং সনের মার্চ মাসের শেষ সপ্তাহে বা এপ্রিল মাসের প্রথম সপ্তাহে আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

খ) ফটিকরায় মনু নদীর উপর পুলটির নির্মানের কাজ উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদ কর্তৃক অনুমোদন পাওয়া গেলে আরম্ভ হইবে।

৩। কৈলাসহর হইতে ফটিকরায় পর্যন্ত রাস্তার মাটির কাজ চলিতেছে। ফটিকরায় হইতে হালাহালি রাস্তার অংশের কাজ উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদ কর্তৃক মঞ্জুরী না পাওয়ায় আরম্ভ করা যায় নাই।

শ্রী তরণী মোহন সিংহ :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, কৈলাসহর-বীরচন্দ্রনগর রাস্তায় মনুনদীতে সেতু তৈরীর কাজ আরম্ভ হবে। সেতুটি N.E.C-র আওতায়, সেটা সম্পূর্ণ না হওয়া পর্যন্ত ফটিকরায় মনুনদীর উপর অস্থায়ী ভাবে একটি পুল নির্মান করবেন কি ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার:—আপাততঃ এইরকম কোন পরিকল্পনা নেই।

অধ্যক্ষ মহাশয় :—শ্রী বাদল চৌধুরী।

শ্রী বাদল চৌধুরী :—কোয়েশ্চেন নং ১৭।

শ্রী অভিরাম দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নং ১৭

প্রশ্ন

১। বিভিন্ন জাতীয়কৃত ব্যাংক ত্রিপুরায় বিভিন্ন প্যাক্স ও ল্যাম্পসকে এ পর্যন্ত কত টাকা আর্থিক ঋণ দিয়েছেন ?

২। . ইহা কি সত্য এস, এফ, ডি, বিভিন্ন প্যাক্স ও ল্যাম্পসকে শেয়ার কেনার জন্য যে আর্থিক ঋণ দিয়েছেন ঐ ল্যাম্পস ও প্যাক্সগুলি এ টাকা ব্যাংক থেকে তুলে খরচ করতে পারছেন না;

৩। রাজ্যের কতটি প্যাক্স ও ল্যাম্পসের মধ্যে কয়টি প্যাক্স ও ল্যাম্পস্‌কে গো—ডাউন তৈরী করার জন্য আর্থিক মঞ্জুরী দেওয়া হয়েছে?

উত্তর

১। টা: ৮৩,৯৫,০০০।

২। এস, এফ, ডি, এ, যে সমস্ত সমবায় সমিতিগুলিকে নূতন সদস্য করার জন্য শেয়ার কেপিটেল লোন মঞ্জুর করিয়াছেন তাহাতে এরূপ শর্ত আরোপ করিয়াছেন যে, যে পর্য্যন্ত নূতন সদস্য তাহার শেয়ার কেপিটেল ঋণ সমিতিকে পরিশোধ না করবেন এবং যে পর্য্যন্ত সমিতি ঐ ঋণ এস, এফ, ডি, এ কে ফেরৎ না দিবেন সে পর্য্যন্ত উক্ত শেয়ার কেপিটেলের টাকা ব্যাঙ্ক হইতে তোলা যাইবে না।

৩। রাজ্যের ৪৬ টি ল্যাম্পস্‌ ও ২১১ টি প্যাক্স এর মধ্যে ১৮ টি ল্যাম্পস্‌ ও ১৫ টি প্যাক্সকে গো-ডাউন তৈরী করার জন্য আর্থিক মঞ্জুরী দেওয়া হয়েছে।

শ্রীবাদল চৌধুরী :—এস, এফ, ডি বিভিন্ন প্যাক্স এবং ল্যাম্পসকে শেয়ার মানি লোন দিচ্ছেন। অথচ এই টাকা তাদের খরচ করতে দেওয়া হবে না। এই ধরনের অবস্থা কতদিন চলবে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রীঅভিরাম দেববর্মা :—এই শর্ত এস, এফ, ডি বর্তমানে কিছুটা শিথিল করেছেন এবং সমবায় সমিতি থেকে এই সর্ত সম্পূর্ণ তুলে দেবার জন্য এস, এফ, ডিকে চিঠি লেখা হয়েছে।

শ্রীসমর চৌধুরী :—৪০ টাকা করে এস, এফ, ডি, থেকে ক্ষেতমজুরদের, ভূমিহীন ফার্মারদের গ্র্যান্ট করা হয়েছে। সেই টাকা শেয়ার কেপিটাল হিসাবে রেখে তার বিনিময়ে ১০ গুণ যে টাকা দেওয়ার কথা সেই টাকা দিচ্ছেন কিনা ব্যাঙ্ক সেটা মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীঅভিরাম দেববর্মা :—কোন কোন ব্যাঙ্ক দিচ্ছে না।

শ্রীনকুল দাস :—ল্যাম্পস্‌ এবং প্যাক্স থেকে যারা ঋণ নিয়েছে সেখানে ঋণের পরিবর্তে এস, এফ, ডি, থেকে যে সাবসিডি দেওয়া হয় সেই টাকা এস, এফ, ডি, দিচ্ছে না। ফলে সরাসরি ব্যাঙ্ককে শোধ করতে পারছে না। ফলে এস, এফ, ডি, এর এই গাফিলতি সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় ওয়াকিবহাল আছেন কি না?

শ্রীঅভিরাম দেববর্মা :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রকম অসুবিধা কিছুটা আছে, তবে এটা দূর করার জন্য আমরা এস, এফ, ডি, গাঁও প্রধান এবং ব্যাঙ্কগুলিকে নিয়ে একটা মিটিং করে এর সুরাহা করার চেষ্টা করছি।

শ্রীবাদল চৌধুরী :—বিভিন্ন ব্যাঙ্কগুলি ল্যাম্পস্‌ এবং প্যাক্সকে টাকা দিয়ে অপারেট করবেন, কিন্তু অনেক ক্ষেত্রে দেখা যায় যে সেই ল্যাম্পস্‌ এবং প্যাক্সগুলি ব্যাঙ্ক থেকে টাকা পাচ্ছেন না, এটা মাননীয় মন্ত্রী মশাই অবগত আছেন কি?

শ্রীঅভিরাম দেববর্মা :—এই রকম কোন তথ্য আমার কাছে আপাততঃ নাই।

শ্রীনিরঞ্জন দেববর্মা :—মাননীয় মন্ত্রী মশাই বলেছেন যে ২৬টা ল্যাম্পসের মধ্যে ১৮টা এবং ২১১ টা প্যাক্সের মধ্যে ১৫ টা গো ডাউন তৈরী করার আর্থিক মঞ্জুরী পেয়েছে। কাজেই বাকী ল্যাম্পস্ এবং প্যাক্সগুলি তাদের গো-ডাউন তৈরী করার জন্য কবে নাগাদ আর্থিক মঞ্জুরী পাবে, মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি ?

শ্রীঅভিরাম দেববর্মা :—বাকী ৬৩ টি ল্যাম্পস এবং প্যাক্সের গো-ডাউন তৈরী করার জন্য আমরা এন, সি, ডি, সির কাছে প্রস্তাব করেছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—ল্যাম্পস্ এবং প্যাক্সগুলি কৃষকদের কাছ থেকে পাট, তিল এবং কার্পাস ইত্যাদি কিনার কথা, কিন্তু তাদের গোদাম নেই বলে তারা সেগুলি কিনতে অস্বীকার করছে, এটা মাননীয় মন্ত্রী মশাই অবগত আছেন কি ?

শ্রীঅভিরাম দেববর্মা :—স্যার, এই অসুবিধাটা আছে এবং তা দূর করার জন্য আমরা আরও ৬৩ টি গো-ডাউন করার জন্য এন, সি, ডি, সির কাছে প্রস্তাব করেছি এবং আমরা আশা করছি যে শীঘ্রই এটার মঞ্জুরী পাওয়া যাবে তাছাড়াও আমাদের গো-ডাউন তৈরী করার আরও অনেকগুলি অসুবিধা আছে, যেমন প্রয়োজনীয় সিমেণ্ট আমরা পাচ্ছি না তাই এই কারণে আমরা অতিরিক্ত আরও ২০ হাজার ব্যাগ সিমেণ্ট আনার চেষ্টা করছি।

শ্রীতরনী মোহন সিংহা :— পুরানো যে সমস্ত কো-অপারেটিভগুলি আছে, সেগুলি ছাড়া বর্ত্তমানে ল্যাম্পস্ এবং প্যাক্স কো-অপারেটিভগুলি ৩/৪ টা গাঁও সভায় একটা করে আছে। তাই সেগুলিকে আলাদা না করার জন্য ব্যাঙ্ক তাদেরকে ঋণ দিতে রাজী হচ্ছে না, এটা কি সত্য ?

শ্রীঅভিরাম দেববর্মা—এই রকম অসুবিধা দুই একটা ক্ষেত্রে আছে এবং সেটা যত তাড়াতাড়ি সম্ভব দূর করার চেষ্টা হচ্ছে।

শ্রীদ্রাউকুমার রিয়াং—মাননীয় মন্ত্রী মশাই যে সমস্ত ল্যাম্প এবং প্যাক্স এর গোডাউন তৈরী করার জন্য আর্থিক মঞ্জুরী দেওয়া হয়েছে, সেই গো-ডাউনগুলি তৈরীর কাজ সম্পূর্ণ হয়েছে কিনা, জানতে পারি কি ?

শ্রীঅভিরাম দেববর্মা—যে ৩৩টা ল্যাম্পস এবং প্যাক্সকে গো-ডাউন তৈরী করার জন্য মঞ্জুরী দেওয়া হয়েছে, তার মধ্যে একটা ল্যাম্পস তারগো-ডাউন তৈরীর কাজ শেষ করেছে। দীঘি পদ্মবিল এবং গাবর্দিতে গো-ডাউন তৈরীর কাজ শুরু হয়েছে। এই সব গো-ডাউন তৈরীতে বিলম্ব হওয়ার মূল কারণ হল সিমেণ্টের সংকট এবং গত জুনের দাঙ্গার সংকট।

শ্রীমতিলাল সরকার—কোন কোন প্যাক্স এবং ল্যাম্পসের অধীনে কনজিউমার্স ষ্টোর খোলা হয়েছে এবং সেগুলিতে কি কি জিনিস জনসাধারণের কাছে বিক্রি করা হয়ে থাকে মাননীয় মন্ত্রী মশাই জানতে পারি কি ?

শ্রীঅভিরাম দেববর্মা—ল্যাম্পসের অধীনে পৃথক ল্যাম্পস কো-অপারেটিভ কনজিউমার্স ষ্টোর্স খোলা হয়েছে এবং আমরা চেষ্টা করছি যে সেখানে সব রকমের নিত্যপ্রয়োজনীয় জিনিস-

পত্র রাখা যায় কিনা, যা জনসাধারণ নায্যমূল্যে ক্রয় করতে পারে। আর প্যাক্সের অধীনে কন্‌জিউমার্স' ষ্টোর্স' খোলা এখনও সম্ভব হয় নি কারণ আর্থিক সঙ্গতির অভাব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—আগামী পাটের মরশুমে ল্যাম্পস কৃষকদের কাছ থেকে পাট কিনবে কিনা এবং কিনলে সেই পাট গোদাম জাত করার জন্য প্রয়োজনীয় গো-ডাউন আছে কিনা, মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি ?

শ্রীঅভিরাম দেববর্ম্মা—আমরা গত বারেও জুমিয়াদের কাছ থেকে তিল, কার্পাস এবং পাট কিনেছি এবং আগামীতে যাতে আরও বেশী পরিমাণে কিনা সম্ভব হয়, তার জন্য চেষ্টা করা হবে।

শ্রীনৃপেন চক্রবর্তী—স্যার, যেহেতু আমাকে রেফার করা হয়েছে, সেজন্য আমি বলছি যে সমস্ত ফসল জুমিয়ারা উৎপাদন করেন বা কৃষকরা উৎপাদন করেন, আমাদের সরকারের নির্দেশ আছে যে সেগুলি ল্যাম্পস এবং প্যাক্সের মাধ্যমে কেনা হবে। তবে জুটের ক্ষেত্রে যে অসুবিধা আছে, সেটা হচ্ছে প্রয়োজনীয় গো-ডাউনের অভাব এবং জি, সি, আই, সেটা কিনতে চাইছে না। কিন্তু জি, সি, আই না কিনলেও আমরা ল্যাম্পস এবং প্যাক্সের মাধ্যমে পাট কেনা অব্যাহত রেখেছি। এবার আমরা ল্যাম্পসের মাধ্যমে কমলালেবু কিনেছি, তিল, কার্পাস ইত্যাদিও কিনেছি এবং আগামীতেও এগুলি কেনা হবে, তার জন্য গো-ডাউনের কোন অসুবিধা হবে না।

শ্রীনিরঞ্জন দেববর্ম্মা—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বর ২০।

শ্রীবৈদ্যনাথ মজুমদার—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২০, স্যার,

প্রশ্ন

১) আগরতলা সহর সহ বিভিন্ন বিভাগীয় শহরগুলিতে বিভিন্ন দপ্তরে কর্মরত কতজন কর্মচারী সরকারী কোয়ার্টারের জন্য আবেদন করেছেন ?

২) আবেদনকারীদের মধ্যে কতজনকে সরকারী কোয়ার্টার বরাদ্দ করা হয়েছে, এবং

৩) বাকী প্রার্থীদের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

উত্তর

১) (২) ও (৩) :—তথ্য সংগ্রহাধীন আছে

মিঃ স্পীকার—শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা।

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪০।

শ্রীবৈদ্যনাথ মজুমদার—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪০, স্যার।

প্রশ্ন

১) আগরতলা তেলিয়ামুড়া ও খোয়াই রোডে মান্ধাতার আমলের টি' আর, টি, সির পুরাতন বাসগুলি পরিবর্তন করিয়া নতুন বাস চালু করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা, এবং

২) পরিকল্পনা থাকিলে কবে নাগাদ নতুন বাস চালু করা হইবে ?

উত্তর

১) না, এই রুটের সব বাসই পুরাতন নহে।

২) প্রশ্ন উঠে না। অর্থাৎ নূতন পুরাতন মিলিয়ে বিভিন্ন রুটে বাস দেওয়া হয়ে থাকে

শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :— এই যে পুরাতন নূতন মিলিয়ে আগরতলা—খোয়াই রুটে বাস দেওয়া হচ্ছে বলে মাননীয় মন্ত্রী মশাই বললেন, সেগুলিকে সব সময় স্টার্ট দিয়ে রাখতে হয়, একথা সত্যি কিনা জানতে পারি কি

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— স্যার, আমি তো নিজে গাড়ী চালাই না। তাই আমি এই কথাটা বলতে পারছি না। তবে আমরা দূরগামী বাসগুলি সাধারণতঃ ভাল দেওয়ার চেষ্টা করে থাকি। কিন্তু তাই বলে খারাপ বাসগুলি যে বিভিন্ন রুটে চলে না, তা নয়।

শ্রীবিদ্যা দেববর্মা :— মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন ছিল যে সমস্ত পুরানো এবং নূতন বাস চলছে সেগুলি কোম্পানী থেকেই স্টার্টার ছাড়া আসে না স্টার্টার সহ আসে।

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাধারণত সব গাড়ীতেই স্টার্টার থাকে তবে গাড়ী পুরানো হয়ে গেলে স্টার্টার যখন কাজ না করে—আমাদের টি. আর. টি. সি. র গাড়ীতে সাধারণত হেণ্ডেল ইউজ করতে হয় না। কোন কোন ব্যাটারী উইক থাকলে বা ষ্টার্টার খারাপ হলে সেগুলি আমরা চেঞ্জ করে নিই।

শ্রীবিদ্যা দেববর্মা :— মাননীয় মন্ত্রী মহাশয়, খোয়াই এবং তেলিয়ামুড়ার অধিকাংশ রুটেই আমি দেখেছি যে টি. আর. টি. সি. র গাড়ীগুলি ঠেলা ছাড়া স্টার্ট নেয় না—অন্ততঃ ফার্লং খানেক রাস্তা না ঠেলে নিলে স্টার্ট নেয় না—নূতন পুরানো সব গাড়ীরই এক অবস্থা।

শ্রীবৈদ্যনাথ মজুমদার :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে কখনও ব্যাটারী উইক থাকলে এই রকম হতে পারে উপরন্তু কতগুলি বাস এবং ট্রাক—২০টা বাস এবং ১৭টা ট্রাক যেগুলি অনেক পুরানো হয়ে গেছে সেগুলি কণ্ডেমেন করে বিক্রী করার চেষ্টা করা হচ্ছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মাননীয় মন্ত্রী মহাশয়, বিশেষ বিশেষ কতগুলি জায়গায় টি. আর. টি. সি. পুরানো গাড়ী ছাড়া নূতন গাড়ী পাঠান না—অম্পীনগরে—সেখান থেকে বার বার বলা সত্বেও এটা লক্ষ্য করা গেছে যে সেখানে কোন নূতন গাড়ী পাঠান হয় না—এই ধরনের বৈষম্য কেন মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগেই বলেছি যে লং রুটে ভাল গাড়ীই আমরা দেওয়ার চেষ্টা করি এবং সর্ট রুটে যে ভাল গাড়ী দেই না এটা নয় সর্ট রুটে সব সময় নতূন বাস থাকে না।

মিঃ স্পীকার—শ্রীতপন চক্রবর্তী

শ্রীতপন চক্রবর্তী—কোয়েশ্চান নং ৫০

শ্রীঅভিরাম দেববর্মা—কোয়েশ্চান নং ৫০

প্রশ্ন

১. কোন সালে ত্রিপুরা উপজাতি সমবায় উন্নয়ন কর্পোরেশন গঠিত হয়েছে ?

২. কিভাবে এই কর্পোরেশন উপজাতিদের মধ্যে কাজ করেছেন ?

উত্তর

১৯৭৯ সালে ত্রিপুরা উপজাতি সমবায় উন্নয়ন কর্পোরেশন গঠিত হয়েছে।

ত্রিপুরা উপজাতি সমবায় উন্নয়ন কর্পোরেশন এখনও কাজ আরম্ভ করতে পারে নাই। তবে আগামী আর্থিক বছরের প্রারম্ভে কাজ আরম্ভ করিতে পারিবে বলিয়া আশা রাখে। এই কর্পোরেশন ল্যাম্পস ও এপেক্স মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটিকে উপজাতিগনের সংগৃহীত বনজ সম্পদ যথা লাকুড়ী, বাঁশ, ইত্যাদি ক্রয় ও বিপননের সুব্যবস্থা করার জন্য সহজতর সর্ত্তে ঋণ দেওয়ার ব্যবস্থা করিতেছে। ইহা ছাড়া এই কর্পোরেশন উপজাতিদের সুবিধার্থে নিম্নলিখিত কাজগুলি করিবে। :—

১. যে সকল উপজাতির জমি অন্যের কাছে বিক্রয়ের ক্ষেত্রে আইনগতবাধা আছে তাহাদের জমি ক্রয় এবং বিক্রয়ের ব্যবস্থা করা।

২. উপজাতিদের জন্য জমি খরিদ ও বিক্রয় করা।

৩. সরকার কর্তৃক প্রদত্ত জমির উন্নয়ন সাধন, কৃষি এবং বনজ সম্পদ সংশ্লিষ্ট উন্নয়নে এই সংস্থার নিজস্ব উপায়ে কিংবা অন্য কোন এজেন্সীর মাধ্যমে পুনর্বাসনের ব্যবস্থা করা।

৪. বিক্রয়ের জন্য আনীত কৃষি এবং বনজ সম্পদের ন্যায্য মূল্য সদস্যগন যাহাতে অংশীদার সমিতিগুলির মাধ্যমে পাইতে পারেন তাহার ব্যবস্থা করা

৫. দুর্গম এলাকায় নিত্য প্রয়োজনীয় দ্রব্য বিক্রয়ে একইরূপ সাহায্য প্রদানের ব্যবস্থা করা।

৬. সদস্যরা যাহাতে বিভিন্ন লগ্নীকারী সংস্থা হইতে বিভিন্ন প্রকল্পে আর্থিক সহায়তা পাইতে পারেন তাহার জন্য যথাবিহিত ব্যবস্থাদি গ্রহণ করা।

৭. নানা প্রকার বৃত্তিমূলক প্রকল্প শিল্পোদ্যোগ ও স্বনির্ভরশীল উদ্যোগে বিভিন্ন প্রকার পুনর্বাসন প্রকল্প গ্রহণ করা।

৮. লগ্নীকারী সংস্থা হইতে বিভিন্ন বিনিয়োগমূলক প্রকল্পে সদস্যদের ঋণ পাওয়ার ক্ষেত্রে প্রয়োজনীয় সাহায্য প্রাপ্তির ব্যবস্থা করা।

৯. সদস্যদের এবং অংশীদার সমিতিগুলিকে উৎপাদনের জন্য সরকারী, অর্ধ-সরকারী এবং অন্যান্য বেসরকারী সংস্থা হইতে ঋণ পাওয়াইয়া দেওয়ার ব্যবস্থা করা এবং তজ্জন্য সদস্যদের পক্ষে জামিননামার ব্যবস্থা করা।

১০. উৎপাদনমূলক কাজের জন্য প্রান্তিক অর্থের যোগানদারদের জন্য তপশীলি জাতিভুক্ত উদ্যোগীদের ঋণ এবং অনুদান প্রদানের ব্যবস্থা করা।

১১. কেন্দ্রীয় সরবরাহ সংস্থা হিসাবে অংশীদার সমিতিগুলির মাধ্যমে রাজ্যান্তরে উৎপাদিত দ্রব্যাদি প্রেরণ ও বিক্রয়ের উদ্দেশ্যে আর্থিক সাহায্য প্রদানের ব্যবস্থা করা।

১২. সদস্যদের সাধারণ সভার ও সরকারের অনুমোদনক্রমে অন্যান্য বিভিন্ন প্রকার কাজ করা।

১৩ . উল্লেখিত উদ্দেশ্যগুলির রূপায়নের ক্ষেত্রে যাহা যাহা করা প্রয়োজন তাহার ব্যবস্থা করা।

১৪ . সদস্য ও অংশীদার কমিটিগুলির আত্মনির্ভরতা, সঞ্চয়ী মনোভাব এবং সহযোগিতার মনোভাব বৃদ্ধিতে উৎসাহ দানের ব্যবস্থা করা।

৩ . এই কর্পোরেশনের শেয়ার কেপিট্যাল কত ? — এই কর্পোরেশনের শেয়ার কেপিট্যাল মোট ১৪,৭৯,০০০'০০ টাকা।

শ্রীতপন চক্রবর্তী—মাননীয় মন্ত্রী মহোদয়, এই কর্পোরেশন ১৯৭৯ সালে গঠিত হওয়ার পরেও আজ পর্যন্ত কাজ চালু করতে না পারার ক্ষেত্রে কি কি বাধা রয়েছে ?

শ্রীঅভিরাম দেববর্মা—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কতগুলি আইনগত বাধা দূর করতে পারলেই আমরা কাজ আরম্ভ করে দেব।

শ্রীনকুল দাস—মাননীয় মন্ত্রী মহাশয়, কর্পোরেশনের যে সমস্ত কাজ আছে সেগুলি করার জন্য সব টাকাই কর্পোরেশন দেবে না অন্য কোন অর্থ বিনিয়োগ সংস্থাও অর্থ সাহায্য করবে এবং যাদের টাকা দেওয়া হবে তাদের কাছ থেকে কোন সিকিউরিটি নেওয়া হবে কি না ?

শ্রীঅভিরাম দেববর্মা—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই ব্যাপারে এখনও কিছু ঠিক হয় নাই এটা পরে জানান হবে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় মন্ত্রী মহাশয়, এই কর্পোরেশন চালু করতে আইনগত কি কি বাধা আছে সেগুলি স্পেসিফিক জানাবেন কি ?

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কর্পোরেশনের শাখা কোথায় কোথায় আছে ?

শ্রীঅভিরাম দেববর্মা—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের কাজ এখনও আরম্ভ হয় নাই।

মিঃ স্পীকার :—শ্রীখগেন দাস।

শ্রীখগেন দাস :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৬২, পি, ডব্লিউ ডিপার্টমেন্ট।

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৬২।

প্রশ্ন

১। ইলেকট্রিকেল কনজামশনের বিলের বাবত ১৯৭০ সালের ১লা এপ্রিল থেকে ১৯৮০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কত টাকা বকেয়া আছে ?

উত্তর

১। বিস্তারিত তথ্যাদি সংগ্রহাধীন।

প্রশ্ন

২। এই বকেয়া টাকা সংগ্রহ করার ক্ষেত্রে সরকার থেকে কি কি উদ্যোগ নেওয়া হয়েছে ?

উত্তর

২। নোটিশ দেওয়া হইতেছে।

শ্রীখগেন দাস :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে যে কনজামশন হয় তা প্রত্যেক ফাইনেনসিয়েল ইয়ারে প্রত্যেক ডিপার্টমেণ্টে একটা হিসাব নিকাশ হয়। সুতরাং এই যে বিস্তারিত তথ্য দেবেন বলছেন তাহলে গত ১০ বৎসরে কনজামশনের কত টাকা বকেয়া আছে সেটার হিসাব চীফ ইলেকট্রিকেল ইঞ্জিনীয়ারের অফিসে করা হয়েছে কি না সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—মাননীয় স্পীকার স্যার, আমরা ক্ষমতায় অসার আগে অনেক টাকা এরিয়ার পড়েছিল। আমরা এসে সেই বকেয়া টাকা আদায় করে আপ টু ডেট করার জন্য চেষ্টা করছি এবং সঙ্গে সঙ্গে কত কানেকশন হচ্ছে। তা লেজার পোষ্টিং করা হচ্ছে কিন্তু এগুলি আজ পর্যন্ত আমরা শেষ করে উঠতে পারিনি। আমরা ইতিমধ্যে অতিরিক্ত লোক নিয়োগ করেছি এই কাজের জন্য এবং তার জন্য একটা সেলও গঠন করা হয়েছে।
আমরা আশা করছি যে আগামী ৬ মাসের মধ্যে বকেয়া আদায় হয়ে যাবে।

শ্রীখগেন দাস :—সাপ্লিমেন্টারী স্যার, আমরা জানি আগরতলা শহরের এলাকায় ৬ মাস ১/২/৩ বৎসর যাবত কোন মিটার রিডার যায় না এবং অধিকাংশ ক্ষেত্রে কোন নোটিশ ডিপার্টমেণ্ট থেকে দেওয়া হয় নি। তাহলে কত কনজামশন হল, মিটার রিডার কত এটা না জানালে নোটিশ কিভাবে দেওয়া হচ্ছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—মাননীয় স্পীকার স্যার, আমরা আসার পর আমি যতটুকু জানি ২৪/৩০ জন লোক এই কাজের জন্য রিক্রুইট করা হয়েছে। তবে এরকম ঘটনা ঘটে থাকতে পারে যে একসঙ্গে ২/৩ মাসের বিল করা হয় নাই। কিন্তু মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা ঠিক নয়। আগরতলা শহর এবং শহরতলীর একটা আংশিক হিসাব আমি দিতে পারি। সাবডিভিশন টাউনগুলির হিসাব এখন আমার কাছে নেই। ১৯৭৮ সালের নভেম্বর মাস থেকে ১৯৮০ সালের অক্টোবর মাস পর্য্যন্ত মোট ৩লক্ষ ৬৯ হাজার ৫৫ টাকা ১১ পঃ বকেয়া আছে। তার মধ্যে সরকারী এবং বেসরকারী সংস্থাগুলি মিলে মোট বকেয়া নয় লক্ষ টাকার উপরে হবে। এই পর্য্যন্ত আমরা আদায় করতে পেরেছি ৫ লক্ষ ৬২ হাজার ১২৪ টাকা ১৪ পয়সা।

শ্রীসুবল রুদ্র—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে বকেয়া আদায়ের জন্য নোটিশ দেওয়া হয়েছে। আমি জানি সোনামুড়া মহকুমায় সাত আট বৎসর যাবত কোন রিডার একটা দোকানে যায় না কোন বিলও দেওয়া হচ্ছে না। কিন্তু লাইট জলছে এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু জানেন কি না ? এবং আশেপাশে যারা লাইনের জন্য দরখাস্ত করছেন তারা লাইন পাচ্ছে না এটার কারণ কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার—আমি আগেই বলেছি যে এখন পর্য্যন্ত সবটা আপটুডেট করতে পারছি না। তবে আগামী ছয় মাসের মধ্যে করতে পারব বলে আশা করছি। মাননীয় সদস্য নির্দ্দিষ্ট কোন ঘটনার কথা বললে নিশ্চয়ই সেটা তদন্ত করে দেখা হবে।

মিঃ স্পীকার—শ্রীবিদ্যা দেববর্ম্মা ও ফৈজুর রহমান।

শ্রীফৈজুর রহমান—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৭৪, পি ডবলিউ ডিপার্টমেন্ট।

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং ৭৪।

প্রশ্ন

১) ত্রিপুরার কতটি গ্রামে এ পর্য্যন্ত বৈদ্যুতিক লাইন সম্প্রসারণ করা হইয়াছে। (বিভাগ ভিত্তিক হিসাব)

২) ধর্মনগর মহকুমার ইচাইলালছড়া তহশীল হইতে চুড়াইবাড়ী বাজার পর্য্যন্ত বৈদ্যুতিক লাইন চালু করা হবে কিনা?

উত্তর

১) সারা ত্রিপুরায় ৩১-৩-১৯৮০ইং পর্য্যন্ত মোট ৭৬৬টি গ্রামে বৈদ্যুতিক লাইন সম্প্রসারণের কাজ শেষ হয়েছে। তার বিভাগ ভিত্তিক হিসাব হল—ধর্মনগর ৮৫, কৈলাসহর ৭৪, কমলপুর ৭১, খোয়াই ৯২, সদর ২৪০, সোনামুড়া ৪১, উদয়পুর ৬৯, অমরপুর ১৩, বিলোনীয়া ৫৯, সাব্রুম ২২ টা। মোট ৭৬৬টি।

২) হাঁ।

শ্রীফৈজুর রহমান—সাপ্লিমেন্টারী স্যার, সারা ত্রিপুরায় মোট কতটা গ্রামে বিদ্যুৎ যাবে এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মাননীয় স্পীকার স্যার, আমরা যে লিষ্ট করেছি তাতে প্রায় ১২শো গ্রাম আছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—সাপ্লিমেন্টারী স্যার, এই ৭৬৬টি গ্রামের মধ্যে কয়টি ট্রাইবেল ভিলেজ আছে।

শ্রীবৈদ্যনাথ মজুমদার মাননীয় স্পীকার স্যার, এই তথ্য এখন আমার কাছে নেই।

শ্রীবিদ্যা দেববর্মা—সাপ্লিমেন্টারী স্যার, এই যে ৭৬৬ গ্রাম এগুলি কি বড় রাস্তার পাশে না ভিতরে।

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মাননীয় স্পীকার স্যার, বড় রাস্তার পাশেও আছে আবার ভিতরে আছে।

শ্রীবিদ্যা দেববর্মা—সাপ্লিমেন্টারী স্যার, ভিতরে যে সমস্ত গ্রামে বিদ্যুৎ গেছে সেখানে পাম্প সেট, ডিপ টিউবওয়েল ইত্যাদি করা হয়েছে কি না?

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মাননীয় স্পীকার স্যার, সবগুলিতে আমরা এখনও বিদ্যুতের কানেকশন দিতে পারি নি। তবে অনেক লিফট ইরিগেশান এবং ডীপ টিউবওয়েলে আমরা কানেকশান দিয়েছি।

শ্রীসুবল রুদ্র—মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যা বললেন সেটা কি গাঁও সভা ভিত্তিক নাকি পাড়া ভিত্তিক?

শ্রীবৈদ্যনাথ মজুমদার—এখানে যে তথ্য দেওয়া হয়েছে তা সারা ত্রিপুরার কথাই বলা হয়েছে কাজেই গাঁও সভা কিংবা পাড়া হিসাবে কোন তথ্য দেওয়া হয় নি।

শ্রীউমেশ নাথ—ইচাইলালছড়াতে বৈদ্যুতিক লাইন টানা হয় নি যার ফলে কদমতলা থেকে চোরাইবাড়ী পর্য্যন্ত ও টানা সম্ভব হচ্ছে না এটা ঠিক কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার—মূল প্রশ্ন যা ছিল তার জবাব আমি দিয়েছি। এইখানে বলা হয়েছে ইচাইলালছড়া ভহশীল হইতে চুড়াইবাড়ী বাজার পর্য্যন্ত বৈদ্যুতিক লাইন চালু করা হবে কিনা ? আমি বলেছি হবে। এটা এখনও টারগেট ঠিক করা হয় নি তবে পার্টিকুলার অন্য কোন জায়গার কথা বলা হয়, তা হলে সেপারেট কোয়েশ্চান আনতে হবে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—অমরপুরের মালবাসা অ-উপজাতি গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করা হয়েছে এবং অম্পিতেও সাধুপাড়া অ-উপজাতি গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছে। কিন্তু তার পাঁশা-পাশি উপজাতি গ্রামগুলিতে বিদ্যুৎ দেওয়া হয় নি। সেখানে টি, ইউ, জে, এস, বেশী বলেই দেওয়া হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহোদয় তা তদন্ত করে দেখবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী—মাননীয় স্পীকার স্যার, আপনার অনুমতি নিয়ে আমি বলছি, বিদ্যুৎ লাইন সম্প্রসারণ করার প্রধান উদ্দেশ্যই হচ্ছে, সেচ ব্যবস্থা করার জন্য। এইবারও আমরা এই বিদ্যুৎ লাইন সম্প্রসারনের জন্য আমরা প্ল্যানিং কমিশনে যখন যাই তখনও এই বিষয়টির উপর গুরুত্ব দেওয়ার ফলে অতিরিক্ত বরাদ্দ পেয়েছি। মাননীয় সদস্যদের বলতে পারি, জাতি-উপজাতির কোন প্রশ্নই নেই এখানে। যেখানে সেচ ব্যবস্থার উন্নতির দরকার সেখানে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং সেই সব জায়গায় বিদ্যুৎ যাবে। তবে উপজাতি গ্রামগুলিতে বিদ্যুৎ কিছুটা কম গেছে ঠিকই এই বিষয়ে কোন সন্দেহ নেই। তবে গত ৩০ বছর এই সব উপজাতিদের সম্পূর্ণ অন্ধকারে রাখা হয়েছিল। শুধু বিদ্যুৎ কেন, স্কুল, রাস্তা-ঘাট, হাসপাতাল কিছুই সেখানে যায় নি। আমরা সরকারে আসার পর এই সব দুর্গম পাহাড়ী এলাকাগুলিতে যে সব উপজাতি বাস করেন তাদেরকে সব কিছু দেওয়ার চেষ্টা করছি এবং তারা যাতে সব সাহায্য পেতে পারেন সে চেষ্টা এই সরকারের আছে।

শ্রীঅমরেন্দ্র শর্মা :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে সব গ্রামে বিদ্যুৎ গেছে সেখানকার মানুষরা ব্যক্তিগত ভাবে কানেকশন নিতে পারছে না টাকা দিতে পারছে না বলে। সেই টাকা যাতে ইনষ্টলমেণ্টে দিতে পারে সে জন্য কোন ব্যবস্থা সরকারী তরফ থেকে করা হবে কি না ?

শ্রীবৈদ্যনাথ মজুমদার :—মাননীয় স্পীকার স্যার, এইটাই আপাতত: মূল সমস্যা। আমরা দেখেছি, কোন একটি গ্রামে যদি বিদ্যুৎ যায় তবে সেই গ্রামের খুব কম সংখ্যক লোকই বিদ্যুৎ নিতে পারেন। তার কারণ হচ্ছে, আমাদের দেশের মানুষদের দারিদ্র্য এত বেশী যে, ৫০০ বা হাজার টাকা খরচ করে বিদ্যুৎ নিতে পারেন না। আমরা এই ব্যাপারে এখনও কোন পরিকল্পনা গ্রহণ করি নি। তবে আমাদের চিন্তা ভাবনার মধ্যে আছে কিছু করা যায়

কিনা। যাতে বিল যখন দেবে তখন কিছু কিছু করে বেশী টাকা দিয়ে নিতে পারে। এটা আমরা পরীক্ষা করে দেখছি।

মিঃ স্পীকার ঃ—শ্রীসুনীল চৌধুরী।

শ্রীসুনীল চৌধুরী ঃ—কোয়েশ্চান নাম্বার ৮২।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ—কোয়েশ্চান নাম্বার ৮২।

প্রশ্ন

১। সাব্রুমের মেরুহড়াতে একটি ক্ষুদ্র জল বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র করা সম্ভব কিনা সরকার তাহা পরীক্ষা করে দেখবেন কিনা ?

উত্তর

১। হ্যাঁ।

২। যদি তাহা করা সম্ভবপর হয়, তবে এই পরিকল্পনা রূপায়নে সরকার কোন উদ্যোগ নিবেন কিনা ?

উত্তর

২। হ্যাঁ।

মিঃ স্পীকার ঃ—শ্রীকেশব মজুমদার।

শ্রীকেশব মজুমদার ঃ—কোয়েশ্চান নাম্বার ৯২।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ঃ—কোয়েশ্চান নাম্বার ৯২।

প্রশ্ন

১। ইঞ্জিনীয়ারদের ওয়ার্ক টু রুল করার ফলে বর্ত্তমান আর্থিক বৎসরে শতকরা কত ভাগ কাজ করা সম্ভব হয় নি।

উত্তর

১। কেবল মাত্র ওয়ার্ক টু রুল এর ফলে শতকরা কত ভাগ কাজ করা সম্ভব হয় নি তাহা বলা সম্ভব না হইলেও এখন পর্য্যন্ত আনুমানিক হিসাবে বলা যায় যে, নির্মান কার্য্যের প্রয়োজনীয় মাল পত্রের অভাব, গ্র্যাজুয়েট ইঞ্জিনিয়ারদের ওয়ার্ক টু রুল, ডিজেলের অভাব, পরিবহনের অসুবিধা ইত্যাদি কারনে বর্ত্তমান আর্থিক বৎসর পূর্ত্ত বিভাগের রোডস্ এবং বিল্ডিংস-এর কাজে শতকরা প্রায় ১৩ ভাগ কাজ করা সম্ভব হইবে না।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| | বিদ্যুৎ বিভাগে ১৯৮০-৮১ সালের বরাদ্দ-কৃত ৩৮৫·০০ লক্ষ টাকার মধ্যে জানুয়ারী মাসের শেষ পর্য্যন্ত ২,৪৫,০১,০০০ টাকা খরচ হইয়াছে। ইহা আশা করা যাইতেছে যে, উক্ত বরাদ্দকৃত অর্থ বর্ত্তমান আর্থিক বৎসরেই খরচ করা সম্ভব হইবে।<br>জল সেচ, বন্যা নিয়ন্ত্রণ বিভাগে ৭৪৬ লক্ষ বরাদ্দকৃত অর্থের মধ্যে ৬৯০ লক্ষ টাকা খরচ করা সম্ভব হইবে না। |

প্রশ্ন

২। তারমধ্যে রাস্তার কাজ কত এবং বিল্ডিং কন্‌ষ্ট্রাক্‌শানেরকাজ কত?

উত্তর

২। রাস্তার কাজের জন্য রিভাইজড্‌ বাজেট ষ্টেটপ্লেনে ৪৮১-০০ লক্ষ টাকা বরাদ্দ ছিল। ইহার মধ্যে আনুমানিক ৪১১-০০ লক্ষ টাকার কাজ হইবে বলিয়া আশা করা যায়। বিভিন্ন বিভাগের বিল্ডিংএর কাজের জন্য রিভাইজড্‌ বাজেটে ষ্টেটপ্ল্যানে মোট ২০২·০০ লক্ষ টাকার বরাদ্দ ছিল। তাহার মধ্যে আনুমানিক ১৮২·০০ লক্ষ টাকার কাজ সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়।

প্রশ্ন

৩। ইহা কি সত্য যে উপরোক্ত কারণে সে সব কাজ করা সম্ভব হয়নি তার মধ্যে অধিকাংশই প্ল্যান-এর অন্তর্ভুক্ত ; এবং

উত্তর

৩। হাঁ।

প্রশ্ন

৪। সত্য হলে সকার এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করবেন?

উত্তর

পূর্ত্ত দপ্তরের অব্যয়িত অর্থ যাহাতে অন্য দপ্তরের কাজে লাগান যায় সেই ব্যাপারে ইতিমধ্যেই ব্যবস্থা নেওয়া হইয়াছে যাহার ফলে ষ্টেট প্ল্যানের মোট বরাদ্দ-এর কোন অংশ অব্যয়িত না থাকে।

শ্রীকেশব মজুমদার :— যে সব কাজ কর্ম্মগুলি হয়নি বা হচ্ছে না, যেগুলি প্ল্যানের অন্তর্ভুক্তের কথা বললেন সেগুলি খরচ না হলে আমরা জানি যে, টাকা বাইরে ফেরৎ চলে যাবে। কাজে কাজেই ইঞ্জিনীয়ারদের এই ওয়ার্ক টু রুলের ফলে সরকারকে হেয় করার কোন চক্রান্ত কিনা এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীবৈদ্যনাথ মজুমার :— মাননীয় স্পীকার স্যার, আমরা বিগত যে বিধান সভার অধিবেশনকালেও এই ইঞ্জিনীয়াররা এই ওয়ার্ক টু রুল করেছিলেন। তখন আমরা রুলিং এটেনশানের জবাবে বলেছিলাম এই সরকারে আসার পরে ইঞ্জিনীয়াররা কি কাজ করছেন এবং আন্দোলনের পেছনে কি উদ্দেশ্য আছে। আন্দোলনে যারা অংশ নিয়েছেন তারা কেউ কাজ করছেন না এই রকম কথা ঠিক নয়। কোন কোন ডিগ্রীধারী ইঞ্জিনীয়ারা আধ ঘণ্টা হয়ত কাজ করছেন আবার কোন কোন ডিগ্রী ধারী ইঞ্জিনীয়ার একেবারেই কাজ করেন নি। তবে ডিগ্রীধারী ইঞ্জিনীয়াররা সকলেই রাজনৈতিক উদেশ্য নিয়ে আন্দোলন করছেন এটা ঠিক নয়। তবে এটাকে অনেকে রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহারের চেষ্টা করছেন। বাইরে যারা বিরোধী দল আছেন তারা সরকারকে হেয় করার জন্য কোন কোন ইঞ্জিনীয়ারদের সঙ্গে যোগাযোগ নিচ্ছেন না তাও আমরা মনে করি না। তবে সংখ্যা বলতে পারছি না।

মিঃ স্পীকার :— কোয়েশ্চান আওয়ার শেষ।

যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি সেইগুলির লিখিত এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলোর উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের অনুরোধ করছি।

দৃষ্টি আকর্ষণী নোটিশ

———————

মিঃ স্পীকার :— আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয়বস্তু হলো—

"গত ৩রা ফেব্রুয়ারী উদয়পুরের পিত্রা গ্রামের শ্রীসুভাষ চন্দ্র সাহার নিখোঁজ হওয়া সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার মহোদয় কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি মাননীয় স্ব-রাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমার পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, আমি ১৭ই মার্চ এ সম্পর্কে বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয় এ সম্পর্কে ১৭ই মার্চ তারিখে বিবৃতি দিতে স্বীকৃত হয়েছেন। আমি আরও একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীশ্যামল সাহা মহোদয়-এর নিকট থেকে পেয়েছি। নোটিশের বিষয়বস্তু হলো—

"গত ২৮শে ফেব্রুয়ারী অমরপুরের বুড়বুড়িয়া গ্রামের বলগা মোহন জমাতিয়াকে বাড়ী থেকে বলপূর্ব্বক অপহরন করা ও নিখোঁজ হওয়া সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীশ্যামল সাহা কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— স্যার, আমি এ সম্পর্কে ১৭ই মার্চ বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয় ১৭ই মার্চ এ সম্পর্কে বিবৃতি দিতে স্বীকৃত হয়েছেন। আমি আরেকটি দৃষ্টি আকর্ষনী নোটিশ মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটির বিষয় বস্তু হলো।

"গত ৩রা মার্চ উপজাতি গনমুক্তি পরিষদের আঞ্চলিক নেতা গৌর চাঁদ জমাতিয়ার, তুইদুর ধশাছড়ায় নিজ গৃহে নৃশংস ভাবে খুন হওয়া সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী মহোদয় কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর

বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :— স্যার, আমি এ সম্পর্কে ১৮ই মার্চ তারিখে বিবৃতি দেব।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয় এ সম্পর্কে ১৮ই মার্চ তারিখে বিবৃতি দিতে স্বীকৃত হইয়াছেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মিঃ স্পীকার, স্যার, আমি এই জিরো আওয়ারে একটা বক্তব্য রাখতে চাই সেটা হল, গত জুন মাসে বিধায়ক রতিমোহন জমাতিয়ার উপর পশ্চিম থানাতে যে দৈহিক নির্যাতন চালানো হয়েছিল সে সম্পর্কে আমি মাননীয় স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের নিকট থেকে বিবৃতি দাবী করছি।

মিঃ স্পীকার :— সেটা এডমিটেড হয় নাই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। কাজেই এ সম্পর্কে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর নিকট থেকে বিবৃতি দাবী করছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—স্যার, আপনার অনুমতি নিয়ে আমি বলছি যে এই ঘটনার পরে মাঝখানে আরেকটি বিধানসভা অধিবেশন হয়ে গেছে। সুতরাং তখন এটা তোলা উচিৎ ছিল। এখন এটা আর তোলা যায় না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— গত অধিবেশনে আমরা উপস্থিত ছিলাম না। সুতরাং এই অধিবেশনেই আমরা বিবৃতি দাবী করছি।

(ইণ্টারাপশান)

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—স্যার, আজ একটি প্রস্তাব আছে। সেই প্রস্তাবের আলোচনাকালে এ বিষয়ে বিবৃতি দেব।

(ইণ্টারাপশান)

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— স্যার, আমরা আলদাভাবে এ সম্পর্কে বিবৃতি দাবী করছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—স্যার, মাননীয় সদস্যরা যখন বলছেন, তখন এ সম্পর্কে বিবৃতি দেওয়া হবে। আজ একটি প্রস্তাব আছে। সেই প্রস্তাবের জবাবে আমি এ বিষয়ে বিবৃতি দেব।

### প্রেজেণ্টেশান্ টু দি হাউস দি টুয়েন্টি এইট্ রিপোর্ট অব্ দি কমিটি অন্ প্রিভিলেজ্

মিঃ স্পীকার :- সভার পরবর্ত্তী কার্য্য সূচী হলো :- "প্রিভিলেজ্ কমিটির ২৮ তম প্রতিবেদন (রিপোর্ট) উপস্থাপন।"

আমি মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্মা মহোদয়কে অনুরোধ করছি প্রতিবেদন (রিপোর্টটি) সভায় পেশ করার জন্য।

শ্রীঅমরেন্দ্র শর্মা :- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি "প্রিভিলেজ্ কমিটির ২৮ তম প্রতিবেদন (রিপোর্ট)-টি সভায় পেশ করছি।

মিঃ স্পীকার :- আমি মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি যে উনারা যেন নোটিশ অফিস থেকে প্রতিবেদনের (রিপোর্টের) প্রতিলিপি সংগ্রহ করে নেন।

১৯৮১-৮২ ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করা

অধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হইতেছে' '১৯৮১-৮২ ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করা। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী ( অর্থমন্ত্রী ) মহোদয়কে অনুরোধ করছি' ১১৮০-৮১' ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দ সভার সামনে পেশ করার জন্য।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৮১-৮২ সালের পূর্ণাঙ্গ বাজেট প্রস্তাব পেশ করছি।

২। ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনা জাতীয় উন্নয়ন পর্ষদের বৈঠকে ১৩।২।৮১ এবং ১৩।২।৮১ আলোচিত ও অনুমোদিত হয়।

অনুমোদিত ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনা অনুসারে ঘাটতির পরিমাণ পাঁচ হাজার কোটি টাকা। এটা বাড়তেও পারে। এই পরিকল্পনাটিতে কর মকুবের কথা রয়েছে যা হয়তঃ অধিকতর বিত্তশালীদের সুযোগ করে দেবে। সাধারণ জনগণের উপর অধিকতর কর আরোপের সম্ভাবনা রয়েছে।

মজুরীর ক্ষেত্রে সমতা আনার অজুহাতে মজুরী বৃদ্ধি রোধ করে শ্রমিক শ্রেণীর উপর আঘাত হানার সম্ভাবনা রয়েছে।

ভূমি সংস্কারের প্রস্তাব রয়েছে কিন্তু জমির মালিকানার উপর কর আরোপের প্রস্তাব নেই। বেকারী সমস্যা তুলে ধরা হয়েছে অথচ নির্দিষ্ট কোন পরিকল্পনার মাধ্যমে অদূর ভবিষ্যতে তা দূরীকরণের কোন প্রস্তাব নেই।

'কাজের বদলে খাদ্য' যাকে 'জাতীয় গ্রামীণ কর্মসূচী' নাম দেওয়া হয়েছে, তাতে খাদ্য-শষ্যের পরিমাণ কমিয়ে দেওয়া হচ্ছে, যার ফলে গ্রামীণ বেকারী বাড়বে।

ত্রিপুরার মত দুর্বলতর ও অনগ্রসর রাজ্যগুলিকে ন্যূনতম জাতীয় উন্নয়ন মানে নিয়ে আসার কোন প্রস্তাব রাখা হয়নি।

এইসব কিছু সাধারণ জীবন যাত্রায় দুর্গতি টেনে আনবে। এ ব্যাপারে জাতীয় উন্নয়ন পর্ষদের বৈঠকে আমরা আমাদের আপত্তি জানিয়েছি।

রাজ্য সরকার ষষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য ৩৫০ কোটি টাকার রাজ্য যোজনা পেশ করেছিল। যোজনা কমিশন মাত্র ২৪৫ কোটি টাকা অনুমোদন করেছেন।

১৯৮১-৮২ সালের রেল বাজেটে রেলের ভাড়া ও মাশুল প্রচুর বাড়ানো হয়েছে। কেন্দ্রীয় সাধারণ বাজেটে বিত্তশালীদের ক্ষেত্রে কর রেহাই দেয়া হয়েছে। কালো টাকার আইনানুগ স্বীকৃতি দিয়ে ঘাটতি লাঘবের চেষ্টা করা হয়েছে। রাজ্যগুলোকে আর্থিক দিক থেকে অধিকতর

স্বয়ম্ভর করে তোলার জন্য আমরা দাবী জানিয়ে আসছি। অথচ আয়কর কমিয়ে এবং বহিঃ-শুল্ক বাড়িয়ে রাজ্যগুলোকে আরো কেন্দ্র নির্ভর করে তোলার ব্যবস্থা হয়েছে।

কেন্দ্রীয় বাজেট পেশ করার আগে জ্বালানী তেল, ষ্টীল ও কয়লায় দাম বাড়ানো হয়। এর ফলে জনগণের দুর্ভোগ বেড়ে যায়। কেন্দ্রীয় বাজেটে বিরাট অংক ঘাটতি রাখা হয়েছে। এর ফলে মুদ্রাস্ফীতি রোধ করা কঠিন হবে। বর্ত্তমানে যে বাজেট পেশ করা হয়েছে তা এই পরিপ্রেক্ষিতে পেশ করা হয়েছে।

৩। ১৯৮০ সালের জুন মাসের দাঙ্গার ফলে রাজ্যের অর্থনীতি এই বৎসর দারুণভাবে বিপর্যস্ত হয়। ভারত সরকার সাহায্য দিয়েছেন। কিন্তু ত্রাণ ও পুনর্বাসনে যে টাকা খরচ হচ্ছে তার তুলনায় সে সাহায্য কম। এই দাঙ্গাজনিত পরিস্থিতি রাজ্য অর্থনীতির মূলে আঘাত হানার দরুণ সমগ্র রাজ্যের অর্থনৈতিক পরিস্থিতি দারুণভাবে বিপর্যস্ত হয়। এরফলে রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন অনেকটা পিছিয়ে গিয়েছে।

ইতিমধ্যে মাত্র কয়েক হাজার শরণার্থী ছাড়া অন্যান্যরা নিজ নিজ গৃহে ফিরে গিয়েছেন এবং তাদের পুনর্বাসন দেয়া হয়েছে। যারা এখনও শিবিরে রয়েছেন তাদের পুনর্বাসনও ত্বরান্বিত করা হচ্ছে।

১৯৮১ সালের জানুয়ারী পর্য্যন্ত রাজ্য সরকার দাঙ্গায় বিপর্যস্ত পরিবারের ৫৭৭ জনকে চাকুরী দিয়েছেন।

৪। সাম্প্রদায়িক সংগঠন ও হতাশাগ্রস্ত রাজনৈতিক লোকদের প্ররোচনা সত্ত্বেও গত জুনের দাঙ্গা ছাড়া বামফ্রন্ট সরকারের তিন বছরের শাসনকালে রাজ্যের সামগ্রিক আইন শৃংখলা পরিস্থিতি, স্বাভাবিক ছিল। সমগ্র দেশে যখন আইন শৃংখলা পরিস্থিতির অবনতি ঘটেছিল তখনও রাজ্যের জনগণ বামফ্রন্ট সরকারের উপর অটুক আস্থা রেখে জাতীয় সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রেখেছেন।

৫। বামফ্রন্ট সরকারের ক্ষমতাসীন থাকায় তিন বছর শেষ হয়েছে। এই সময়ের মধ্যে নির্বাচিত পঞ্চায়েতগুলোকে যত বেশী সম্ভব উন্নয়নমূলক কর্মসূচীর সাথে যুক্ত করে উন্নয়নের সুফল সমাজের নীচুতলায় পৌঁছে দেবার চেষ্টা করা হয়েছে। আমরা অবশ্য উদ্দেশ্য ও লক্ষ্য মাত্রা পূরণে সক্ষম হইনি। আমাদের আয়ত্বের বাইরে কিছু কিছু অসুবিধা উন্নয়নের গতিকে ব্যাহত করেছে। আসামের গণ্ডগোল সারা বছর ধারেই রাজ্যের নিত্য ব্যবহার্য্য পণ্য সহ সিমেণ্ট, ষ্টীল প্রভৃতি পরিবহনে প্রচুর অসুবিধা সৃষ্টি করেছে।

ক্রমাগত দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে জনগণের দুঃখ দুর্দ্দশা চরমে গিয়ে পৌঁচেছে। সংগঠিত ক্ষেত্রে সীমিত ক্ষমতার মধ্যেও যতটুকু সম্ভব সুযোগ সুবিধা বাড়ানো হয়েছে। অসংগঠিত ক্ষেত্রে এখনও অধিক সংখ্যক লোক দ্রব্যমূল্য বৃদ্ধির চাপে দারিদ্র্য সীমার নীচে বসবাস করছেন। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে সারা দেশের মধ্যে উড়িষ্যা ছাড়া ত্রিপুরাতেই একমাত্র সর্বাধিক সংখ্যক লোক দারিদ্র্য সীমার নীচে বসবাস করছেন।

৬। বিভিন্ন বিভাগে যে সমস্ত উন্নয়নমূলক কর্মসূচী রূপায়ণ করা হয়েছে তার কিছুটা উল্লেখ করছি।

(১) **কৃষি :—** রাজ্যের কৃষিভিত্তিক অর্থনীতিতে একটা লক্ষ্যণীয় পরিবর্ত্তন আনতে কৃষি সংক্রান্ত কাজকর্ম বাড়ানোর জন্য সবরকম প্রচেষ্টা চালানো হয়েছে। গত জুনের দাঙ্গাজনিত পরিস্থিতি সত্ত্বেও ১৯৮০-৮১ বর্ষে রাজ্যে যে উৎপাদন হবে তা ৭৬-৭৭ বর্ষের উৎপাদনের চেয়ে শতকরা ১৫ ভাগ বেশী হবে বলে আশা করা হচ্ছে। ১৯৮০-৮১ বর্ষে যে বীজ কৃষকদের মধ্যে বণ্টন করা হয়েছে তা ১৯৭৬-৭৭ তুলনায় ৩০ ভাগ বেশী। ১৯৭৮-৭৯ বর্ষে যেখানে ৭৮ মেঃ টন রাসায়নিক দ্রব্য বিতরণ করা হয়েছিল সেখানে বর্ত্তমানে বছরে ১০০ মেঃ টনের উপর বিতরণ করা হয়েছে। এছাড়া কৃষির উন্নয়নের জন্য বিভিন্ন ধরণের কার্য্যসূচী গ্রহণ করা হয়েছে। এর মধ্যে রয়েছে অধিক পরিমাণে সার ও রাসায়নিক দ্রব্য সরবরাহ এবং ব্লক স্তরে এ সমস্ত জিনিষের গোদামজাত করণ, গ্রামসেবকদের মাধ্যমে কৃষকদের মধ্যে বিতরণ, এক তৃতীয়াংশ ভর্ত্তুকীতে সার সরবরাহ, গ্রাম ভিত্তিক প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে অধিক সংখ্যক কৃষককে প্রশিক্ষণ, উচু জায়গায় ব্যাপক ফসলের চাষ, কৃষকদের উৎপাদিত দ্রব্য বাজারজাত করনের সুবিধার জন্য গ্রামীণ বাজারের উন্নয়ন, কম্পোষ্ট সার উৎপাদনের জন্য বর্ধিত হারে ভর্ত্তুকী প্রদান ও উন্নত প্রথায় কৃষি উৎপাদনের শিক্ষা দানের জন্য প্রদর্শনীর ব্যবস্থা করা।

(২) মৃত্তিকা সংরক্ষণ ঃ— বামফ্রন্ট সরকারের তিন বছরের শাসনকালের মধ্যে প্রায় ১২ হাজার হেক্টার জমি মৃত্তিকা সংরক্ষণের আওতায় আনা হয়েছে। এরমধ্যে ১৯৭৮-৭৯ বর্ষে ৩১৪২ হেক্টর ও ৭৯-৮০ বর্ষে ৩৭৮৬ হেক্টর জমি সংরক্ষণ রয়েছে। মৃত্তিকা সংরক্ষণে কৃষকদের আগ্রহী করে তোলার উদ্দেশ্যে আলোচনা, সভা ও কোন কোন ক্ষেত্রে ৫০ শতাংশ পর্য্যন্ত ভর্ত্তুকী দেওয়া হচ্ছে। উল্লেখ করা যেতে পারে যে বামফ্রন্ট সরকারের আমলেই প্রকৃতপক্ষে মৃত্তিকা সংরক্ষণ যথাযথ গুরুত্ব পেয়েছে।

(৩) **পশুপালন ও ডেয়ারী :** উত্তর-পূর্বাঞ্চলের পর্ষদের সাহার্য্য প্রাপ্ত রাধাকিশোরনগর খামারটি ১৯৮০ সালের মার্চ মাসে স্থাপিত হয়। এই খামারটি খাঁটি জার্সি জাতের গরু এবং আর্থিক দুগ্ধ উৎপাদনশীল শংকর জাতীয় গরুর যোগান দিতে সক্ষম হয়েছে। ১৯৮০-৮১ সালে শংকর জাতের বাছুরের সংখ্যা বাড়িয়ে ৫০০০ হাজার করা হয়েছে রাধাকিশোরনগরের খামারটি ছাড়া দক্ষিণ জেলার বীরচন্দ্রমনু ও উত্তর জেলার নালকাটায় আরো দুটি মিশ্র পশু পালন খামার গড়ে তোলা হয়েছে। এই তিনটি খামার গো-খাদ্যও সরবরাহ করে থাকে। আগরতলায় 10 হাজার লিটার দুগ্ধ সরবরাহের ক্ষমতা সম্পন্ন একটি ডেয়ারী স্থাপন করা হয়েছে। পশ্চিম ও দক্ষিণ জেলায় ৩২ টি দুগ্ধ উৎপাদন সমবায় সমিতি স্থাপন করা হয়েছে। ফলে দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে ফড়েদের প্রভাব রোধ করা গেছে। এই সমস্ত সমবায় সমিতির সদস্যদের উন্নতমানের গো-খাদ্য ভর্ত্তুকীতে সরবরাহ করা হচ্ছে। গ্রামস্তর পর্য্যন্ত চিকিৎসার সুযোগ সম্প্রসারিত করা হয়েছে। এই সময়ের মধ্যে গান্ধীগ্রামের পোলট্রি ফার্ম সহ রাজ্যের অন্যান্য ফার্মগুলোর কাজ কর্মের যথেষ্ট উন্নতি হয়েছে।

(৪) **বন :** যে সমস্ত জুমিয়াদের আগে ভূমি ও ফলের বাগান বন্দোবস্ত দেওয়া হয়েছিল তাদেরকে এখন মালিকানা দেওয়া হচ্ছে। সংরক্ষিত বনে বসবাসকারী গ্রামবাসীদের জমির স্থায়ী বন্দোবস্ত দেবার ব্যবস্থা করা হয়েছে। দরিদ্র শ্রেণীর ভূমিহীন লোকদের জ্বালানী

কাঠ, বাঁশ বিক্রি অথবা ব্যবহারের জন্য সংগ্রহ করার অনুমতি দেওয়া হয়েছে। এ সবের উপর রাজস্বও মকুব করা হয়েছে। ভূমিহীন এবং গৃহহীন দরিদ্র জনসাধারণ বিশেষ করে উপজাতি এবং তপশিলী জাতিদের মধ্যে বন এলাকাধীনে প্রায় ৪১৬২ হেক্টর ভূমি বিতরণ করা হয়েছে। পুরোনো বাগানগুলি রক্ষণাবেক্ষণ ছাড়াও বিরাট এলাকায় দ্রুত বর্দ্ধনশীল ও অর্থকরী ফসলের বাগান করা হয়েছে। ত্রিপুরা বনোন্নয়ন ও বনায়ন কর্পোরেশন এ পর্য্যন্ত ২৬৬৩ হেক্টর রাবার বাগান করেছেন। বে-সরকারী উৎপাদকদের রাবার চাষে উৎসাহিত করতে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের বিনামূল্যে রাবার গাছের কলম ও সার সম্বলিত 'মিনিকিট' বিতরণ করা হচ্ছে। জুমিয়া ও ভূমিহীনদের রাবার চাষের মাধ্যমে পুনর্বাসনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। রাজ্য সরকার সদর মহকুমার ওয়ারংবাড়ী জুমিয়াদের জন্য এবং খোয়াই মহকুমার করংগীছড়াতে প্রাক্তন সৈনিকদের জন্য পুনর্বাসন প্রকল্প হাতে নিয়েছেন। রাবার চাষ ও রক্ষণাবেক্ষণ সম্পর্কে প্রগতিশীল কৃষকদের প্রশিক্ষণ দেবার জন্য দক্ষিণ জেলায় সাঁচীরামবাড়ীতে একটি প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়েছে। গ্রামোন্নয়ন কর্মসূচীর অধীন নার্সারী ছাড়াও দক্ষিণ জেলার সাঁচীরামবাড়ীতে উত্তর পূর্বাঞ্চল পরিষদের আর্থিক সহায়তায় একটি বিরাট নার্সারী তৈরী করা হয়েছে।

(৫) **মৎস্য চাষ :** বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার সময় মৎস্য চাষযোগ্য জলাশয়ের পরিমাণ ছিল ৭৭৪৬ হেক্টর। এই তিন বছরে এর পরিমাণ বেড়ে দাঁড়িয়ে ৮৮২৪ হেক্টর। ফলে মৎস্য উৎপাদনের পরিমাণ ১৯৮০-৮১ সালে দাঁড়িয়ে ৬৯০০ মেঃ টন, যার পরিমাণ ১৯৭৭-৭৮ সালে ছিল ৫২০০ মেঃ টন। ব্যক্তিগত মালিকানাধীনে যে সমস্ত জলাশয় ছিল সেগুলো পুনরুদ্ধার ও মিনি ব্যারেজ তৈরী করে জলাশয় সৃষ্টির মাধ্যমে এই উৎপাদন বৃদ্ধি সম্ভব হয়েছে। মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য মৎস্য চাষীদের প্রয়োজনীয় আর্থিক ও কারিগরী সহায়তা দেওয়া হচ্ছে। উদয়পুরে উত্তর-পূর্বাঞ্চল পর্ষদের আর্থিক সহায়তায় একটি " আঞ্চলিক ফিস পিটুইটারী গ্ল্যাণ্ড ব্যাঙ্ক " স্থাপন করা হয়েছে। পশ্চিম ত্রিপুরা জেলার জন্য একটি "মৎস্য চাষী উন্নয়ন সংস্থা" স্থাপন করা হয়েছে। যে সমস্ত জলাভূমি আগে নীলামে লীজ দেওয়া হতো এখন সেগুলো মৎস্য চাষী সমবায় উন্নয়ন কমিটি সুপারিশ অনুযায়ী দীর্ঘ মেয়াদী লীজ দেওয়া হয়। এই রাজ্যকে ২০টি ফিসারী সার্কেলে বিভক্ত করে বৈজ্ঞানিক মৎস্য চাষ পদ্ধতি প্রচলন করা হয়েছে। মৎস্যজীবি সমবায় সমিতিগুলির মাধ্যমে মৎস্যজীবীদেরকে গোমতী জলাধার মৎস্য চাষ প্রকল্পের সঙ্গে সরাসরি জড়িত করা হয়েছে।

(৬) **ভূমি সংস্কার ;** ১৫০২ একর উদ্বৃত্ত জমি অধিগ্রহণ করা হয়েছে এবং ৯৪৫ একর জমি বিতরণ করা হয়েছে।

৯৬৯২ জন ভূমিহীনকে ১৯৯৯৪ একর ২২১৮ জন গৃহহীনকে ৪৪২ একর এবং ৯২৬৯ জন ভূমিহীন ও গৃহহীনকে ২২৯৯২ একর জজি বণ্টন করা হয়েছে।

আগরতলা শহরের কাছে গৃহহীন ও ভূমিহহীন লোকদের জন্য ৫টি কলোনী স্থাপন করা হয়েছে। এপর্য্যন্ত এই কলোনীগুলিতে ৫৯৪ জনকে পুনর্বাসন দেওয়া হয়েছে এবং এইসব কলোনীতে আরো ৮২০ জনকে পুনর্বাসন দেওয়া হবে। সরকার প্রতিটি মহকুমায় শহরের

কাছে গৃহহীন লোকেদের জন্য অন্তত: পক্ষে একটি করে কলোনী স্থাপনের সিদ্ধান্ত নিয়েছে। উপজাতি হস্তান্তরিত জমি প্রত্যার্পনের জন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ১৫৩৮ জন উপজাতিকে ১৩৬৪ একর জমি ফিরিয়ে দেওয়া হয়েছে। এরফলে ক্ষতিগ্রস্ত ৭১৯ জন অ-উপজাতিদের পুনর্বাসন দেওয়া হয়েছে।

৭টি সার্কেলে পুনর্জরীপের কাজ চলছে। রাজ্যে ৫ লক্ষ জমির মালিক রয়েছে পুনর্জরীপের পর মালিকানা স্বত্ত চূড়ান্তভাবে প্রকাশ হলে জমির মালিকদের জমির পাশ বই দেওয়া হবে। পুনর্জরীপ এলাকায় ২২২৬ জন বর্গাদার হিসাবে নাম নথীভুক্ত করিয়েছেন, এর ফলে মোট সংখ্যা দাঁড়িয়েছে ৩০৯৫ জন। বর্গাদার এবং প্রান্তিক চাষীদের আইনগত সাহার্য্য দেবার একটি কর্মসূচী হাতে নেওয়া হয়েছে। এর ফলে এই সময়ের মধ্যে ১২৬ জন বর্গাদার ও প্রান্তিক চাষী উপকৃত হয়েছেন। এছাডা বসত ভূমি সহ যাদের তিন ষ্ট্যাণ্ডার্ড একর পর্য্যন্ত জমি রয়েছে তাদের ক্ষেত্রে বাংলা ১৩৮৭ সালের ১লা বৈশাখ থেকে ভূমি রাজস্ব মকুব করা হয়েছে। "ভূমি কর আইনের" মাধ্যমে একটি প্রগতিশীল ভূমি কর প্রথা প্রচলন করার উদ্যোগ নেওয়া হচ্ছে। এছাড়া কৃষকদের স্বার্থে "কৃষি ঋণ লাঘব আইন, ১৯৭৯" কার্য্যকর করা হয়েছে। এই আইনের সংস্থান অনুযায়ী প্রান্তিক চাষী, ভূমিহীন কৃষক, জুমিয়া, ছোট ব্যবসায়ী ও গ্রামীণ কারিগর, যাদের বার্ষিক আয় ২,৪০০ টাকার বেশী নয়, তাদের ক্ষেত্রে প্রদত্ত ঋণ সুদ সহ মকুব বলে বিবেচিত হবে।

বাজারগুলির সুষ্ঠু নিয়ন্ত্রণ ও পরিচালনে "ত্রিপুরা বাজার আইন, ১৯৭৯ চালু করা হয়েছে। এই আইন অনুযায়া বাজারের মালিক অথবা সংগঠকদের সরকার প্রদত্ত লাইসেন্সের শর্তাবলী মেনে চলতে হবে।

(৭) তপশিলী উপজাতি ও তপশিলী জাতি : এ পর্য্যন্ত রাজ্যে ৪২৬২৪ টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। এর মধ্যে বিগত তিন বছরে ৫৪৯৭ টি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে। এছাড়া এই সময়ের মধ্যে পূর্বে পুনর্বাসন প্রাপ্ত ১২৩৬৭ টি পরিবারকে পুনরায় আর্থিক সহায়তা দেওয়া হয়েছে। ডম্বুর জল বিদ্যুৎ প্রকল্পের ফলে অনেক উপজাতি উচ্ছেদ হয়েছিলেন। অতীতে এই সব পরিবারকে ৩৯৫০ টাকা প্রকল্পে পুনর্বাসনের জন্য উদ্যোগ নেওয়া হয়েছিল এতে তাদের পুনর্বাসন সম্ভব হয় নি। এর জন্য সরকার প্রতিটি পরিবারকে ইতিপূর্ব্বে যে ৩৯৫০ টাকা সাহার্য্য দেওয়া হয়েছে তার পরিমাণ বাড়িয়ে ৬৫১০ টাকা করে আর্থিক সহায়তা প্রদান করেছেন যাতে তারা তাদের অর্থনৈতিক বুনিয়াদকে সুদৃঢ় করতে পারেন।

চতুর্থ পরিকল্পনা কালে যে সমস্ত আদর্শ কলোনী স্থাপিত হয়ে ছিল সেগুলো ভালভাবে চলছিল না ফলে ঐ সমস্ত কলোনীতে বসবাসকারী উপজাতি পরিবারের লোকেদের অবস্থার অবনতি ঘটে। বামফ্রন্ট সরকার এই সমস্ত পরিবারের অবস্থার উন্নতি সাধনের জন্য এই তিন বছরের মধ্যে উপজাতিদের গরু, হাঁস, মুরগী ইত্যাদি বিতরণ সহ শূকরের চাষ, জমি উদ্ধার, বীজ কেনা ও ঘরবাড়ী তৈরীর জন্য আর্থিক সহায়তা প্রদান করেছেন। বীজ, সার, রাসায়নিক দ্রব্য বণ্টনের ফলে এই সময়ের মধ্যে ২১,৪৬৬টি পরিবার উপকৃত হয়েছেন। জমি প্রত্যার্পনের ফলে যে সমস্ত উপজাতি জমি ফিরে পাচ্ছেন তাদের প্রতি পরিবারকে পুনর্বাসনের জন্য ১৮০০ টাকা করে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। উপজাতিদের বিভিন্ন শিল্পে উৎসাহ দানের জন্য আলোচ্য সময়ের মধ্যে ৮টি বয়ন কেন্দ্র, ৬টি সেলাই কেন্দ্র, ২৪টি বাঁশ ও বেত শিল্প কেন্দ্র, ৬টি মৌমাছি পালন কেন্দ্র' একটি কাঠ শিল্প কেন্দ্র এবং ২টি আদর্শ চরকা কেন্দ্র স্থাপন করা হয়েছে। এছাড়া উপজাতিদের জন্য যতনবাড়ীতে একটি আই, টি, আই খোলা হয়েছে। এই কেন্দ্রে প্রশিক্ষণের জন্য ১৫৪ জন উপজাতি প্রার্থীকে বিশেষ সহায়তা দেওয়া হয়েছে।

গত তিন বছরে ঋণভার থেকে মুক্ত করার জন্য ৮১০টি উপজাতি এবং ৫২০টি তপশিলী পরিবারকে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে। উপ-পরিকল্পনা এলাকার ৩৯টি ল্যাম্পস্ কাজ করছে। উপজাতিদের এই সমস্ত সমবায় সমিতির সদস্য হবার জন্য মূলধন সাহায্য দেওয়া হচ্ছে। উপজাতিদের মধ্যে শিক্ষা বিস্তারের জন্য তাদের ছাত্রাবাসের বৃত্তি, প্রাকমেট্রিক ও মেট্রিকোত্তরে বৃত্তির হার বাড়ানো হয়েছে। উপজাতি ছাত্র-ছাত্রীদের মধ্যে বিনামূল্যে পুস্তক বিতরণ করা হচ্ছে। তাদের জন্য তিনটি ছাত্রাবাস নির্মাণ করা হয়েছে। কবুকে একটি আবাসিক বিদ্যালয় নির্মাণ করা হচ্ছে। উপজাতি উন্নয়ন কর্পোরেশন ইতিমধ্যেই কাজ শুরু করেছে। এছাড়া উপজাতি স্বশাসিত জেলা পরিষদ রূপায়িত হচ্ছে। এ পর্যন্ত ১৭৮৪টি উপজাতি ও ১৩৮৫টি তপশিলী পরিবারকে চিকিৎসার জন্য আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। আদিম জাতি যেমন রিয়াং প্রভৃতি সম্প্রদায়ভুক্ত লোকদের সার্বিক উন্নয়নের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই বিশেষ ব্যবস্থার মধ্যে রয়েছে চিকিৎসার জন্য আর্থিক সাহায্য, নিম্ন বুনিয়াদি বিদ্যালয় স্থাপন, ভোগ্য ঋণ মঞ্জুর, বিনামূল্যে বীজ সরবরাহ, উপজাতিদের জন্য ছাত্রাবাস নির্মাণ প্রভৃতি। ১০টি কেন্দ্রের মাধ্যমে ২৮৫ জন তপশিলী জাতিভুক্ত লোকদের সেলাই, বাঁশ ও কাষ্ঠ শিল্পে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে এবং ৬৫৫ জন তপশিলী জাতিভুক্ত ব্যক্তিকে ব্যবসার জন্য মূলধন দেওয়া হয়েছে।

৯১৩৯ জন ভূমিহীন তপশিলী জাতি পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে এবং সেই সঙ্গে পূর্বে পুনর্বাসন প্রাপ্ত এমন ১১৪৪টি পরিবারকে অতিরিক্ত আর্থিক সহায়তা প্রদান করা হয়েছে। সরকার কালিকাপুর হরিজন কলোনী ও প্রতাপগড হরিজন কলোনীর উন্নয়নের কাজ হাতে নিয়েছেন। আগরতলাতে হরিজন ছেলেদের জন্য একটি ছাত্রাবাস খোলা হবে। ২৩টি জলাশয় সৃষ্টির মাধ্যমে ২০২২টি তপশিলী পরিবার উপকৃত হয়েছেন। ৯৮৯টি তপশিলী পরিবারকে গৃহ নির্মাণের জন্য সহায়তা দেওয়া হয়েছে। বিশেষ সহায়ক প্রকল্পের মাধ্যমে তপশিলী জাতি এবং তপশিলী উপজাতিদের কল্যাণ সুনিশ্চিত করা হয়েছে।

(৮) শিক্ষা :—সরকার একক-শিক্ষক যুক্ত বিদ্যালয়গুলোতে দুই জন করে শিক্ষক নেবার জন্য সিদ্ধান্ত নিয়েছেন। এর জন্য ১৫৯৫ জন প্রাথমিক শিক্ষক এই সময়ের মধ্যে নিয়োগ করা হয়েছে। তাছাড়া আরো এক হাজার প্রাথমিক ও কক্বরক শিক্ষক নিয়োগ করা হবে। বামফ্রন্ট সরকার রাজ্যের প্রত্যন্ত অঞ্চলে ১৪২টি নিম্ন বুনিয়াদি বিদ্যালয় স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছেন।

১৯৮০ সালের মাচ মাস থেকে নোটিফায়েড এরিয়া ও পৌর এলাকার বাইরের বিদ্যালয়-গুলোতে "মিড ডে মিলের" ব্যবস্থা করা হয়েছে। একটি সমীক্ষায় দেখা যায় যে এই "মিড ডে মিল" কর্মসূচী শুধু জনপ্রিয়তাই অর্জন করেনি, বিদ্যালয়ের উপস্থিতির হারও প্রায় ১৭ শতাংশ বাড়িয়েছে। প্রাথমিক বিদ্যালয়গুলোতে উপজাতি ছেলে মেয়েদের মধ্যে কক্বরক ভাষায় শিক্ষা দানের সুযোগ সম্প্রসারণের জন্য শিক্ষা দপ্তর কক্বরক ভাষায় প্রথম ও দ্বিতীয় শ্রেণীর ছাত্রছাত্রীদের জন্য অংকের বই ও পাঠ্য বই প্রকাশ করেছে। এছাড়া অন্যান্যদের জন্য ১ম

থেকে ৫ম শ্রেণীর ছাত্র ছাত্রীদের জন্য ভাষা, অংক ও বিজ্ঞানের বই প্রকাশ করা হয়েছে এবং বণ্টন করা হয়েছে।

১৯৭৯-৮০ সালে ৬৯টি প্রাথমিক বিদ্যালয়কে উচ্চ বুনিয়াদি বিদ্যালয়ে উন্নীত করা হয়। এর সংখ্যা ১৯৮০-৮১ সালে ২২টি। ১৯৭৯-৮০ সালে ৪৮টি মিড্ল স্কুলকে হাইস্কুলে রূপান্তরিত করা হয়। ১৯৮০-৮১ সালে রূপান্তরিত করা হয়েছে আরও ২০টি বিদ্যালয়কে। বর্তমানে রাজ্যের বিভিন্ন অঞ্চলে ৫৯টি দ্বাদশ শ্রেণীর বিদ্যালয় রয়েছে এর মধ্যে ১৩টি বে-সরকারী। ১৯৭৯-৮০ সালে ১৫৫টি খেলার মাঠ তৈরী করা হয়েছে এবং ১৯৮০-৮১ সালে ৪৫টির উপর খেলার মাঠ তৈরী করা হচ্ছে। গরীব ছাত্র-ছাত্রীদের কথা বিবেচনা করে ষ্টাইপেণ্ডের হার বাড়ানো সহ ষ্টাইপেণ্ডের সুযোগ সম্প্রসারণের লক্ষ্যে মেট্রিকোত্তর পর্যায়ে নির্ধারিত নম্বর কমিয়ে দেওয়া হয়েছে। দ্বাদশ শ্রেণী পর্যন্ত পাঠরত ছাত্র-ছাত্রীদের অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করা হয়েছে এছাড়া মেয়েদের ক্ষেত্রে যাদের পরিবারের বাৎসরিক আয় ৮০০০ হাজার টাকা তাদের কলেজ স্তর পর্য্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা প্রচলন করা হয়েছে।

"কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্পের মাধ্যমে প্রচুর সংখ্যক বিদ্যালয় নির্মাণ করা হয়েছে। উদয়পুর' খোয়াই ও ধর্মনগরে তিনটি ডিগ্রি কলেজ স্থাপন করা হয়েছে। তিনটি বে-সরকারী কলেজ অধিগ্রহণ করা হয়েছে। রাজ্যের ছাত্রদের জন্য কলকাতায় সল্ট লেইকে একটি "ষ্টুডেণ্টস হোম" নির্মাণের জন্য জায়গা কেনা হয়েছে। আগরতলায় মুসলমান ছাত্রদের জন্য একটি ছাত্রাবাস নির্মাণ করা হবে। এছাড়া আগরতলার স্নাতকোত্তর কেন্দ্রটির সম্প্রসারনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৯) সমাজ কল্যাণ :—এই দপ্তরের অধীনে রয়েছে প্রাক্ প্রাথমিক শিক্ষা, বয়স্ক শিক্ষা ও সমাজ কল্যাণ। এছাড়া এই দপ্তর বার্ধক্য ভাতা এবং শারিরীক দিক থেকে অক্ষম ব্যক্তিদের পেনশন প্রদানের বিষয়টিও দেখাশুনা করছে। এই তিন বছরের মধ্যে ৩৩০৬ জনকে মাসিক ৩০ টাকা করে পেনশন মঞ্জুর করা হয়েছে। শারিরীক দিক থেকে অক্ষম ব্যক্তিদের পেনশন মঞ্জুর প্রকল্পে প্রায় ২০০০ ব্যক্তিকে পেনশন প্রদান করা হবে। শিশু শিক্ষার সম্প্রসারণের লক্ষ্যে আরো ৬০০ বালোয়ারী বিদ্যালয় স্থাপন করা হয়েছে। এছাড়া আগরতলা পৌর এলাকা ও উদয়পুর নোটিফাইড এলাকার মধ্যে তিনটি 'শিশু ভবন স্থাপন করা হয়েছে। ১০০ জন আতুর বালিকার সংস্থানের জন্য নরসিংগড়ে একটি আতুর আশ্রম স্থাপন করা হচ্ছে। শারিরীক দিক থেকে অক্ষম ব্যক্তিদের যাতায়াতের জন্য আর্থিক সহায়তা দেওছা হচ্ছে। অনাথ আশ্রমগুলোর উন্নতি সাধন করে আবাসিকদের সংখ্যা বৃদ্ধি করা হয়েছে। ১৯৭৯ সালটি "শিশু বর্ষ" হিসেবে উদ্‌যাপন করা হয়। ১৯৮১ সালটি শারিরীক দিক থেকে অক্ষম বর্ষ হিসেবে পালন করা হচ্ছে। বয়স্ক শিক্ষা প্রকল্পের অধীন রাজ্যে ১,৯০০টি বয়স্ক শিক্ষা কেন্দ্র রয়েছে।

(১০) পঞ্চায়েত :—১৯৭৮ সালের মে-জুন মাসে গোপন ব্যালটের মাধ্যমে পঞ্চায়েত গুলোর নির্বাচন অনুষ্ঠিত হয়। সরকারী কাজকর্মের গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণের নীতিকে রূপায়িত করার জন্য ব্লক পঞ্চায়েত সমিতি গঠন করা হয়েছে। গাঁও সভাগুলিকে যুক্ত করে কাজের

বিনিময়ে খাদ্য প্রকল্প সহ বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা রূপায়ণ করা হচ্ছে। প্রত্যেকটি গাঁও সভাকে জনসংখ্যার অনুপাতে অনুদান দেওয়া হচ্ছে। রাজ্যে বর্ত্তমানে ৯১টি ন্যায় পঞ্চায়েত কাজ করছে। ১৯৭৮-৭৯ সাল পর্য্যন্ত ১,০৭০ গ্রাম প্রধান, সরপঞ্চ ও গাঁও সভার সদস্যদের অরুন্ধতিনগর পঞ্চায়েত প্রশিক্ষণ কেন্দ্রে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। সেমিনার, আলোচনা ও মিটিং এর মাধ্যমে পঞ্চায়েত রাজ ব্যবস্থা সম্পর্কে জনগণকে অবহিত করা হচ্ছে। সরকার রাজ্য লটারীর লাভের টাকা দিয়ে প্রত্যেক গাঁও সভার অধীনে একটি করে গ্রন্থাগার স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছেন।

(১১) সমবায়: ১৯৯টি প্যাকস্‌কে পুনর্গঠন করা হয়েছে এবং ৩৯টি ল্যাম্পস্‌ স্থাপন করা হয়েছে। রাজ্যে বর্ত্তমানে ৫৯০টির উপর সচল সমবায় সমিতি রয়েছে। এ ছাড়া অচল ও বন্ধ হয়ে যাওয়া সমবায় সমিতির সংখ্যা যথাক্রমে ২৫০ ও ২৭০টি। সরকারের লক্ষ্য হচ্ছে স্থানীয় কৃষক, বয়ন শিল্পী ও গ্রামীণ কারিগরদের উৎপাদিত দ্রব্য সামগ্রি বাজারজাতকরণের ব্যাপারে সমবায় সমিতিগুলিকে যুক্ত করা। এই লক্ষ্য বাস্তবায়নের জন্য ত্রিপুরা হোল সেইল কন্‌জিউমার্স কো-অপারেটিভ সোসাইটি ও দি ত্রিপুরা এপেক্স মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটিকে পুনর্গঠন করে অধিক দায়িত্ব দেওয়া হয়েছে। এছাড়া দুগ্ধ উৎপাদন সমবায় সমিতি, মৎস্যজীবি সমবায় সমিতি ও শ্রমিকদের অংশ গ্রহণে তিনটি সমবায় ভিত্তিক চা বাগান স্থাপনের মাধ্যমে রাজ্যে সমবায় আন্দোলন আরো জোরদার করা হয়েছে। রাজ্যের সাধারণ মানুষের কাছে ব্যাংকের সুযোগ সম্প্রসারণের জন্য ত্রিপুরা রাজ্য সমবায় ব্যাংক, ত্রিপুরা সমবায় ভূমি উন্নয়ন ব্যাংক ও ত্রিপুরা আরবান কো-অপারেটিভ ব্যাংককে সুদৃঢ় করা হয়েছে।

(১২) সমষ্টি উন্নয়ন: সমষ্টি উন্নয়ন ব্লক এর মাধ্যমে 'কাজের বিনিময়ে খাদ্য' প্রকল্পের বিভিন্ন কর্মসূচী ব্যাপকভাবে রূপায়িত হয়েছে। কাজের বিনিময়ে খাদ্য প্রকল্পের মাধ্যমে রাস্তা নির্মাণ, সংস্কার ও উন্নয়ন, মৎস্য চাষের জন্য জলা ভূমির উন্নয়ন ও সংস্কার, বনায়ন ও মৃত্তিকা সংরক্ষণ, বিদ্যালয় গৃহ সংস্কার ও নির্মাণ, খেলার মাঠ তৈরী ইত্যাদি কাজ করানো হচ্ছে। (১৯৭৮-৭৯ সালে এই প্রকল্পের মাধ্যমে ২৯·৬৫ লক্ষ শ্রম দিবসের বেশী কাজ হয়েছে।) ১৯৭৯-৮০ সালে সৃষ্টি হয়েছে ৯৯·৬৬ লক্ষ শ্রম দিবস। ১৯৮০-৮১ সালের ডিসেম্বর পর্য্যন্ত ৪২,৭৩৭ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে।

সমাজের দুর্বলতর অংশের জনগণের জন্য ৭৮-৭৯ সালে ৮৮টি এবং ৭৯-৮০ সালে ১৫০টি বাসগৃহ নির্মাণ করা হয়। ১৯৮০-৮১ সালে আরও ২০০টি গৃহের নির্মাণ কাজ শেষ হবে। গ্রামীণ গৃহ নির্মাণ প্রকল্পে ৭৮-৭৯ সালে ১০০ জনকে আর্থিক সহায়তা দেওয়া হয়। এর সংখ্যা ৭৯-৮০ সালে দাঁড়িয়েছে ৪৪০টি। এই প্রকল্পের মাধ্যমে ৮০-৮১ সালে আরও ২০০০ পরিবার উপকৃত হবে।

১৯৭৮-৭৯ সালে গ্রামীণ জল সরবরাহ প্রকল্পে ৬০০টি টিউব ওয়েল, ৮৬০টি আর, সি, সি, টিউব ওয়েল এবং ২৪টি জল সংরক্ষণাগার নির্মাণ করা হয়েছে। ১৯৭৯-৮০ সালে করা হয়েছিল

২৪১৩টি টিউব ওয়েল্স, ৬২৭টি আর, সি, সি, কূপ এবং ৩১টি জল রক্ষণাগার। আশা করা হচ্ছে ৮০-৮১ সালের মাধ্যমে উত্তর ত্রিপুরার পার্বত্য অঞ্চলে ৯টি জল সংরক্ষণাগার ছাড়া, আরও ৫০০০ টিউব ওয়েল, ৯৭৭টি আর, সি, সি, এবং কূপ ৮০টি জল সংরক্ষণাগার নির্মাণের কাজ শেষ হবে।

(১৩) স্বাস্থ্য ও পরিবার কল্যাণ : রাজ্যের প্রত্যন্ত অঞ্চলে বসবাসকারী জনগণের কাছে চিকিৎসার সুযোগ পৌঁছে দেবার জন্য গ্রামীণ স্বাস্থ্য সেবা প্রকল্প গ্রহণ করা হয়েছে। আগরতলার ভি, এম হাসপাতালটিকে মাতৃ শিশু সদনে পরিণত করা হয়েছে। এই হাসপাতালে একটি 'ইন্‌টেনসিভ কেয়ার ইউনিট' খোলা হয়েছে। তাছাড়া মুমূর্ষু রোগীদের স্বল্প সময়ের মধ্যে রক্ত সরবরাহ করার জন্য সেখানে একটি "ব্লাড ব্যাংক"ও স্থাপন করা হয়েছে। উদয়পুর ও কৈলাশহরের দুটো হাসপাতালকে জেলা হাসপাতালে রূপান্তরিত করা হয়েছে। মহকুমা ও জেলা হাসপাতালগুলিতে বিশেষজ্ঞ নিয়োগ করে চিকিৎসার ব্যবস্থার সম্প্রসারণ করা হয়েছে। ৫টি ছয় শয্যা বিশিষ্ট ডিসপেনসারীর নির্মাণ কাজ চলছে এবং আরও ৫টি ডিসপেনসারীর নির্মাণে কাজ হাতে নেওয়া হয়েছে। ৭টি সাব-সেণ্টারের নির্মাণ কাজ শেষ হয়েছে। আরও ৫০টি সাব-সেণ্টার নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। কাঞ্চনপুরের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করা হয়েছে। বর্ত্তমানে ছাব্বিশটির মধ্যে উনিশটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে গাড়ীর ব্যবস্থা রয়েছে। ম্যালেরিয়া কুষ্ঠ ও যক্ষ্মা রোগ দূরীকরণের জন্য ব্যাপক কর্মসূচী গ্রহণ করা হয়েছে। গাঁও পঞ্চায়েতগুলির সহ-যোগিতায় ঔষধ সরবরাহ ও চিকিৎসা কেন্দ্র স্থাপন করা হয়েছে। হাসপাতালের রোগীদের ঔষধ ও খাদ্য সরবরাহের ক্ষেত্রে গুণাগত মান উন্নয়ন ও পরিমাণ বৃদ্ধি করা হয়েছে। ক্যান্সার হাসপাতালের বহির্বিভাগ কাজ সুরু করেছে।

(১৪) শিল্প : এই রাজ্যে সরকারী অথবা বে-সরকারী ক্ষেত্রে কোনরূপ বৃহৎ শিল্প গড়ে উঠেনি। একটি মাঝারী আকারের জুট মিল স্থাপন করা হয়েছে, এবং পরীক্ষামূলক ভাবে উৎপাদন শুরু করেছে। এই মিলটি খুব শীঘ্রই বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন শুরু করবে।

রাজ্যে একটি কাগজ কল স্থাপনের প্রচেষ্টা আমরা চালিয়ে যাচ্ছিলাম। এরজন্য প্রয়োজনীয় কাঁচামালও যথেষ্ট রয়েছে। এ ব্যাপারে ভারত সরকার থেকে সবুজ সংকেত পাওয়া গেছে।

রাজ্যের গ্রাম ভিত্তিক হস্ত তাঁত শিল্পের উন্নয়নে প্রয়োজনীয় সকল প্রকার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। বে-সরকারী স্তরে প্লাই উড ফ্যাক্টরী, পি, ভি, সি, পাইপ ফ্যাক্টরী ও আর সি, সি ইলেকট্রিক পোষ্ট ফ্যাক্টরী ইত্যাদি স্থাপনের জন্য সহায়তা দেয়া হচ্ছে। নির্মাণ কাজে ইট সরবরাহ সুনিশ্চিত করার জন্য স্মল ইণ্ডাষ্ট্রিজ কর্পোরেশন বেশ কয়েকটি ইট ভাটা স্থাপন করেছে। স্থানীয় ব্যবসায়ীদের আর্থিক সহায়তা দানের জন্য ত্রিপুরা শিল্প উন্নয়ন কর্পোরেশনটিকে আর্থিক সংস্থায় রূপান্তরিত করা হয়েছে।

রাজ্যের চা বাগানগুলিকে ক্রমশঃ উন্নয়ন করা হচ্ছে এবং এরজন্য একটি চা উন্নয়ন কর্পোরেশন গঠন করা হয়েছে। তাছাড়া একটি এপেক্স উইভার সোসাইটি স্থাপন করা হয়েছে। বর্তমানে রাজ্যের তাঁত ও হস্ত শিল্প উন্নয়ন কর্পোরেশনটি শুধু কাঁচামালই সরবরাহ করে না। এটি বয়ন শিল্পী গ্রামীণ কারিগরদের উৎপাদিত দ্রব্য সামগ্রী বিপননের ব্যবস্থাও করে। রেশম ও মালবেরী চাষের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হচ্ছে। আগরতলা, কুমারঘাট, উদয়পুর এবং ধর্মনগরের ইণ্ডাষ্ট্রিয়াল এষ্টেটের উন্নতি সাধন করা হয়েছে। তেলিয়ামুড়া, কুমারঘাট ও উদয়পুরের আদর্শ কেন্দ্রগুলি পুরোদমে চলছে।

(১) শ্রমঃ কৃষি, খামার, চা বাগান, মোটর, বিড়ি ও ইট ভাটায় কর্মরত শ্রমিকদের ন্যূনতম মজুরীর হার বাড়ানে. হয়েছে। এই বর্দ্ধিত মজুরী দেওয়ার ফলে রাজ্যের ১৬ লক্ষ শ্রমিক উপকৃত হয়েছে। পাঁচটি নতুন বালোয়ারী বিদ্যালয় স্থাপন করা হয়েছে। রাজ্যে বর্তমানে ১৫টি বালোয়াড়ী কেন্দ্র রয়েছে। রাজ্যের প্রত্যন্ত অঞ্চলে দোকান সংস্থা আইন সম্প্রসারিত করা হয়েছে। শ্রমিকদের বাসস্থান, জল সরবরাহ, বিনোদন ও ন্যূনতম মজুরী সুনিশ্চিত করার জন্য শ্রম আইন কঠোরভাবে পালন করা হচ্ছে। এছাড়া শ্রমিকদের স্বাস্থ্য নিরাপত্তা ও সার্বিক কল্যাণের জন্য ফ্যাক্টরী আইন সুষ্ঠুভাবে কার্যকরী করা হচ্ছে। ইট ভাটাগুলোতে কর্মরত শ্রমিকদের উপর যাতে শোষণ না চালানো হয় এরজন্য বাধ্যতামূলক রেজিষ্ট্রিকরণ ও লাইসেন্স ব্যবস্থার প্রচলন করা হয়েছে।

(১৬) পূর্তঃ সিমেন্ট, ইস্পাত, জি, সি, আই শীট ইত্যাদির অভাব থাকা সত্বেও পূর্ত দপ্তর তার লক্ষ্যমাত্রা অনুযায়ী বিভিন্ন নির্মাণ কাজ করার সব রকম প্রচেষ্টা নিয়েছেন। আলোচ্য সময়ে জিমন্যাশিয়াম ভবন, ক্যান্সার হাসপাতাল, ডেয়ারী কমপ্লেক্স, ফার্মেসী ইনষ্টিটিউট, স্বল্প আয়ী ও মাঝারী আয়ের জনগণের জন্য বাসগৃহ ও পাট কলের অনেক দালান বাড়ী তৈরী করা হয়েছে। আগরতলার ষ্টেডিয়াম, জি, বি, হাসপাতালের সম্প্রসারণ, কৈলাশহর ও উদয়পুরে মিনি ষ্টেডিয়াম, উদয়পুর, ধর্মনগর খোয়াই-এ তিনটি ডিগ্রী কলেজ, বাইখোয়ার হিমঘর এবং আসাম রাইফেল ময়দানে বিভিন্ন দপ্তরের অফিস ভবন নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে।

এই দপ্তর গ্রামীণ গৃহ নির্মাণের কাজ হাতে নিয়েছেন। ইতিমধ্যে যোগেন্দ্রনগরে ২০টি বাস গৃহ নির্মাণ করা হয়েছে। যোগেন্দ্রনগর পুনর্ব্বাসন কলোনীতে দরিদ্র শ্রেণীর লোকদের জন্য ন্যাশন্যাল ইনস্যুরেন্স কোম্পানীর সহায়তায় ২৩২টি মাটির ঘর নির্মাণ করা হচ্ছে।

এছাড়া কর্মচারীদের জন্য ১৫১টি কোয়ার্টার, দরিদ্র শ্রেণীর জন্য ১৮৬টি মাটির ঘর এবং কালিকাপুরে হরিজনদের জন্য ৬০টি কোয়ার্টার নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে।

গত তিন বছরে গ্রামাঞ্চলে ২৭০ কিলোমিটার রাস্তা তৈরী করা হয়েছে। ৪০০ কিলোমিটারের বেশী রাস্তায় সোলিং করা হয়েছে। বহু সংখ্যক এস-পি-টি, ব্রীজ নির্মাণের কাজ চলছে। কেন্দ্র অনুমোদিত ষ্ট্রাটেজিক সড়ক কর্মসূচী অনুযায়ী ছয়টি সড়কের মোট ১৯০ কিলোমিটার রাস্তার উন্নয়ন করা হয়েছে এবং এই সমস্ত রাস্তায় ৫৯টি সেতু নির্মাণের কাজ চলছে।

চেবরী-হালাহালি-ফটিকরায় সড়ক নির্মাণের কর্মসূচী হাতে নেওয়া হয়েছে। তাছাড়া দু'টি সেতু নির্মাণ করা হচ্ছে।

(১৭) বন্যানিয়ন্ত্রণ ও সেচ বিগত তিন বছরে জল সেচের সুযোগ ৩৮৭৫ হেক্টর জমি থেকে বৃদ্ধি করে ৯১২৫ হেক্টর জমিতে সম্প্রসারিত হয়েছে। এছাড়া ৫৩০টি পাম্পসেট বিতরণ করা হয়েছে। এর ফলে উপকৃত হয়েছে ৫৩০টি পঞ্চায়েত। আরো ১৬০টি পাম্পসেট বিতরণ করা হবে। ভর্তুকীর মাধ্যমে কৃষকদের মধ্যে ৪০০টি আর্টেজিয় কূপ খনন করা হয়েছে এবং ২৯০টি পাম্পসেট বিতরণ করা হয়েছে। এরফলে ১৮৪০ হেক্টর জমি সেচের আওতায় আনা হয়েছে। ১৯৮০ সালে গোমতী মাঝারি সেচ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এছাড়া খোয়াই নদীতে বাঁধ দিয়ে একটি মাঝারি সেচ প্রকল্প চালু করার কাজও হাতে নেওয়া হয়েছে। গোমতী ও খোয়াই মাঝারি সেচ প্রকল্প বাস্তবায়িত হলে যথাক্রমে ৪৪৮৬ ও ৪৫১৫ হেক্টর জমি সেচের আওতায় আসবে। এছাড়া নালকাটায় মনু নদীর উপর একটি বাঁধ নির্মাণের প্রাথমিক কাজ চলছে। মুহুরী নদীর উপরও অনুরূপ একটি বাঁধ নির্মাণের জন্য প্রয়োজনীয় জরীপ ও সমীক্ষার কাজ চলছে।

বন্যা নিয়ন্ত্রণের লক্ষ্যে বিগত তিন বছরে ৪৯ কি: মি: দীর্ঘ বাঁধ নির্মাণ করা হয়েছে এবং ১৮ কি: মি: পুরোনো বাঁধকে মজবুত করা হয়েছে। গ্রামীণ এলাকার কৃষি জমি ছাড়াও অমরপুর, উদয়পুর, বিলোনীয়া, খোয়াই, কমলপুর এবং আগরতলা শহরকে বন্যা এবং ভূমিক্ষয় থেকে সুরক্ষিত করা হয়েছে।

আগরতলা শহরের জল সরবরাহ ব্যবস্থাকে সম্প্রসারণ করার উদ্যোগ নেওয়া হয়েছে। এই ব্যবস্থা অনুযায়ী আগরতলা শহরে দুটি 'ওভার হেড' ট্যাংক স্থাপন ও একটি নতুন গভীর নলকূপ স্থাপন সম্পন্ন হয়েছে। কৈলাশহর, ধর্মনগর এবং উদয়পুরে জল সরবরাহ কর্মসূচী সম্প্রসারিত করা হয়েছে। বিলোনীয়া ও কমলপুরে জল সরররাহ ব্যবস্থা সম্প্রসারণের কাজ চলছে। বিগত দুই বছরে গ্রামীণ জল সরবরাহ প্রকল্পে ২৮৪টি গ্রামের ১ লক্ষ ৫০ হাজার মানুষকে জল সরবরাহের আওতায় আনা হয়েছে। আরো ২৩০টি গ্রামের প্রায় ১ লক্ষ ৪০ হাজার মানুষকে জল সরবরাহের আওতায় আনার কাজ হাতে নেওয়া হয়েছে।

(১৮) বিদ্যুৎ : গত তিন বছরে ৫০৪টি গ্রামে বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছে। এই সংখ্যা বর্তমানে এক হাজারে দাঁড়িয়েছে। ১১২টি পাম্পসেট ও গভীর নলকূপে বিদ্যুৎ ব্যবহার করা হয়েছে। গত তিন বছরে ৮৭১০ জন নতুন গ্রাহককে বিদ্যুতের লাইন দেওয়া হয়েছে। এখন ব্যক্তি ও প্রতিষ্ঠান মিলিয়ে মোট বিদ্যুতের গ্রাহকের সংখ্যা ১৯০৩০ থেকে বেড়ে ২৭৭৪০এ দাঁড়িয়েছে।

(১৯) স্থানীয় স্বায়ত্বশাসন : আগরতলা পৌরসভা সহ ৯টি মহকুমা সদরের নোটিফায়েড এরিয়া অথরিটিকে প্রয়োজনীয় আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। এই অর্থ দিয়ে বাজার উন্নয়ন, রাস্তা উন্নয়ন ও সংস্কার, বেকার যুবকদের জন্য দোকান ঘর নির্মাণ, বৈদ্যুতিকরণ, পয়ঃপ্রণালী, বাস ও রিক্সা ষ্ট্যাণ্ড, জল সরবরাহ এবং কর্মকারদের জন্য ঘর তৈরী করা হবে।

রাজ্য লটারীর লাভের অর্থ দিয়ে ১০টি মহকুমায় টাউন হল নির্মাণ করা হচ্ছে। শহর উন্নয়ন ও পরিকল্পনা সংস্থার সহযোগিতায় 'মাষ্টার প্ল্যান' তৈরী করা হয়েছে। এই পরিকল্পনা অনুযায়ী শহর উন্নয়ন করা হবে। স্থানীয় বাজারগুলো নোটিফায়েড এরিয়া অথরিটির হাতে তুলে দেওয়া হচ্ছে। অনুরূপভাবে মৎস্য চাষের মাধ্যমে নোটিফায়েড এরিয়া অথরিটিগুলির আয় বাড়ানোর উদ্দেশ্যে এলাকার সরকারী জলাশয়গুলি তাদের হাতে তুলে দেয়া হচ্ছে।

আগরতলা শহরের শান্তি পাড়ার একটি 'হকার্স কর্ণার' নির্মাণ করা হচ্ছে। ব্যাংকের আর্থিক সহায়তায় বটতলা ও জি, বি, বাজারে দুটো সুপার মার্কেট তৈরীর কাজ হাতে নেওয়া হচ্ছে। মহারাজগঞ্জ বাজারে ৫৪টি তরকারীর দোকান ব্যবসায়ীদের মধ্যে বন্দোবস্ত দেওয়া হয়েছে। পৌর এলাকায় যে সমস্ত জায়গায় এখনও বিদ্যুৎ পৌছেনি, সে সমস্ত জায়গায় বিদ্যুৎ পৌছে দেবার জন্য পৌর সভা প্রচেষ্টা চালাচ্ছে। সি, এম, ডি, এর কারীগরী সহায়তায় জল সরবরাহের জন্য একটি মাষ্টার প্ল্যান তৈরীর কাজ হাতে নেওয়া হয়েছে। এছাড়া হাওড়া নদীর দক্ষিনে জল পরিশ্রুত করার জন্য প্ল্যান্ট নির্মাণের কাজও হাতে নেওয়া হয়েছে। শিশুদের জন্য দুটো শিশুভবন স্থাপন করা হয়েছে এবং মেয়েদের থাকার জায়গার সম্প্রসারিত করা হয়েছে।

(২০) তথ্য, সংস্কৃতি বিষয়ক ও পর্যটন : বিভিন্ন সাংস্কৃতিক সমাবেশ, সংগঠন ও লোক-রঞ্জন শাখাগুলোর মাধ্যমে সুস্থ সংস্কৃতি বিকাশের জন্য এই দপ্তরের গুরুত্বপূর্ণ ভূমিকার কথা বিবেচনা করে এই দপ্তরটিকে তথ্য, সংস্কৃতি বিষয়ক ও পর্যটন দপ্তরে নামান্তরিত করা হয়েছে। বর্ত্তমানে এই দপ্তরের অধীনে রাজ্যে ২২৪টি উপ-তথ্য কেন্দ্র, ১৯৫টি পল্লী বেতার গোষ্ঠি, ১৫৭টি লোক রঞ্জন শাখা এবং ২৯টি তথ্য কেন্দ্র রয়েছে। এই প্রতিষ্ঠানগুলিকে ভিত্তি করে আলোচনা সভা, বিতর্ক প্রভৃতির মাধ্যমে জনগনকে বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয়ে অবহিত ও জ্ঞাত করা হয়। বর্ত্তমানে এই দপ্তরের মাধ্যমে পাঁচটি খবরের কাগজ প্রকাশ করা হয়েছে। তার একটি বাংলা সপ্তাহিক, একটি ককবরক সাপ্তাহিক, একটি ইংরাজী পাক্ষিক, একটি মণিপুরী বিষ্ণুপ্রিয়া পাক্ষিক, ও অন্যটি মণিপুরী মৈতী। এই খবরের কাগজগুলির মাধ্যমে বিভিন্ন ভাষাভাষী জনগণের কাছে সমস্যাবলী, সরকারের নীতি, উন্নয়ন মূলক প্রচেষ্টা ও বিভিন্ন তথ্য তুলে ধরা হচ্ছে। এগুলো সম্পর্কে জনগণের প্রতিক্রিয়াও সরকারের গোচরীভূত করা হচ্ছে। প্রসঙ্গতঃ উল্লেখ করা যেতে পারে যে দাঙ্গাজনিত পরিস্থিতিতে জনগণকে প্রকৃত তথ্য সম্পর্কে অবহিত রাখা এবং জনগণের মধ্যে সম্প্রীতি ঐক্য সোহার্দ বাড়ানোর জন্য ও প্রতিক্রিয়াশীল চক্রের অপ-প্রচার থেকে জনগণকে মুক্ত রাখার উদ্দেশ্যে সাপ্তাহিক 'নতুন ত্রিপুরা' পত্রিকাটিকে দৈনিক হিসাবে পাঁচ মাসের উপর প্রকাশ করা হয়।

এই সরকারের একটি বিশেষ অবদান জাতীয় ঐক্যের উপর সেমিনার। ১৯৮০ সালে নভেম্বর মাসে এই সেমিনার অনুষ্ঠিত হয়। অনুষ্ঠিত এই সেমিনারে দলমত নির্বিশেষে সারা দেশের বিভিন্ন জায়গায় থেকে বিশিষ্ট নেতৃবৃন্দ, সাংবাদিক ও বুদ্ধিজীবী যোগ দিয়ে জাতীয় ঐক্য, সংহতি, সাম্প্রদায়িক সম্প্রীতি ও পরস্পর ভাতৃত্ব স্থাপনের পক্ষে বক্তব্য রাখেন।

রাজ্যের ছোট পত্রিকাগুলিকে সাহায্য করার জন্য নানা উপলক্ষে যথেষ্ট পরিমাণে বিজ্ঞাপন দেওয়া হচ্ছে। বিজ্ঞাপন বাবদ ৭৯-৮০ সালে ৭.৪০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। ১৯৮০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এ বাবদ বিল জমা পড়েছে ৫.২৩ লক্ষ টাকা। পূর্বে এ বাবদ ব্যয়ের পরিমাণ ছিল ৭৫-৭৬ সালে ২.৬৪ লক্ষ, ৭৬-৭৭ সালে ২.৭১ লক্ষ, ৭৭-৭৮ সালে ৩.০১ লক্ষ এবং ৭৮-৭৯ সালে ৪ ৭২ লক্ষ টাকা।

(২১) অর্থ দপ্তর : বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সময় রাজ্যে বিভিন্ন ব্যাঙ্কের শাখা ছিল ৮১টি। এই সময়ের মধ্যে রাজ্যে জনগণের কাছে ব্যাঙ্কের সুযোগ পৌঁছে দেবার জন্য ব্যাপক প্রচেষ্টা নেওয়া হয়েছে। এর ফলে ১-১-৮১ তারিখে রাজ্যের বিভিন্ন ব্যাঙ্কের শাখার সংখ্যা দাঁড়িয়েছে ১২৩টি। ১৯৭৭ সালে যেখানে প্রতি ২৩ হাজার মানুষের জন্য একটি ব্যাঙ্কের শাখা ছিল, সেখানে এখন প্রতি ১৬,০০০হাজার মানুষের জন্য একটি ব্যাঙ্কের শাখা রয়েছে। এই সমস্ত ব্যাঙ্কের ১৯৭৭ সালের ডিসেম্বরে আমানতের মাত্রায় ৩৪.১ শতাংশ ছিল ঋণের পরিমাণ। এর পরিমাণ বেড়ে ১৯৮১ সালের ১লা জানুয়ারীতে দাঁড়িয়েছে ৫৭ শতাংশ।

ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রে নীট আমানতের দুই তৃতীয়াংশ শেয়ার হিসেবে কোন পাওনা ১৯৭৫-৭৬ সালে রাজ্য সরকারের হয়নি। এই শেয়ারের পরিমাণ ১৯৭৬-৭৭ সালে ছিল ১৮.৭২ লক্ষ টাকা মাত্র। ১৯৭৯-৮০ সালে তা বেড়ে ৮২.১১ লক্ষ টাকাতে দাঁড়ায়। ১৯৮০-৮১ সালে রাজ্য সরকারের শেয়ারের পরিমাণ এক কোটি বেশী টাকারও হবে বলে আশা করা হচ্ছে।

রাজ্যে ১০টি মহকুমা শহরে টাউন হল ও আগরতলায় একটি প্রেস ক্লাব নির্মাণের জন্য রাজ্য লটারীর লাভের অংশ থেকে এ পর্যন্ত ১৯.৫৮ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে। এছাড়া প্রত্যেকটি গাঁও সভায় একটি করে গ্রন্থাগার নির্মাণের জন্য রাজ্য লাটারীর লাভের অংশ থেকে আরও ৩.১০ লক্ষ অনুদান দেওয়া হবে।

(২২) কর্ম বিনিয়োগ ও জনশক্তি : রাজ্যের কর্ম বিনিয়োগ কেন্দ্রগুলিতে বর্তমানে 'রেজিষ্ট্রিকৃত বেকারের সংখ্যা দাঁড়িয়েছে প্রায় ৭৫ হাজার। সীমিত সুযোগের মধ্যেও বিভিন্ন পদ সৃষ্টি করে বেকারদের কর্ম সংস্থানের প্রচেষ্টা চালানো হচ্ছে। বেকারত্ব এত ব্যাপক হওয়ার কারণ হল বে-সরকারী ক্ষেত্রে চাকুরীর অভাব। রাজ্যের প্রধান নিয়োগকর্তা হচ্ছেন রাজ্য সরকার। তপশিলী জাতি ও তপশিলী উপজাতি প্রার্থী ছাড়াও শারীরিক দিক থেকে অক্ষম ও প্রাক্তন সৈনিকদের কর্ম সংস্থানের জন্য পদ সংরক্ষণ রাখা হচ্ছে। গ্রামাঞ্চলের প্রার্থীদের জন্য বিনিয়োগ কেন্দ্রের সুযোগ সম্প্রসারিত করার লক্ষ্যে পানিসাগর, কাঞ্চনপুর' কুমারঘাট, বিশালগড় ও অমরপুরে 'এমপ্লয়মেণ্ট ব্যুরো' খোলা হয়েছে। অনুরূপ আরও ১০টি কেন্দ্র খুব শীগগীর খোলা হবে।

(২৩) পরিবহন ও যোগাযোগ : রাজ্যের ক্রমবর্দ্ধমান চাহিদা অনুসারে রাজ্যের বিভিন্ন অঞ্চলে বিশেষ করে গ্রামাঞ্চলে পরিবহন ও যোগাযোগ ব্যবস্থা সম্প্রসারনের জন্য ত্রিপুরা সড়ক পরিবহন সংস্থার গাড়ীর সংখ্যা বাড়ানো হয়েছে। রেল যোগাযোগ না থাকায় এ রাজ্যের বাসিন্দাদের সড়ক পরিবহনের উপর বিশেষ ভাবে নির্ভর করতে হয়। এ ব্যাপারে রাজ্য সরকার

বিশেষভাবে অবহিত আছেন এবং রাজ্যের বিভিন্ন অঞ্চলে বাস সার্ভিস চালু করে যোগাযোগ ব্যবস্থার সম্প্রসারণ করা হয়েছে। এছাড়া মোটর কর্মীদের স্বনির্ভর করে তুলতে ও পরিবহনের ক্ষেত্রে একচেটিয়া ব্যবস্থা প্রতিরোধ করার জন্য মোটর কর্মীদের গাড়ী কেনার পারমিট দেওয়া হচ্ছে।

(২৪) সরকারী ছাপাখানা : রাজ্য সরকারের বিভিন্ন মুখপাত্র এবং পাঠ্য পুস্তকের সুষ্ঠু মুদ্রণ এবং প্রকাশের ব্যাপারে সরকারী ছাপাখানা এক উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। ছাপাখানার এই গুরুত্বপূর্ণ ভূমিকার কথা বিবেচনা করে এই ছাপাখানার জন্য নতুন যন্ত্রপাতি কিনে ও নতুন বিল্ডিং তৈরী করে ছাপাখানাটিকে সম্প্রসারিত করা হয়েছে। এছাড়া ছাপাখানাতে নতুন কর্মচারীও নিয়োগ করা হয়েছে। বিগত তিন বছরে এই ছাপাখানার কাজ যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। ১৯৮০ শিক্ষা বর্ষে নয়টি জাতীয়কৃত পাঠ্যপুস্তক ছাপা হয়েছিল। ১৯৮১ শিক্ষাবর্ষে চারটি ককবরক ভাষার বই সহ তেরোটি জাতীয়কৃত পাঠ্য পুস্তক ছাপা হয়েছে। এছাড়া কাজের বদলে খাদ্য কর্মসূচীর কুপনসহ বিভিন্ন দপ্তরের প্রয়োজনীয় কাজ ছারাও এই ছাপাখার মাধ্যমে জনসংযোগ ও পর্যটন দপ্তরেরপাঁচটি খবরের কাগজ ওঅন্যান্য পুস্তিকা প্রচারপত্র ইত্যাদি ছাপা হচ্ছে।

(২৫) পরিসংখ্যান ও মূল্যায়ন : এই দপ্তর ১৯৮১ সালের জাতীয় আদমসুমারীর কাজে সকল প্রকার সহায়তা করেছে। এছাড়া ১৯৭৯ ও ৮০ সালের অর্থনৈতিক সমীক্ষার কাজ চলছে। বিভিন্ন বিষয়ের উপর পরিসংখ্যান সম্বলিত পুস্তিকাও প্রকাশ করা হয়েছে। যোজনার মাধ্যমে যে সমস্ত কাজ হয়েছে তার মূল্যায়নের জন্য কয়েকটি পরিকল্পনা কর্মসূচী গ্রহণ করা হয়েছে।

(২৬) কারা দপ্তর : জেলে বন্দীদের মধ্যে রেশনের পরিমাণ বাড়ানো এবং জেল বন্দীদের মধ্যে বালিশ, মশারী, নারিকেল তেল ইত্যাদি সরবরাহ করার সিদ্ধান্তের মাধ্যমে জেলের পরিচালনার ক্ষেত্রে গুণগত মানোন্নয়ন হয়েছে। বিচারাধীন বন্দীদের আদালতে হাজিরার জন্য ১ টাকা করে টিফিন ভাতা দেওয়া হচ্ছে। এছাড়া সমস্ত শ্রেণীর বন্দীদের মুক্তি পাবার পর নিজ বাড়ীতে যাবার খরচ দেওয়া হচ্ছে। ১৯৮০ সালের দাঙ্গার পর বিরাট সংখ্যক কয়েদিকে কারাগারে দেখাশুনা করতে হয়।

(২৭) অগ্নি নির্বাপক সংস্থা : রাজ্যের বিভিন্ন অঞ্চলে অগ্নিকাণ্ডের যে সমস্ত ঘটনা ঘটছে সেগুলোর দ্রুত মোকাবেলা করার জন্য, অগ্নি নির্বাপক সংস্থাটিকে শক্তিশালী করার জন্য বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। সেই অনুযায়ী রাজ্যের প্রতিটি ব্লকে একটি করে অগ্নি নির্বাপক ইউনিট খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। বর্তমানে অগ্নি নির্বাপকের যে ব্যবস্থা রয়েছে তার আধুনিকীকরণ ও অধিক সংখ্যক লোককে এব্যাপারে প্রশিক্ষণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(২৮) আইন বিভাগ : আইন ব্যবস্থা বিকেন্দ্রীকরণেরউদ্দেশ্যে উত্তর দক্ষিণ ও জেলায় জেলা-জজের আদালত খোলা হয়েছে। ছড়ুয়া তদন্তের কাজ ত্বরান্বিত করার ব্যবস্থা নেয়া হয়েছে। জমে থাকা মামলাগুলোর দ্রুত নিষ্পত্তির জন্য দুটো ট্রাইবুন্যাল গঠন করা হয়েছে। বিভিন্ন স্থানে কোর্টের বাড়ী ও বাসস্থান নির্মাণের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

৭। রাজ্য সরকার একটি পে-কমিশন গঠন করেছিলেন। সরকার আশা করেছেন যে কমিশন শীগগীরই তাদের পুরো প্রতিবেদন পেশ করবেন।

৮। আপনারা জানেন যে ৮১-৮২ সালের বার্ষিক পরিকল্পনায় ৪৫.০০ কোটি টাকা ধরা হয়েছে।

এই অর্থের পরিমাণ ৮০-৮১ সালে ছিল ৩৯.৮১ কোটি। ৬ষ্ঠ পঞ্চ বার্ষিক পরিকল্পনায় (৮০-৮৫) ২৪৫ কোটি টাকা ধরা হয়েছে। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে বার্ষিক পরিকল্পনার আকার ৭৫-৭৬ সালে ছিল ১২.২৩ কোটি, ৭৬-৭৭ সালে ১৪.০৬ কোটি এবং ৭৭-৭৮ সালে ১৩.৮৯ কোটি। বামফ্রন্ট সরকারের আমলে বার্ষিক পরিকল্পনার বরাদ্দ বাড়ানো হয়েছে। এই বর্দ্ধিত বরাদ্দের পরিমাণ হচ্ছে ৭৮-৭৯ সালে ২৩.৬৭ কোটি, ৭৯-৮০ সালে ২৯-২১ কোটি ও ৮০-৮১ সালে ৩৯.৮১ কোটি। ১৯৭৭-৭৮আর্থিক বছরে যেখানে মাথাপিছু বিনিয়োগের পরিমাণ ছিল ৮৯ টাকা মাত্র, সেখানে ১৯৮১-৮২ আর্থিক বছরে লোকসংখ্যা বৃদ্ধির ভিত্তিতে তা বেড়ে ২৫০ টাকার উপর দাঁড়িয়েছে।

৯। আমি যে বাজেট পেশ করছি তাতে ব্যয়ের পরিমাণ দাঁড়িয়েছে ১২,১১৭.১১ লাখ টাকা /মোট আয় দেখানো হয়েছে ১২০১১.৪১ লাখ টাকা। এরফলে ১০৫.৭০ লক্ষ টাকা ঘাটতি রয়েছে। কেন্দ্রীয় পুলিশ বাহিনী ও রাজস্থান আর্মড কনেষ্টবুলারীর জন্য টাকার ব্যবস্থা বাজেট রাখা হয়নি। প্রতিবন্ধী বর্ষ উপলক্ষ্যে বিশেষ প্রকল্প গ্রহণ করা হয়েছে। বিভিন্ন খাতে আয় ও ব্যয়ের পূর্ণ হিসাব সংশ্লিষ্ট পুস্তিকাগুলোতে বিভাগানুসারে বিস্তারিত ভাবে দেখানো হয়েছে।

১০। অতিরিক্ত সম্পদ আহরনের জন্য যেসব ব্যবস্থা নেয়া হয়েছে তার প্রতিফলন বাজেট বরাদ্দে দেখানো হয়েছে।

১১। ভারত সরকার এবং পরিকল্পনা কমিশন বহিভূত খাতে খরচ কমাবার উপর এবং আরও সম্পদ সংগ্রহের উপর গুরুত্ব দিয়ে আসছেন। এ সম্পর্কে প্রধানমন্ত্রী নিজে আমার কাছে চিঠি লিখেছেন রাজ্যের সম্ভাব্য ওভারড্রাফটের ওপর রিজার্ভ ব্যাঙ্ক কঠোর নিয়ন্ত্রণ আরোপ করেছেন। এই রাজ্যে অতিরিক্ত সম্পদ সংগ্রহের সুযোগ খুবই সীমিত। আমরা ব্যয় সংকোচের কয়েকটি ব্যবস্থা নিয়েছি। কিন্তু তবুও ১৯৮০-৮১ বছরটিতে ঘাটতি থাকবে বলে আশংকা হচ্ছে। তাই আগামী বছরে আমাদের আরও সতর্ক হতে হবে এবং দেখতে হবে রাজস্ব আদায় যেন বাজেটে নিরূপিত লক্ষ্যমাত্রা থেকে কম না হয়। আমাদের আরও ব্যয় সংকোচ করতে হবে এবং যেসব উন্নয়ন বহির্ভূত কর্মসূচী বাদ দেওয়া সম্ভব সেগুলি বাজেটে ধরা থাকলেও সম্পদ সংগ্রহ সাপেক্ষে হয়তো বাদ দিতে হবে।

অধ্যক্ষ মহাশয় : সদস্য মহোদয়দের অনুরোধ করছি "নোটিশ অফিস" থেকে ১৯৮১-৮২ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য।

সভা বেলা দুই ঘটিকা পর্য্যন্ত মুলতুবী থাকবে।

## AFTER RECESS AT 2 P. M.

### অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন

(১৯৮০-৮২ ইং)

উপাধ্যক্ষ মহাশয় :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হইতেছে "১৯৮০-৮১ ইং সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তাঁর ব্যয় বরাদ্দের দাবী হাউসে পেশ করার জন্য।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী (মুখ্যমন্ত্রী) :—Mr. Dy. Speaker, Sir, I rise to present second Supplementary Grant for the financial year 1980-81 involving an amount of Rs. 10,07,61,800/—.

This has become ncessary for making budget provision for cash and kind componet of Food for work programme and N. R. E. P. new items under Centrally sponsored schemes and additional amount needed for Relief work.

There are adjustments for State Plan between the Major Heads of Account, as also some additional amount in the Non-Plan sector.

The Assemly may kindly approve of the Supplementary Grant as presented by me.

উপাধ্যক্ষ মহাশয় :—সদস্য মহোদয়দের অনুরোধ করছি "নোটিশ অফিস" অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য

প্রেজেন্টেশান অব দি ডিমাণ্ড ফর অ্যাক্সেস্

গ্র্যাণ্ট ফর দি ইয়ার ১৯৭৬-১৯৭৭ ইং।

উপাধ্যক্ষ মহাশয় :—সভার পরবর্তী কার্য্যসূচী হইতেছে "১৯৭৬-১৯৭৭ ইং সনের অ্যাক্সেস্

ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন"। এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তাঁর অ্যাক্সেস্ ব্যয় বরাদ্দের দাবী হাউসে পেশ করার জন্য।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :- Mr. Dy. Speaker, Sir. I rise to present the Demands for Excess Grants relating to the expenditure of the Government of Tripura for the Financial year ended on the 31st March, 1977 for regularisation.

2. The excess were pointed out in the Report of the Comptroller and Auditor General of India for the year 1976-77 on the basis of that, the Public Accounts Committes, Tripura recommeneded in their 30th Report for regularisation of the said excess under provision of Article 205 of the Constituion of India.

3. The excess occured mainely due to the fact that during 1976-77, no supplemmentary demand could be obtained.

4. The Assembly is requested to Vote and pass the Demands for Excess Grants and Appropriation Bill for the regularisation of Excess Expenditure relating to tha Financial year ended on the 31st March, 1977.

উপাধ্যক্ষমহাশয় :—মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করছি "নোটিশ অফিস" থেকে ১৯৭৬-৭৭ ইং সনের অ্যাক্সেস্ ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য।

(প্রাইভেট মেম্বারস্ রিজিলিউশানস)

উপাধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্তী কার্য্যসূচী হলো প্রাইভেট মেম্বারস্ রিজিউলিউশান আমি মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিলিউশান সভায় উৎথাপন করতে।

শ্রীসমর চৌধুরী :- মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি প্রথমে রিজিলিউশানটি পড়ছি—

"In view of the fact that (a) More than 82 percent of the population of Tripura live below the poverty line ;

(b) there is insufficient employment opportunties for the rural ; and

(c) 42 percent of the population belong to ST. and SC Community who educationally backward ; and

(d) during 1980-81 about 90 lakhs mandays work under Food for Work progrmme where utilised for creating valuable assets for village panchayets ; the Tripura Legislative Assembly requests the Central Government to treat Tripura as a State of special catagory and accordingly enhance allocation of food-grains under NREP to 3,000 MT for 1981-1981 so that not lese than one crore mandays work could be provided for this period. "

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই প্রস্তাব আমি হাউসের সামনে রেখে যেটা বলতে চাই সেটা হচ্ছে, গত ৩ বৎসরে ত্রিপুরায় গ্রামাঞ্চলে অনাহারে মৃত্যু বিশেষ করে উপজাতি, অ-উপজাতি কৃষকের বা মজুরীদের মৃত্যু বন্ধ হয়েছে এই ফুড ফর ওয়ার্কের মধ্য দিয়ে। ত্রিপুরা রাজ্যে ২৯ শতংশ জনসংখ্যা হচ্ছে উপজাতি নাল জমি তাদের নেই। ফুড ফর ওয়ার্কের কাজই তাদের মৃত্যুর হাত থেকে রক্ষা করেছে। ১৯৭৮-৭৯ ইংরাজীতে আমরা হিসাব পাই প্রায় ৩০ লক্ষ শ্রমদিবস কাজ শুরু হয়েছিল। ১৯৭৯-৮০ সালে ১ কোটি শ্রমদিবস কাজ শুরু হয়েছে। ১৯৮০-৮১ হিসাবে দেখা যায়, ৮৭ হাজার ৯৫০ শ্রমিকের, গ্রামীন বেকারের কাজ দিতে পারা গিয়েছিল এই ফুড ফর ওয়ার্কের কাজের মাধ্যমে. ১৯৮০ ইং সনের সরকারী হিসাবে দেখা যায়, ৯০ লক্ষ টাকার মত খরচ হয়েছে। ১৯৮০ সালে ফুড ফর ওয়ার্কের কাজ বাদ দিয়ে অন্য-ভাবে অর্থাৎ অন্য দপ্তরে ৪ কোটি টাকার মত খরচ হয়েছে। কাজেই এত কম টাকার মধ্যে অনেক কাজ ও হয়েছে সঙ্গেসঙ্গে প্রচুর উন্নতি হয়েছে। ৩ হাজার কিলোমিটার রাস্তা হয়েছে, ২৪০০ হাজার কিলোমিটার রাস্তার উন্নতি করা হয়েছে। ৩৫৩টি স্কুলের বিল্ডিং এর কন্সট্রাক্শান হয়েছে। এইভাবে তারা একটার পর একটা উন্নয়নমূলক কাজকরে যাচ্ছে।

গত তিন বছর যাবত বামফ্রন্ট সরকার এই ফুড ফর ওয়ার্কের জন্য শ্রমিকদেরকে এক কেজি সাতশ গ্রাম করে চাল দিয়েছে প্রতিটি শ্রমিককে পঞ্চায়েতের মাধ্যমে। এইভাবে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতগুলির মাধ্যমে গ্রামে গঞ্জে কাজ করে চলেছে, আর সেই কাজকে চালু রাখার জন্য রাজ্য সরকার বার বার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করেছে যে আসাম থেকে রেল আসছে না ফলে ত্রিপুরাতে খাদ্য ঠিক ভাবে আসছে না। তবুও রাজ্য সরকার গ্রামাঞ্চল থেকে চাল কিনে এনে নানাভাবে এই কাজের চালু রাখার চেষ্টা করেছে। আর এই কাজের মাধ্যমে গ্রামের সব চাইতে গরীব অংশের মানুষ যারা, যাদের শুধু মজুরীর উপর নির্ভর করতে হয়, যাদের নিজের শ্রমশক্তিকে বিক্রি করে জীবন বাঁচাতে হয়, তাদের জন্য এই সরকার কাজের বদলে খাদ্য প্রকল্পকে চালু করে জনগণের মধ্যে যথেষ্ট সাড়া জাগিয়েছেন এবং ইহা জনসমর্থন লাভ করেছে। এই কাজের ফলে গ্রামের কৃষক যারা আছে, যাদের কিছু কৃষি পণ্য আছে তারা তা বাজারে এনে বিক্রি করার সুযোগ পাচ্ছে। এইভাবে দেশে একটা নূতন আয়ের সংস্থান গড়ে উঠেছে। ফলে গ্রামীণ উন্নয়নের একটা ব্যবস্থা হয়েছে, গ্রামীণ সম্পত্তি বেড়ে উঠা মানে জাতীয় সম্পদ বেড়ে উঠা। বস্তুতঃ একটা প্রকল্পের মধ্য দিয়ে সমগ্র গ্রামাঞ্চলে জনগণ জেগে উঠেছে। ঠিক সেই পরিস্থিতির মধ্যে কয়েক দিন আগে কেন্দ্রীয় সরকার "জাতীয় গ্রামীণ উন্নয়ন" নামাকরণ দিয়ে একটা প্রকল্পকে, আমাদের কাজের বদলে খাদ্য প্রকল্পের মূল ধারাকে বা অর্থকে অন্য দিকে ঘুরিয়ে দেওয়ার চেষ্টা করছেন এর জন্য আমরা আতঙ্কিত হয়ে পড়েছি এবং এর জন্য ইতিমধ্যেই গ্রামে গঞ্জে কৃষকরা আন্দোলন শুরু করেছে, এর জন্য গ্রামের সমস্ত জনগণ এসে আমাদের কাছে ডেপুটেশান দিয়েছেন, তা ছাড়াও বিভিন্ন গাঁও সভাগুলিতেও রিজুলেশান করে তা কেন্দ্রীয় সরকারকে টেলিগ্রামে জানানো হয়েছে। ল-ডেভেলপমেন্ট কমিটিগুলি মিটিং করে এই রিজুলেশানটা নিয়েছেন এবং কাজের বদলে খাদ্য প্রকল্পকে চালু রাখার দাবী জানিয়েছেন। আমাদেরও দাবী যেভাবে এত দিন গ্রামের লোক যে ধরনের কাজ পাচ্ছিল এবং যেভাবে এই কাজ চলছিল, সেইভাবে এই কাজকে চালু রাখতে হবে। এইটাই হচ্ছে আমাদের বক্তব্য।

আমি প্রথমেই বলছি যে, ত্রিপুরা রাজ্যে উপজাতিদের সংখ্যা হচ্ছে ২৯ শতাংশ। ১৯৭১ এর সেনসাস অনুযায়ী আরও ১২ শতাংশের কিছু বেশী হচ্ছে তপশীলি জাতিভুক্ত, যারা সবচাইতে বেশী অবহেলিত, আর গ্রামাঞ্চলে তারাই হচ্ছে প্রকৃত ভূমিহীন, ক্ষেত মজুর, এই অংশের মানুষের জন্যই এই ফুড ফর ওয়ার্ক এর কাজ চালু করা হয়েছে এবং আমরা দেখছি তাতে হাজার হাজার নারী পুরুষ নির্বিশেষে একটা নির্দিষ্ট মজুরীতে সবাই কাজ পেয়েছে। আমাদের ত্রিপুরা রাজ্যে গত ৩২ বছর যাবত একটার পর একটা পরিকল্পনা তৈরী করা হয়েছে, যেমন প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনা হতে শুরু করে, ৫ম পঞ্চবার্ষিক পরিকল্পনা পর্য্যন্ত হয়েছে। কাজেই আজকে অমরা কোথায় এসে দাঁড়িয়েছি।

১৯৭২, ৭৩ ৭৪ এর বিধানসভার প্রতিটি অধিবেশনে এখানে আমাদেরকে অনাহারে মৃত্যুর নামের লিষ্ট প্রকাশ করতে হতো। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি এখানে তাদের

কয়েকটা নাম উল্লেখ করতে চাই। আমিবলতে চাই যে কিভাবে তারা অনাহারে মৃত্যুকে বরণ করে ছিল। উত্তর নবদ্বীপচন্দ্রনগরের ৪০ বছর বয়স্ক খলিল মিএগর স্ত্রী ২৬।৩।৭৪ ইং থেকে উপবাসে থেকে ৩০শে মার্চ প্রাণ হারান। কিন্তু এস. ডি. ওর কাছে খয়রাতির সাহায্য চেয়েও তারা তা পায়নি। তখন হাজার হাজার মানুষ গ্রাম থেকে ধর্না দিত এস. ডি. ওর অফিসে খয়রাতির সাহায্যের জন্য কিন্তু সবাই রিক্ত হস্তে ফিরে যেত গ্রামে। সদরের পাটনী মিহার আলিগড় গ্রামের উপজাতি মহিলা রমনশ্বরী দেববর্মা, বয়স ৪৫, তিনি ১২ দিন অনাহারে থেকে প্রাণ হারিয়েছেন। খোয়াই বিভাগের কল্যানপুরের অমর কলোনীর অবনী মোহন চক্রবর্ত্তীর ছেলে নারায়ণ চক্রবর্ত্তী ৯ই এপ্রিল মারা যায়, দীর্ঘ দিন অভুক্ত থেকে অসুস্থ হয়ে পড়ায় তাকে হাসপাতালে ভর্ত্তি করা হয় এবং সেখানেই তার মৃত্যু হয়। ১৯৭৪ সালের ২১শে এপ্রিল কমলপুরের পশ্চিম নালী ছড়ার নিহার বৈশাখ রায় দেববর্ম্মার স্ত্রী শ্রীমতি রবরুং দেববর্মা ১৫, ২০ দিন অনাহারে থেকে পরে মারা যান। ১৯৭৫ এ যখন নাকি জরুরী অবস্থা ঘোষণা করা হলো, তার পর থেকে তো সমস্ত পত্র পত্রিকায় এই অনাহার মৃত্যুর কথা প্রকাশ করা বন্ধ করে দেওয়া হলো। তার পরেও অনাহার মৃত্যু ঘটেছে অনেক, আর তার সাক্ষী আছে গ্রামের জনগণ। ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যখন নাকি তারা এই অনাহার মৃত্যুকে রোধ করার জন্য গ্রামে ফুড ফর ওয়ার্কের কাজ চালু করলেন ঠিক তখনই সেই খাদ্য প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে খাদ্য এখানে পাঠানো হতো সেই খাদ্য সরবরাহের উপর কেন্দ্রীয় সরকার আজ যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন এবং শ্রীমতি গান্ধী তার সেই সিদ্ধান্তকে এই ত্রিপুরা রাজ্যে চালু করার চেষ্টা করেছেন। কিন্তু ত্রিপুরা রাজ্যের জনগণ তাদের এই প্রকল্পকে এইভাবে কেটে ছেটে দেওয়াকে সমর্থন করতে পারে না। আমরাও চাই রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে যে ৩০ হাজার মেট্রিক টন চাল চেয়েছেন সারা বৎসর কাজের বদলে খাদ্য প্রকল্পকে চালু রাখার জন্য তা কেন্দ্রীয় সরকারকে দিতেই হবে, এবং পঞ্চায়েতের মাধ্যমে সারা বছর ত্রিপুরা রাজ্যে ফুড ফর ওয়ার্কের কাজকে চালু রাখতে হবে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এখন পর্য্যন্ত আমরা যা পেয়েছি তা হলো ৩ হাজার ৫ শত মেট্রিক টন চাল এই কাজের বদলে খাদ্য প্রকল্পের জন্য। অথচ কেন্দ্রীয় সরকার এই কথাটা একবারও চিন্তা করলেন না যে ত্রিপুরা রাজ্যে গত জুনে এক মর্মান্তিক ঘটনা ঘটে গেছে, আর সেই দাঙ্গার ফলে তিন লক্ষ শরণার্থী কেম্পে বাস করেছে, আজও কিছু শরনার্থী নানান শিবিরে বাস করছে, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে, এই দাঙ্গায় কয়েক হাজার ঘর বাড়ী পুড়ে ছাই হয়ে গেছে, সেগুলিকে পুনরায় তৈরী করতে হবে, কয়েক হাজার জমি নষ্ট হয়ে গেছে সেগুলিকে পুনরায় চাষের উপযোগী করতে হবে। তার জন্য আমরা শুনেছি রাঘবন কমিটি এসেছিলেন, এই কমিটি ত্রিপুরার জন্য ২৫ হাজার মেট্রিক টন চালের বরাদ্দ করেছিলেন, কিন্তু আমর অবাক হয়ে যাই এই দেখে যে, কেন্দ্রীয় সরকার মাত্র ১০ হাজার মেট্রিক টন চাল পাঠিয়ে চুপ করে বসে আছেন। তাই আমরা আমাদের রাজ্য সরকারকে ধন্যবাদ জানাই এই জন্য যে, এই ১০ হাজার মেট্রিক টন

চাল দিয়ে রাজ্য সরকার কিভবে যে কাজের বদলে খাদ্য প্রকল্পের মাধ্যমে শরণার্থীদেরকে কাজ দিয়েছেন, এটা সত্যিই প্রশংসা যোগ্য। এই কাজে কি উপজাতি, কি অ-উপজাতি সকলেই সমান ভাবে কাজ পেয়েছেন রাজ্য সরকার প্রত্যেকের জন্যই সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করেছেন।

আমাদের যে পরিমাণ চাল পাওয়ার কথা কেন্দ্রীয় সরকার তার চেয়ে অনেক কম চাল বরাদ্দ করেছেন। সেই রাঘবন কমিটি যে ১৫ হাজার টন চাল বরাদ্ধ করার জন্য সুপারিশ করেছিলেন সেই চাল কোথায় এটা খুবই উদ্বেগজনক যে কেন্দ্রীয় সরকার নিয়ম করছেন যে ত্রিপুরা রাজ্যে যে পরিরাণ চাল দেওয়া হবে তার অর্ধেক দেবে কেন্দ্রীয় সরকার এবং বাকি অর্ধেক দিতে হবে রাজ্য সরকারকে। রাজ্যের জন্য যে টাকা বরাদ্দ করা হবে তা থেকেই চালের পরিবহন ইত্যাদি সমস্তই বহন করতে হবে রাজ্য সরকারকে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কেন্দ্রীয় সরকার আরো নিয়ম করেছেন যে বামফ্রণ্ট সরকার যে কাজের বদলে খাদ্য প্রকল্প চালু করেছেন তাতে চাল দেওয়া হয় ২ কেজি ৭০০ গ্রাম সেখানে দিতে হবে ২কেজি মাত্র। যে কাজের বদলে খাদ্য প্রকল্পে বামফ্রণ্ট সরকার গ্রামাঞ্চলের গরীব মানুষের জন্য কিছুটা সাহায্যের ব্যবস্থা করেছেন সেখানে এইভাবে যদি উক্ত প্রকল্প বানচলা করে দেওয়া হয় তবে আবার গ্রাম-গুলিতেভয়ঙ্কর দুর্ভিক্ষ দেখা দিতে পারে। আমরা চাইনা সেই ভয়ঙ্কর দিন আবার ফিরে আসুক। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে।

আমরা আরো দেখেছি আগে গ্রামাঞ্চলের গরীব ক্ষেত মজুরদের কৃষি শ্রমিকদের মজুরী নির্ধারণ করার জন্য মিনিমাম ওয়েজ কমিটি গঠন করা হয়েছিল। এই মিনিমাম ওয়েজ কমিটি রিপোর্ট অনুযায়ী কৃষি শ্রমিক, ক্ষেত মজুরদের মজুরী নির্ধারণ করা হত। ফলে আমরা দেখেছি গ্রামাঞ্চলে কৃষি নারী শ্রমিকেরা দেড় টাকা করে মজুরী পেত আর পুরুষরা তিন চার টাকা করে তাদের মজুরী পেত। গ্রামের লোকেরা কাজও ঠিক মতন পেত না। গ্রামের যারা কিছু জমির মালিক যারা কিছু কিছু ক্ষেত মজুর নিযুক্ত করে তাদের কৃষিকাজ করতে তাদের নিকট এই সকল ক্ষেত মজুররা যেত কাজের জন্য। অন্যথায় তাদের আর কাজ পাওয়ার কোন সম্ভাবনা ছিলনা। বামফ্রণ্ট সরকার কাজের বদলে খাদ্য প্রকল্পে এই সকল কৃষি শ্রমিকদের কাজের ব্যবস্থা করেছেন। সুতরাং এই কাজের বদলে খাদ্য ব্যবস্থা যদি ভেঙ্গে যায় তবে আবার গ্রামাঞ্চলে আগের অবস্থা ফিরে আসবে।

আমরা আরো দেখেছি যে, এই ত্রিপুরা রাজ্যের গরীব মানুষেরা ঋণে জর্জরিত ছিলেন। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার মাত্র তিন বছরেই সেই সকল গরীব মানুষকে তাদের ঋণের হাত থেকে রক্ষা করেছেন। কাজের বদলে খাদ্য প্রকল্পে সেই সকল গরীব মানুষের নিকট অতিরিক্ত আয়ের পথ খোলে দিয়েছেন। আজকে ত্রিপুরার নির্বাচিত গ্রাম পঞ্চায়েতের মধ্যে কাজের বদলে খাদ্য প্রকল্পে বামফ্রণ্ট সরকার যে এক কোটি শ্রমদিবসে লক্ষ্য নিয়েছেন তাতে কেন্দ্রীয় সরকার সাহায্য করুণ এবং গ্রাম উন্নয়নের মাধ্যমে এই রাজ্যের গ্রামাঞ্চলের গরীব মানুষদের উন্নতির জন্য বামফ্রণ্ট সরকারকে সাহায্যের জন্য এগিয়ে আসুন। তার জন্য যে ত্রিশ হাজার মেট্রিক টন চালের দরকার (১৯৮১-৮২ সালের জন্য) সেই চাল সরবরাহ করুন,

আজকে এই হাউসের পক্ষ থেকে এই প্রস্তাব রেখে এবং অনুরোধ রেখে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি। ইনক্লাব জিন্দাবাদ।

উপাধ্যক্ষ মহোদয় : মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী আনীত প্রস্তাবটির উপর একটি সংশোধনী প্রস্তাব এনেছেন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া। আমি এখন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়াকে অনুরোধ করছি উক্ত সংশোধনী প্রস্তাবটি মোভ্ করতে।

**Shri Nagendra Jamatia—Mr. Deputy Speaker, Sir,**

" I like to move the following amendment to the Resolution moved by Shri Samar Choudhury that allowed for to-day. That the following sentence be added to the last paragraph—

"Further all the works be done under the supervision of the Central Govt."

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী এখানে যে প্রস্তাব এনেছেন তা আমি সমর্থন করি এই জন্য যে এটা ত্রিপুরার সাধারণ গরীব মানুষের উন্নতি জন্য কাজে আসবে। কিন্তু অমি উক্ত প্রস্তাবের উপর বলতে চাই যে মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী উনার প্রস্তাবে যে উল্লেখ করেছেন ত্রিপুরায় শতকরা ৮২ পারসেন্ট লোক দারিদ্র্যসীমার নিচে বাস করেন এটা ঠিক নয়। আমি বলব যে, এ সম্পর্কে উনার অভিজ্ঞতা কম। কারণ আমরা দেখেছি ত্রিপুরার সাধারণ মানুষের শতকরা ৯৫ ভাগই দারিদ্র্য সীমার নীচে বাস করেন। সুতরাং এই প্রস্তাবের এখানে সংশোধনের প্রয়োজন আছে। তাছাড়া আমরা আরো দেখেছি এই ফুড্ ফর ওয়ার্ক এর পরিচালনা করেন গ্রামপঞ্চায়েত। আমরা দেখেছি এই গ্রাম প্রধানরা গরীব মানুষদের কম মজুরী দিয়ে কাজ করছেন আর এই প্রকল্পের টাকা তারা তাদের দলীয় কাজে লাগাচ্ছেন। সেদিন অম্পিতে আমরা দেখলাম শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রী গিয়ে মিটিং করেছেন আর সেখানে যে খরচ করা হয়েছে তার পুরো টাকাটাই তারা এনেছেন এই ফুড্-ফর-ওয়ার্কের জন্য বরাদ্ধ অর্থ থেকে। তাই আজকে মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী যে প্রস্তাব এনেছেন তার উপর এই সংসোধনী প্রস্তাব আনতে হবে যে, যাতে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে এই ফুড-ফর-ওয়ার্কের প্রকল্প পরিচালনা করা হয়। আমরাদলীয় প্রশ্ন করিনা। যারা সবচেয়ে গরীব তাদেরই আমরা এই কাজের জন্য অনুরোধ করেছি। কিন্তু বামফ্রন্ট এর যে সমস্ত প্রধান তাদের বিরুদ্ধে বহু অভিযোগ আমরা পেয়েছি। কিন্তু পঞ্চায়েত মিনিস্টারের কাছে অভিযোগ দেওয়া সত্বেও তিনি এই ব্যাপারে কোন রেস্পণ্ড দেননি। বিগত তিন বৎসরে এই উপজাতি যুব সমিতি সাধারণ মানুষের স্বার্থে যে ভাবে কাজ করেছে আশা করা গিয়েছিল যে সি, পি, এম, এর গাঁও প্রধানেরা অন্ততঃ তা থেকে কিছু শিখবে। কিন্তু তাদের সেই শিক্ষার মানসিকতা আজ পর্যন্ত গড়ে উঠেনি। আমরা চাই এই অবস্থা থেকে সাধারণ মানুষকে রেহাই দিতে। সাধারণ মানুষ যারা গরীব তাদের কাছে যদি সাহায্য পৌঁছে দিতে হয় তাহলে একমাত্র নিরপেক্ষ যদি থাকা যায় তাহলেই শুধু তারা সেটা পেতে পারে। সুতরাং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই ব্যাপারে একটা তদন্ত কমিটি থাকা

অত্যন্ত আবশ্যক যাতে এই ব্যাপারে দুর্নীতি না হয়। দলীয় স্বার্থে যে দুর্নীতি হচ্ছে সেটাকে আমরা রেসিস্টেট করতে চাই। সে জন্য আমরা এই প্রস্তাবকে অ্যামেন্ডমেণ্ড করতে চাই। ত্রিপুরাতে এমন কোন সি, পি, এম, প্রধান নেই যার বিরুদ্ধে দলিয় স্বার্থের অভিযোগ নেই। অনেক আছে দলিয় কর্মী, তারা কাজ করবে না, শুধু সেখানে গিয়ে হাজিরা দিবে এবং সংগে সংগে বরাদ্দ পেয়ে যাবে। কাজেই আমার মনে হয় ৪০% অপব্যয় হচ্ছে। কাজেই অপব্যয় প্রতিরোধ করার জন্য বিরোধী দলের তরফ থেকে আমরা এই প্রস্তাব আনছি। সুতরাং আমরা আশা করব আমাদের এই প্রস্তাব গ্রহণ করবেন এবং দৃষ্টি ভঙ্গীর পরিবর্ত্তন আনবেন। তার প্রস্তাবককে এবং তাঁর সমর্থন কারীদের নিকট আমি অনুরোধ করছি।

মিঃ ডেপুটি স্পীকার—এখন আমি মাননীয় নকুল দাস মহাশয়কে অনুরোধ করছি প্রস্তাবটির উপর আলোচনা করতে। মাননীয় সদস্যকে আমি বলছি যে আমাদের সময় অত্যন্ত কম। সে জন্য তিনি যেন খুব সংক্ষেপে তাঁর বক্তব্য রাখেন।

শ্রী নকুল দাস— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা লক্ষ্য করেছি যে মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী যে প্রস্তাব এখানে উত্থাপিত করেছেন এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং নিশ্চয়ই এই প্রস্তাবকে আমি যেরকম সমর্থন করি এই হাউসও সেইরকম সমর্থন করবে। এবং এই সংগে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করি এবং এই হাউস সেটাকে বিরোধিতা করবে। কারণ এটা সম্পূর্ণ অগণতান্ত্রিক এবং জাতীয় সংহতির পক্ষে অত্যন্ত বিপদজনক। আমরা দেখছি যে দিনের পর দিন কেন্দ্র সমস্ত ক্ষমতা কুক্ষিগত করছেন এবং এত ক্ষমতা নিয়েও কেন্দ্র সমস্যার সমাধান করতে পারছেন না এবং আজকে জাতিয় সংহতির পক্ষে এই ক্ষমতা একটা অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। আমরা দেখেছি যে বিরোধী পক্ষের যে সমস্ত সদস্যরা আছেন তাঁরা এক সময়ে স্বশাসিত জেলা পরিষদের জন্য শ্লোগান দিয়ে রাজ্যে ভয়াবহ দাঙ্গা ঘটিয়েছেন। সুতরাং আমরা রাজ্যের হাতে আরও ক্ষমতা চাই। স্বশাসিত জেলাপরিষদ মিউনিসিপ্যালিটির জন্য চাই ক্ষমতা। কিন্তু তাঁরা চান কেন্দ্রের হাতে ক্ষমতা যাক। কাজেই এটা অগণতান্ত্রীক এবং অন্যায় এবং সংগে সংগে এই সংশোধনী প্রস্তাব যদি গ্রহণ করা হয় তাহলে অশান্তির প্রবণতা আরও বাড়বে এবং দেশের সংহতির পক্ষে বিপদজনক হয়ে উঠবে এবং দেশকে খণ্ড খণ্ড করে তাঁরা স্বাধীন ত্রিপুরা, স্বাধীন মিজোরাম বানাতে চান তাঁদের পক্ষে এই প্রস্তাব আনা খুবই স্বাভাবিক। কাজেই এই প্রস্তাবকে আমরা বিরোধিতা করি।

আজকে আমরা দেখছি ৩০ বছর কংগ্রেস রাজত্বের মধ্যে গ্রামের মানুষ দিনের পর দিন কাজ পাচ্ছিল না। এর মধ্যে আমরা দেখছি গ্রামেও প্রচণ্ডভাবে বেকার বেড়ে যাচ্ছে সকাল থেকে সন্ধ্যা পর্য্যন্ত কত মানুষ আমাদের কাছে আসে কাজের জন্য। তারা কাজ পান না। সারা ভারতবর্ষেই এই চিত্র। সুতরাং এই কাজের বিনিময়ে খাদ্য, এই প্রকল্প থেকে সাময়িক ভাবে যাতে তাদের রিলিফ দেওয়া যায় সেটা করা হোক। কেন্দ্রীয় সরকার বলছেন এটা একটা জাতীয় কর্মবিনিয়োগ সংস্থা। কিন্তু সংগে সংগে তাঁরা চালের বরাদ্দ কমিয়ে দিচ্ছেন। তারা এটা হতে দিতে চান না। ৩০ বৎসরে কংগ্রেসের রাজত্বে মানুষ

কাজ পান নি। শুধু ডিরেক্টরকে চিঠি লিখতে হত। কিন্তু আজকে গ্রামের মানুষ কাজ পেয়েছে, এবং সমস্ত কিছু ঠিক করে আজকে সেখানে তারা কাজ করতে পারছেন। আজকে সেখানে কর্মের জোয়ার এসেছে। সেখানে কত রাস্তা তৈরী হচ্ছে, কত টাকার কাজ হয়েছে সেটা দেখতে হবে। এই কর্মযজ্ঞকে কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিতে চাইছেন। আজকে ত্রিপুরা রাজ্যে চালের দাম বাড়ছে না কেন? সব জিনিষের দাম বাড়ছে কিন্তু চালের দাম বাড়ছে না। যদি চালের দাম বাড়তো তাহলে গরীব মানুষ অত্যন্ত কষ্টে পড়ত।

আজকে সমস্ত জিনিষের দাম বাড়ছে। কাজেই এই অবস্থায় আজকে গরীব মানুষের অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়াবে! আমরা দেখছি যে, এই অবস্থার মধ্যেও ত্রিপুরাতে চাউলের দাম বাড়ে নাই, অথচ অন্যান্য জিনিস পত্রের দাম বেড়েই চলছে। কিন্তু চাউলের দাম যদি অন্যান্য জিনিসের দামের মতোই বাড়ত, তাহলে ত্রিপুরা রাজ্যের গরীব মানুষদের কি অবস্থা হত? তাদের না খেয়ে মরতে হত, যেমন কংগ্রেসের আমলে না খেয়ে অনেকে মারা গিয়েছে। অন্য দিকে আজকে আমরা লক্ষ্য করছি যে এই সরকারের আমলে ত্রিপুরাতে কোন লোক না খেয়ে মরে নি। তার কারণ হল এই সরকার ব্যাপকভাবে ত্রিপুরা রাজ্যের বিভিন্ন অঞ্চলে বিশেষ করে গ্রামাঞ্চলে মধ্যে ফুড ফর ওয়ার্কের কাজটা চালু রেখেছিল। এই ফুড ফর-ওয়ার্ক গ্রামাঞ্চলে সমাজের বৃহত্তর অংশের লোকদের কাছে নিয়ে যাওয়া হয়েছে, আর তার জন্যই ত্রিপুরা রাজ্যে সাধারণ মানুষের মধ্যে অর্ধাহার এবং অনাহারকে প্রতিহত করা সম্ভব হয়েছে। কিন্তু আমরা আজকে লক্ষ্য করছি যে ত্রিপুরাতে ফুড ফর ওয়ার্কের যে কাজটা চলছে, সেটাকে আর কেন্দ্রীয় সরকার চলতে দিতে চাইছেন না। অর্থাৎ কেন্দ্রীয় সরকার ত্রিপুরা রাজ্যের গরীব মানুষ তথা সমগ্র ভারতবর্ষের গরীব মানুষদের বিরুদ্ধে একটা চক্রান্ত করতে চাইছেন। আর এই চক্রান্তকে সামনে রেখেই তারা আজকে খাদ্যের যোগান বন্ধ করে দিয়ে, মানুষকে অনাহারে, অর্ধাহারে, রেখে উত্তেজিত করে তুলতে চাইছেন। কারণ হল আজকে যদি এই ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামটা গ্রামাঞ্চলে চালু থাকে, তাহলে গ্রামের মধ্যে যে সব ভূস্বামী আছে, যে সব জোতদার আছে, তারা আগে যে ভাবে সাধারণ মানুষদের শোষণ করতে পারত, এখন আর সে ভাবে শোষণ করতে পারছে না। কাজেই ঐ ভূস্বামী অথবা জোতদারদের স্বার্থে কেন্দ্রীয় সরকার আজকে এই ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামটাকে বানচাল করতে চায় কেন্দ্রীয় সরকার সামন্ত শ্রেণীর স্বার্থকে রক্ষা করার জন্যই আজকে এই সব চক্রান্ত করে চলেছেন। কাজেই আজকে আমরা স্বাভাবিক ভাবে এমন একটা অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছি যেখানে কেন্দ্রীয় সরকার নিজেই ভূস্বামীদের শ্রেণী স্বার্থকে রক্ষা করার জন্য আমাদের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে চক্রান্ত করতে চাইছেন। কাজেই এই চক্রান্ত থেকে রেহাই পাওয়ার জন্য আমাদের মাননীয় সদস্য সমর চৌধুরী মহোদয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, সেটাকে আমরা সমর্থন না করে পারি না। আর বিরোধী পক্ষ থেকে যে সংশোধনী রাখা হয়েছে, আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীদ্রাউ কুমার রিয়াং—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এখানে মাননীয় সদস্য, সমর চৌধুরী মহাশয় যে প্রস্তাবটা এনেছেন, তা দেখতে আপাততঃ ভাল বলেই মনে হয়। কিন্তু

এই প্রস্তাব সম্পর্কে কিছু বলতে গেলে বলতে হয় যে কেন্দ্রের জনতা সরকার গ্রামে এই ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামটা চালু করেছিল, তার আসল উদ্দেশ্য ছিল গ্রামের মানুষ যাতে এর মাধ্যমে বেঁচে থাকার মতো কিছুটা সুযোগ সুবিধা পায়। সেই হিসাবে বলতে গেলে বলতে হয় যে, বামফ্রণ্ট সরকার এই প্রোগ্রামটাকে তাদের নিজেদের কাজে ভালভাবে লাগিয়েছেন—যেমন বলতে হয় যে তারা এটাকে তাদের নিজস্ব কেডার তৈরীর কাজে ভাল ভাবে কাজে লাগিয়েছেন। আমরা দেখতাম যে সি, পি, এম পার্টি আগে লাল পতাকা নিয়ে মিছিল মিটিং করত। এখন অবশ্য তাদের মিটিং মিছিলে সেই লাল পতাকার পরিবর্তে দা, কোদাল, টুকরী, কুড়াল আর খনতার আধিক্য বেশী। যারা এসব নিয়ে মিটিং মিছিলে যায়, তাদের জিজ্ঞাসা করে জেনেছি, তারা বলেছে যে এগুলি না নিয়ে গেলে কুপন পাওয়া যায় না। সি, পি, এমের কোন মন্ত্রী বা এম, এল, এ যদি কোন মিটিং করে, তাহলে গ্রামাঞ্চলের এই সব গরীব মানুষদের কারো হাতে দা, কারো হাতে কোদাল, কারো হাতে টুকরী, আর কারো হাতে কুড়াল নিয়ে সেই মিটিং এ আসতে হয়, আর তাহলে পরেই তাদের কুপণ দেওয়া হবে। আমরা দেখেছি যে কাজ না করেও কংগ্রেসী বা অন্যান্য বিরোধী পাটির মিটিং মিছিলে লোক-জনে সমাবেশ হয়, কিন্তু সি, পি, এমের মিটিং মিছিলে কাজ না করলেও ঐ সব হাতিয়ারগুলি নিয়ে আসতে হবে, কারণ তা না হলে যে কুপণ পাওয়া যাবে না। কাজেই দেখা যাচ্ছে যে এই সরকার ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামটাকে এভাবে তাদের কাজে লাগিয়েছেন। এর মধ্যে অনেক দুর্নীতি ঢুকেছে, এবং সেই সব দুর্নীতির অভিযোগও করা হয়েছে। সি, পি, এমের যে সব প্রধান, তারা ক্রমাগত এই সব দুর্নীতিগুলি করে যাচ্ছেন। আমি এখানে মনু এলাকার একটা ঘটনার কথা বলতে পারি, সেই এলাকায় একটা গ্রাম আছে, যে গ্রামের লোকগুলি অত্যন্ত গরীব। এটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীকেও জানিয়েছি, আমি বলেছি যে তাদের জায়গা জমি নেই, তারা সবাই গরীব তাদের ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কাজ দেওয়া উচিত। কিন্তু তারা সেটা পাবে না, কারণ গরীব হলেও সবাই উপজাতি যুব সমিতির লোক। উপজাতি যুব সমিতির যে সব প্রধান আছেন, তারা তাদের এলাকাতে কোন রাস্তাঘাট করতে পারে না, অথচ অন্য দিকে সি, পি, এম প্রধান যারা আছেন, তারা তাদের এলাকাতে প্রয়োজনে অপ্রয়োজনে রাস্তাঘাট করে যাচ্ছেন। এমন কি একটা রাস্তা দশবার করেও কাজ করানো হচ্ছে। যেমন বলতে পারি দশদা থেকে ছেলেমপুর রাস্তা কংগ্রেস আমলে যেমন ছিল, এখনও ঠিক তেমনই আছে। সরকার কিন্তু ঐ দিকে চিন্তা করছেন না। কেন্দ্রীয় সরকার যদি এই সরকারের পতন ঘটাতে চান, সেই দিকটা চিন্তা করেই তারা আজকে এই প্রস্তাবটা এই হাউসের সামনে স্থাপন করছেন। এছাড়া এর পেছনে আর কোন যুক্তি আছে বলে আমি মনে করি না। রাজ্যের সকল অংশের মানুষ এই সরকারের কাজ কর্মের মধ্যে দুর্নীতি দেখতে পাচ্ছেন, অথচ সি. পি, এম এলাকা এর মধ্যে কোন দুর্নীতি দেখতে পারছেন না, এটা বড় আশ্চর্য্যের কথা। কাজেই কাজ যদি করতে হয়, তাহলে সর্ব্বত্র সমান ভাবে সেই কাজ করা দরকার, সেখানে সি, পি, এম থাকতে পারে, কংগ্রেস থাকতে পারে এবং যুব সমিতি থাকতে পারে, যেই থাকুক না কেন, সরকারের কাছে তাতে কিছু আসে যায় না। কাজেই আমরা বিরোধী পক্ষ থেকে

কেন্দ্রীয় সরকারের সুপারভিশন চেয়ে যে সংশোধন প্রস্তাবটা এনেছি, তা অত্যন্ত যুক্তিযুক্ত এবং সমর্থনযোগ্য। কিন্তু সরকার সেটা চান না, কারণ কেন্দ্রীয় সরকারের সুপারভিশন থাকলে তারা যে দুর্নীতি করে চলেছে, সেগুলি আর করা যাবে না। দা, কোদাল, কুড়াল টুকরীর আর খন্তা নিয়ে তাদের মিছিলে মিটিং এ লোক আনা যাবে না, তাই সরকার আমাদের এই সংশোধনী প্রস্তাবটাকে সমর্থন করতে পারছেন না। কাজেই এই প্রস্তাবটা আপাততঃ দৃষ্টিতে ভাল মনে হলেও এটাকে গ্রহণ করা যায় না যতক্ষণ পর্যন্ত আমাদের সংশোধনটা যুক্ত না করা হয়। কারণ আমি মনে করি যে আমাদের সংশোধনীটি গ্রহণ করা হলে, এটা একটা ভাল প্রস্তাব হতে পারে। এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার—শ্রীব্রজগোপাল রায়—

শ্রীব্রজগোপাল রায়—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী যে প্রস্তাব এখানে উপস্থাপিত করেছে আমি এই প্রস্তা সমর্থন করি। বিভিন্ন দিক থেকে অনগ্রসর এ ত্রিপুরা রাজ্য, এখানে যে ফুড ফর ওয়াক-এর কার্য্যসূচী এটা অব্যাহত অত্যন্ত প্রয়োজন। আমরা লক্ষ্য করেছি ১৯৮০-৮১ সালের ব্লকের যে হিসাব, তাতে দেখা গেছে যে ৮৭৯৫০ জনের কর্মসংস্থান হয়েছে এবং আমি এই হিসাবগুলি বিস্তারিত ভাবে উল্লেখ করতে চাই না। আমি শুধু এই কথাই বলতে চাই যে এই ফুড ফর ওয়ার্কের দ্বারা ত্রিপুরায় একটা কর্মের জোয়ার আনা হয়েছিল সেজন্য এই ফুড ফর ওয়ার্কের বরাদ্দ কমিয়ে দিয়ে সেটাকে বানচাল করার উদ্দেশ্য এই বামফ্রন্ট সরকার যে কর্মের জোয়ার এনেছিল সে টাকে স্তব্ধ করার একটা জঘন্য চক্রান্ত চলছে বলেই আমি মনে করি। কাজেই সেই চক্রান্তকে আমাদের রুখতে হবে। আজকে ত্রিপুরার বামফ্রন্ট সরকারের এই ফুড ফর ওয়ার্কের প্রকল্পকে চালু রাখতে হলে আমাদের চাহিদা অনুসারে আমাদের খাদ্য এবং সরবরাহ ব্যবস্থাকে উপযুক্ত যোগান দিয়ে এটাকে রক্ষা করতে হবে। সঙ্গে সঙ্গে তার একটা প্রশ্ন এখানে এসে যায় যে কারা এই প্রকল্পকে বানচাল করতে চায় এবং কেন চায়। তারা চায় এই জন্য যে তারা হচ্ছে কায়েমী স্বার্থের সেবাদাস। যারা এই জোয়ারের আগে দুই টাকা তিন টাকা দিয়ে শ্রমিক নিয়োগ করতেন যারা শ্রমিকদের ঠকান তাদেরই স্বার্থ রক্ষা করার জন্য আজকে এই সব ব্যবস্থা হচ্ছে। কাজেই এই চক্রান্তকে বুঝতে হবে। আবার এখানে মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া এর জন্য কেন্দ্রীয় সরকারের তদারকির কথা বলেছেন—এই কথাকে সমর্থন করার প্রশ্নই আসে না। কেন কেন্দ্রীয় সরকারের তদারকি করবে? কেন্দ্রীয় মন্ত্রী বরকত গনি খাঁনের কথা আমরা জানি তার বিরুদ্ধে আজকে পার্লামেণ্টে বহু দুর্নীতির অভিযোগ উঠেছে। কাজেই এখানে কেন্দ্রীয় সরকারের তদারকির কথা আমরা সমর্থন করতে পারি না। আজকে মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া এখানে কেন্দ্রীয় সরকারের তদারকির জন্য উকালতি করছেন তিনি কি জানেন না আমাদের এই সব কাজগুলি জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি দ্বারা পরিচালিত হচ্ছে। তিনি নিজেও একজন জনগণের নির্বাচিত প্রতিনিধি তাহলে তাঁর কেন এই সব নির্বাচিত প্রতিনিধিদের উপর আস্থা নেই। কাজেই তাঁর যদি জনগণের নির্বাচিত প্রতিনিধিদের উপর আস্থা না থাকে তাহলে তাঁর জনগণের প্রতিনিধিত্ব করার অধিকার আছে কি না আমার জানা নেই। কিন্তু আমি শুধু এই

কথাই বলতে চাই এটাও সেই চক্রান্তেরই সামিল। জনগণ যাদের নির্বাচিত করেছেন তাদের উপর আমাদের আস্থা রাখতে হবে। কেন্দ্রীয় সরকারের এই সব কাজের ফলে এটাই প্রতীয়মান হচ্ছে ত্রিপুরার বামফ্রন্ট সরকারকে ক্ষমতাচ্যুত করার জন্য এটা একটা চক্রান্ত কাজেই এই কথাকে কিছুতেই সমর্থন করা যায় না। কাজেই মাননীয় বিধায়ক নগেন্দ্র জমাতিয়া যে সংশোধন প্রস্তাব এখানে এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করি না। এবং অপর দিকে মাননীয় সদস্য সমর চৌধুরী যে প্রস্তাব এনেছেন সেটাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার—মাননীয় শিক্ষা মন্ত্রী

শ্রীদশরথ দেব—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় বিধায়ক সমর চৌধুরী যে প্রস্তাব এখানে এনেছেন এটা খুব সময়োপযোগী এবং ত্রিপুরা রাজ্যের সাধারণ গরিব মানুষের স্বার্থের পক্ষে অনুকুল। সেই দিক থেকে আমি এই প্রস্তাব সমর্থন করি। এই ফুড ফর ওয়াক গত তিন বছর ধরে যা ত্রিপুরার বামফ্রট সরকার চালু করেছেন তার বিস্তারিত না হলেও সংক্ষিপ্ত তথ্য আমি দিতে চেষ্টা করব। যারা এই হাউসের ভিতরে আছেন এবং যারা বাইরে আছেন তারাও আরও বেশী এর প্রয়োজনীয়তা সম্পর্কে উপলব্ধি করতে পারেন। এটাও সবার জানা কথা যে ত্রিপুরা রাজ্যের ৬০ভাগ জায়গা পাহাড় এবং জল সেচের ব্যবস্থা নেই, ফসল করার জায়গা নেই। যার ফলে ত্রিপুরা রাজ্যে আন-এমপ্লয়মেন্ট প্রবলেম অত্যন্ত একিউট—খুব একটা সংকটজনক পরিস্থিতির মধ্যে আমরা আছি। এবং এই বামফ্রন্ট সরকার ফুড ফর ওয়ার্ক চালু করার আগে—সারা ত্রিপুরা রাজ্যে একটা লীন পিরিয়াড থাকে যখন বেশ সংখ্যক লোক অনাহারএ মৃত্যু বরণ করত। এটা অত্যন্ত বাস্তব কথা এবং এই কাজের বদলে খাদ্য প্রকল্প চালু করার পর আমরা জোর গলায় বলতে পারি—সবাইকে পেট ভরিয়ে খাওয়াতে না পারলেও ত্রিপুরা রাজ্যকে অনাহারে মৃত্যুর হাত থেকে রক্ষা করতে পেরেছি। এমন কি যারা বামফ্রট সরকারের পতন চান রামফ্রট সরকারের যারা কট্টর সমালোচক তারাও এটা স্বীকার করেন যে গত তিন বছরে ত্রিপুরায় অনাহারে থেকে কেউ মৃত্যু বরণ করেনি। এবং এই ফুড ফর ওয়ার্কের কাজ বিভিন্ন ডিপার্টমেন্টের সহযোগিতা করতে হয়—এগ্রিকালচার, পাবলিক ওয়ার্কস, এনিমেল হাজবেনড্রী ফিসারী ইত্যাদি এবং সেই কাজগুলি কিভাবে করা হয় তারও জনগণের নির্বাচিত প্রতিনিধিদের মারফতই করা হয়। এবং এই ফুড ফর ওয়ার্কের মাধ্যমে আমরা অনেকগুলি কাজ করেছি—জল সেচের কাজ, ড্রেন কাটা, ট্যাংক খনন করা, স্কুল ঘর মেরামত করা, স্কুল ঘর তৈরী করা বালওয়ারী স্কুল ঘর মেরামত করা এবং তৈরী করা, খেলার মাঠ তৈরী করা যেগুলি গ্রামের উন্নতি করতে গেলে দরকার সেগুলি আমরা করেছি। এবং এই প্রকল্প চালু হওয়ার ফলে উপকৃত হয়েছে গ্রামের গরীব মানুষ। আগে যারা দুই টাকা তিন টাকায় কাজ করত এবং আমরা ক্ষমতায় আসার পর ৭ টাকা মজুরী হার চালু করেছি এবং সেটাকে আমরা মোটামুটি ভাবে প্রায় জায়গাতে চালু করতে সক্ষম হয়েছি। আমরা আইন করে বসে থাকি নাই। যারা কাজ পেত না তাদের ফুড ফর ওরার্কের কাজে নিয়োগ করার ফলে কর্মের ক্ষেত্রে অনেক প্রসার লাভ করেছে। এবং এই যে কাজগুলির কথা আমি বললাম কর্মবিনিয়োগের

ক্ষেত্রে যার ফলে গ্রামের উন্নতি হয়েছে গ্রামের রাস্তা ঘাট হয়েছে কাজেই আমাদের এই ফুড ফর ওয়ার্কের কাজ চালু রাখতেই হবে। এখানে ছাঁটাই করার প্রশ্নই উঠে না এবং আমাদের দেখতে হবে এটাকে কি ভাবে আরও বাড়ান যায়।

আমি খুব বেশী সময় নেব না। কতকগুলি তথ্য আমি আপনাদের সামনে তুলে ধরছি। ১৯৭৮-৭৯ সালে ফুড ফর ওয়ার্কের মধ্যে দিয়ে আমরা যে কাজ করেছি তারই তথ্য। যেটা দেখলে বুঝা যাবে যে কিভাবে গ্রামের মানুষ গরীব মানুষ উপকৃত হয়েছেন এবং সেই কাজে পঞ্চায়েতগুলি বিশেষ দায়িত্ব নিয়েছে। আগে যেমন টেষ্ট রিলিফের কাজ হত সেখানে পঞ্চায়েতের বিশেষ ভূমিকা ছিল না। সেটা করা হত একটা সেন্ট্রেলাইজড পাওয়ারের মধ্যে দিয়ে কতকগুলি এজেন্সি, ঠিকাদার ইত্যাদির মাধ্যমে। সেখানে পঞ্চায়েতের কোন ভূমিকা ছিল না। যারা নির্বাচিত পঞ্চায়েতের হাতে সেটা বামফ্রন্ট সমর্থকই হোক বা অ-বামফ্রন্টের সমর্থকই হোক সমস্ত পঞ্চায়েতগুলিকে সমানভাবে টাকা দেওয়া হয়েছে সমস্ত সুযোগ দেওয়া হয়েছে। ফুড ফর ওয়ার্কে ১৯৭৮-৭৯ সালে ফাইনেনশিয়েল বাজেট আমাদের ছিল ৫৯ লক্ষ ৪২ হাজার টাকার। তাতে ছয় হাজার মেঃ টন গম, দুই হাজার মেঃ টন রাইস দেওয়া হয়েছিল। কিন্তু এই ফুড ফর ওয়ার্কে চাউল দেওয়ার কথা ছিল না। গমই ছিল। ত্রিপুরা রাজ্যের লোক আটা খেতে অভ্যস্ত নয় বলে প্রথম দিকে আমরা চাউল আনতে সক্ষম হয়েছি। ১৯৭৮-৭৯ সালে টাকার হিসাবে ৩৮ লক্ষ ১২ হাজার ৭০০ টাকা আমাদের গভর্ণমেন্ট থেকে দেওয়া হয়েছিল। তাতে চাউল দেওয়া হয়েছিল এক হাজার ৫২৮ মেঃ টন, গম ৬৮৬ মেঃ টন। শ্রম দিবস ছিল ২৯০৬৫টি টোটেল এক্সপেনডিচার ছিল ১ কোটি ৯০ লক্ষ টাকা। ফিজিকেল টারগেট হিসাবে সেই বৎসর বহু নূতন রাস্তা এবং রাস্তা সংস্কার আমরা করেছি। তাতে গ্রামের মানুষ উপকৃত হয়েছে। স্কুল ঘর মেরামত, নতন করে তৈরী বালোয়ারী স্কুল ঘর তৈরী এই সমস্ত আমরা ৯১১টা জায়গায় করেছি। সয়েল কনজার্ভেশনে ফুড ফর ওয়ার্কের কাজ হয়েছে ৭১৮৫ হেকটর জায়গায়। ৩০ হেকটর জমি ফসল যোগ্য করা হয়েছে। তারপর বন্যা, ড্রেনেজ ইত্যাদি বাবদ আমরা কাজ করেছি ১৬·৫৬ হেকটর এবং ৮৬কিলোমিটার জায়গায় আমরা এটা করেছি। ৩৮৬ হেকটর জায়গায় পাট ভিজানোর জন্য আমরা টেংক করেছি এবং কূপ খনন করেছি ৭৫০টি। ফিজিকেল টার্গেটের দিক থেকে যথেষ্ট এচিভমেন্ট হয়েছে। কাঁচা কুয়া ৩২৯টা করা হয়েছে। পাট ভেজানোর টেংক ১২৯টা করা হয়েছে। সিজনেল বাঁধ দিয়ে ৯৩৭০ হেকটর জমিতে জল দিয়ে ফসল করা সম্ভব হয়েছে। ১৯৭৯-৮০ সালে বাজেট প্রোভিশন বাড়িয়ে দিয়ে করা হল এক কোটি ৫০ লক্ষ ৬৬ হাজার ৬০০ টাকা। রিলিফ পোগ্রামে ৫০ লক্ষ টাকা আমরা গভর্ণমেন্ট অব ইনডিয়ার কাছ থেকে অ্যাডভান্স নিয়ে এসেছিলাম খরাকে মোকাবেলা করার জন্য। সব টাকাই ইউটিলাইজড করা হয়েছে। সেই বৎসর ২২ লক্ষ মেঃ টন চাউল ব্যবহার করা হয়েছে। তার একটা টার্গেট আমাদের ছিল এবং কি কি এসেট হয়েছে বলছি। ফুড ফর ওয়ার্ককে গুরুত্ব দেওয়ার জন্য আমরা নাম্বার অব পজেক্ট আমরা কমপ্লিট করেছি ১৪৭৫৮টি। নগদ টাকা দেওয়া হয়েছে ১·কোটি ১৪ লক্ষ ৫৬ হাজার ৬০০ টাকা। তার মধ্যে চাউল ২২৬৭৭ মেঃ টন, গম ১৪১৪ মেঃটন দেওয়া হয়েছে। শ্রম দিবস হয়েছে ৯৯ লক্ষ ৯৭ হাজার

৬০০টি। টোটেল ৫ কোটি ৭৬ লক্ষ ১৬ হাজার ৪ শত টাকা খরচ করা হয়েছে। মাইনর ইরিগেশনে কাজ হয়েছে ১৩,২২২.৩৩ হেকটর জমিতে। যেখানে জল নেই সেখানে ফসল করা হয়েছে। কন্‌সট্রাকশন অব কাঁচ ওয়েল। টেংক হয়েছে ৩৭২টি। ৭৭২টা টেংক পুকুরে পাট ভেজানোর জন্য করা হয়েছে। কালভার্ট করেছি ২৫টা। রাস্তা তৈরী হয়েছে ৮৫৯০ কিলোমিটার এবং জমি লেভেলিং করা হয়েছে ১৬২৫·৭১ হেকটর। স্কুল এবং বালোয়ারী স্কুল ঘর হয়েছে ৬৭১১টি। বাজার সংস্কার করা হয়েছে ৭৬টি, আর ফলের বাগান ইত্যাদি করা হয়েছে সেই টাকার মাধ্যমে ৩২৩টি জায়গায়। তাহলে মোটামুটি দেখা যায়, উন্নতি হয়েছে। ১৯৮০-৮১ সালে জুন মাসের দাঙ্গার সময় কাজের অগ্রগতি কিছুটা এফেকটেড হয়েছে। তা সত্বেও সেই কাজটাকে খুব তাড়াতাড়ি চালু করতে পেরেছি। গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার কাছ থেকে ৩,৫০০ মেট্রিক টন চাল পেয়েছি এবং জুনের দাঙ্গার সময় কেন্দ্র যে রাঘবন কমিটিকে পাঠিয়েছিলেন সেই রাঘবন কমিটি সুপারিশ করেছিলেন ২৫,০০০ মেট্রিক টন চাল দেবার জন্য। কেন্দ্রও এগ্রী করেছিলেন চাল দেবেন বলে। কিন্তু তার মধ্যে মাত্র ১০ হাজার মেট্রিক টন চাল কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন এবং অতি সম্প্রতি ১,২০০ মেট্রিক টন চাল দিয়েছেন এন আর. ই. পি হিসাবে। অথচ আমাদের খরচ করতে হয়েছে অনেক বেশী। দাঙ্গা ইত্যাদির সত্বেও আমাদের কাজের এচিবমেণ্ট খারাপ নয়। বেশ উন্নতি করেছি। কারণ, প্রজেক্ট কমপ্লিট করেছি ৬৮২২টি। ক্যাশ কমপুট ৮৩,৭০,৯০০ টাকা এবং আমাদের চাল দিয়েছে ১৭,২৮৪ মেট্রিক টন। আর মেনডেজ হয়েছে ৫৫,৪০,০০০। ফিজিক্যাল এচিভমেণ্ট অর্থাৎ রাস্তা তৈরী এবং মেরামতি হয়েছে ৫,২৯৬. ৬৫৫ কিঃ মিঃ এবং মাইনর ইরিগেশন স্কীম হয়েছে ১০৫৯.৯৪ হেক্টর জমিতে। জমি আবাদ হয়েছে, ১,৬৩১.০৩ হেক্টর। পাট ভেজানোর জন্য ১৮৪টি জলাধার তৈরী করা হয়েছে, পানীয় জলের জন্য ৮৩৬টি কাচ্চা কুয়া করা হয়েছে, ফলের বাগান করা হয়েছে ৫৭টি, বাজার উন্নতি করা হয়েছে ৫১টি এবং খেলার মাট ১১৬টি, ফিশারী ট্যাঙ্ক ১৫৯ এবং জল সেচের জন্য ১,১৫৭টি করা হয়েছে, স্কুল রিপেয়ারিং করা হয়েছে ৪৫৩টি. বাঁধ দেওয়া হয়েছে ১৪৬টি। কাজেই এ দিক থেকে আপনারা বুঝতে পারবেন এই ফুড ফর ওয়ার্ক চালু হবার পর অত্যন্ত ইউজফুল কাজ হয়েছে এবং প্রতিটি গাঁও সভায় একটি করে প্রজেক্ট চালু ছিল। বন্ধ ছিল না কোন সময়েই। কোন কোন সময়ে ৩৪টি প্রজেক্ট এক সঙ্গে চালু ছিল। কাজে কাজেই এটা কনটিনিউয়াস প্রজেক্ট এবং সারা বৎসর এটা চালু করা হয়েছে। যার ফলে উপকার হয়েছে গ্রামাঞ্চলের গরীব মানুষের। কাজের লেভেলে একটা স্থিতিশীলতা আনা হয়েছে। তার সঙ্গে সঙ্গে এই চাল দেবার ফলে চালের দাম ষ্টেবিলাইজড করা হয়েছে। খুব বেশী দাম বাড়ে নি। বরং দাম কমেছে। তবে মাননীয় সদস্য যে কথা বললেন চয়েজ অব ওয়ার্ক, তা এলাকার লোকের সঙ্গে আলাপ আলোচনা করেই করা হয়েছে। কোন অফিসারের খুশীমত করা হয় নি এবং তাতেও গ্রামের সবচেয়ে দরিদ্রতম অংশের মানুষের নামই লিষ্ট করা হয়েছে! মাননীয় সদস্যরা জানেন, বাই রোটেশান যাতে করা হয় সেই নির্দ্দেশ দেওয়া হয়েছে। হয়ত কোন কোন পঞ্চায়েতে চালু হয় নি। তবে চালু হবার কথা। সুপারভিশান অফিসার আছেন

সব কাজ দেওয়ার জন্য। তিনিও ভেরিফাই করে থাকেন। ফুড ফর ওয়ার্কের নাম বদল করে কেন্দ্রীয় সরকার বর্ত্তমানে তার নাম দিয়েছেন ন্যাশনেল এ্যামপ্লয়মেন্ট রুরাল স্কীম। যাক নাম যাই দেওয়া হউক না। তাতে আপত্তি কিছু নেই। কিন্তু, ১৯৮১-৮২ সালে কেন্দ্রীয় সরকার ত্রিপুরার জন্য মাত্র ৩,৪০০ মেট্রিক টন চাল দেবেন এই কথা বলেছেন। যেখানে আমাদের ৩০,০০০ মেট্রিকটন চালের দরকার সেখানে ঐ ৩,৪০০ মেট্রিক টন চাল দেওয়া হলে এই বাম ফ্রন্ট সরকারের সদিচ্ছা থাকা সত্ত্বেও গ্রামের গরীব মানুষকে অভাবের সময় কি করে বাঁচিয়ে রাখা যাবে তা চিন্তার বিষয়। তবে ক্যাশ কম্পনেন্ট দিয়ে এবং আমাদের নিজেদের বাজেটের মধ্য দিয়েও এটা চালু রাখব। তবে এটা কেন্দ্রীয় সরকারের ভাবা দরকার, যে তথ্য আমরা দিয়েছি তিন বৎসরের তাতে প্রতি বৎসর, এভারেজ ২০,০০০ মেট্রিকটন ফুড গ্রেইন লেগেছে। হয়ত কোন বৎসর ২২ হাজার কিংবা কোন বৎসর ১৮ হাজার লেগেছে। তবে এভারেজ ২২-হাজার মেট্রিকটন ফুড গ্রেইন লেগেছে। কাজে কাজেই এই বরাদ্দ কমিয়ে দেবার ফলে হবেটা কি? মানুষকে কাজ দেবার ক্ষমতা কমে যাবে গ্রামাঞ্চলে। ছয় ভাগের এক ভাগও আমরা কাজ দিতে পারব না যদি ৩০ হাজার মেট্রিকটন চাল না পাই। তারই অর্থ দারিদ্র্যতা আরো বেড়ে যাবে, অর্থ নৈতিক চাপ আরো পড়বে এবং মানুষকে অনাহারের মুখে ঠেলে নিয়ে যাবে। যার ফলে হাজার হাজার মানুষ বামফ্রন্ট সরকার আসার আগে যে ভাবে এস. ডি. ও. অফিস ঘেরাও করতো, আগরতলা, উদয়পুরে চলে আসত খাদ্যের অনুসন্ধানে, ভিক্ষা করত, ঠিক তেমনি শহরের দিকে ধাওয়া করবে। গ্রামে আর কাজ পাবে না। ত্রিপুরা রাজ্যের মধ্যে দারুন অব্যবস্থার সৃষ্টি হবে। যে কাজ আমরা করেছিলাম ফুড ফর ওয়ার্কের মাধ্যমে, কিন্তু গ্রামীণ কর্ম বিনিয়োগের নাম করে কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন এবং যে চাল বরাদ্দের কথা বলছেন, তাতে আসলে গ্রামের মানুষকে কাজ দেওয়া সম্পূর্ণ বানচাল হয়ে যাবে। এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, এখানে যে মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া যে সংশোধনী প্রস্তাব এনেছেন প্রথম এই প্রস্তাব খুবই অপ্রয়োজনীয়। এটার কোন প্রয়োজন নেই। কারণ ত্রিপুরায় ষ্টেট লেভেল কমিটি করার সিদ্ধান্ত হয়ে গেছে। যার চেয়ারম্যান হবেন চীপ সেক্রেটারী এবং ডিষ্ট্রিকট লেভেলে কমিটিও আছে। সেখানেও এই ধরণের কাজ হবে এবং তিনি যে কেন্দ্রের সুপারভিশনের কথা বলেছেন এটা আমাদের কাছে খুব আশ্চর্য জনক লাগছে। কারন, যেখানে সারা ভারতবর্ষের মানুষের দাবী হচ্ছে, রাজ্যগুলির ক্ষমতা বৃদ্ধি করে রাজ্যগুলিকে সুযোগ দেওয়ার সেখানে কেন্দ্রের সুপারিভশনের কো প্রশ্নই আসতে পারে না। খেতে না পেলে ত্রিপুরার মানুষ আগরতলা আসবেন, পশ্চিমবঙ্গের মানুষ কলকাতায় যাবেন কিংবা মনিপুরের মানুষ তাদের রাজধানী ইম্ফলে যাবেন। তারা দিল্লী যাবে না। কাজেই যে সমস্যাই হউক না কেন, বেকারিই হউক, খাদ্যের সমস্যাই হউক রাজ্য সরকারকেই তার সম্মুখীন হয়ে তার মোকাবিলা করতে হবে। সেই জন্য রাজ্যগুলির আর্থিক ক্ষমতা এবং অন্যান্য আরও ক্ষমতা বৃদ্ধি করা দরকার। কেন্দ্র এবং রাজ্যের ক্ষমতার পুর্নবিন্যাস প্রয়োজন যেখানে রাজ্যগুলির ক্ষমতা বৃদ্ধি করে গণতান্ত্রিক অধিকার প্রয়োজন যেখানে, সেই ক্ষেত্রে মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া এখানে যে প্রস্তাব এনেছেন

কেন্দ্রের সুপারভিশানের জন্য সেটা আমার কাছে আশ্চর্য্য লাগছে। কার ১১ বছর-এর ইন্দিরা গান্ধীর রাজত্বে ফুড-ফর-ওয়ার্কের কোন স্কীম ছিল না। তিনি আবার ক্ষমতায় এসে দেড বছর যেতে না যেতেই আমাদের যেখানে বছরে ২০/২৫ হাজার মেট্রিক টন চাউল প্রয়োজন সেখানে মাত্র ৩ হাজার ৪০০ মেট্রিক টন চাউল বরাদ্ধ করেই বলছেন সমস্যার সমাধান করতে। এই যেখানে অবস্থা সেখানে ইন্দিরা গান্ধীর হাতে সুপারভিশানের দায়িত্ব দিলে ত্রিপুরা রাজ্যের মানুষ না খেয়েই মারা যাবে বলে আমি মনে করি। স্যার, কেন্দ্রের হাতে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভুত রয়ে গেছে। সেই ক্ষমতার বিকেন্দ্রীকরণ হচ্ছে গণতন্ত্র। এটা আমাদের বুঝা দরকার। গণতন্ত্রের প্রতি যাদের বিশ্বাস আছে, গণতন্ত্রকে যারা আদর্শ বলে মানেন তাদের এটা বুঝা দরকার। ক্ষমতার বিকেন্দ্রীকরণ হচ্ছে আদর্শ গণতন্ত্রের পথ। তারপর তিনি বলেছেন প্রস্তাবটা উত্তম। কিন্তু উত্তম প্রস্তাব বলে এটাকে আমি মেনে নিতে পারি না। কারণ যে কেন্দ্রের উপর তারা দায়িত্ব দেবার কথা বলছেন, সে কেন্দ্রের চেহারাটা কি? কেন্দ্র এই ফুড-ফর-ওয়ার্কের কাজ গুলি কোন্ কোন্ রাজ্যে কি ভাবে চলছে তা তদন্ত করার জন্য একটা এনকোয়ারী কমিটি গঠন করেছিলেন। সেই এনকোয়ারী কমিটি তদন্ত করেছে এবং সেই তদন্ত রিপোর্টে দেখা যায় যত গুলি রাজ্যে শ্রী মতী গান্ধীর সরকার আছে তাদের সবার বিরুদ্ধেই অভিযোগ রয়েছে। শুধু তাই নয় ঠিকাদারদের মাধ্যমেও এই ফ ড-ফর-ওয়ার্কের কাজ হয়েছে বলে রিপোর্টে অভিযোগ রয়েছে। কিন্তু ৩টি রাজ্যে যে বামফ্রন্ট সরকার রয়েছে-পশ্চিম বঙ্গ, কেরেলা এবং ত্রিপুরা, তাদের বিরুদ্ধে কোন অভিযোগ নেই। সেই রিপোর্ট ১০০ বার আপনারা পড়তে পারেন কিন্তু একটি লাইনও আপনারা পাবেন না যে আমাদের বিরুদ্ধে অভিযোগ রয়েছে। এটা আমাদের কথা নয়। এটা শ্রী মতী গান্ধীর কেন্দ্রীয় সরকারী কমিটির রিপোর্ট। মাননীয় সদস্য শ্রী দ্রাউ কুমার রিয়াং যে বলছেন দলবাজী চলছে, এ সম্পর্কে আমি আর জবাব দেওয়ার কোন প্রয়োজন মনে করি না। কারণ এটা সম্পুর্ণ অবাস্তব কথা। কারণ আমরা যদি কাজ না করতাম তাহলে গ্রামের মানুষ তো মিছিল করে বেরিয়ে আসতে। কিন্তু কই উনারাতো আসছেন না। আমি তো এই তিন বছরের বামফ্রন্টের শাসনে দেখি নি। তারপর মাননীয় সদস্য দ্রাউ বাবু বলেছেন উপজাতি যুব সমিতির কাছ থেকে কিছু শিক্ষা নেওয়া উচিৎ। হ্যাঁ, শিখবার থাকলে আমরা নিশ্চয়ই শিখব। মৃত্যুর আগে পর্য্যন্ত মানুষকে অনেক শিখতে হয়। কিন্তু কোনটা শিখব? বাংলাদেশে লোক পাঠিয়ে অস্ত্র শিক্ষা করে মানুষকে খুন করা, চুরি ডাকাতি করা এটাই কি আমরা শিখব? না, এটা আমরা শিখব না। এটা যাতে না শিখে সেই জন্য আমরা আমাদের লোক জনকে ডিসিপ্লিনে রাখছি। ত্রিপুরা রাজ্যের ১৯ লক্ষ মানুষের নিকট আমরা আবেদন রাখছি এই কু কর্মটা যেন তারা না শিখেন। কাজেই দৃষ্টিভংগী আমাদের খুবই ভাল। আমাদের দৃষ্টিভংগী খুবই গণতান্ত্রীক। দৃষ্টিভংগীর পরিবর্ত্তন উনাদের হওয়া উচিৎ। অবশ্য সেই দৃষ্টিভংগীর পরিবর্ত্তন উনাদের হতে পারে। কারণ উনারা নিজেরাই নিজেদের দ্বন্দ্বে ভুগছেন। কারণ এসেমব্লী সেসানের সময় উনারা পদত্যাগ করবেন বলে আগে বলেছিলেন। কিন্তু পরবর্ত্তী কালে উনারা আবার উনাদের সিদ্ধান্ত পাল্টে ফেলেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় মন্ত্রীমহোদয় প্রাসঙ্গিক বিষয়ের উপর বক্তব্য না রেখে অন্য বিষয়ের উপর বক্তব্য রাখছেন। উনার যদি এ সম্পর্কে নির্দিষ্ট কোন অভিযোগ থাকে তাহলে এখানে বলতে পারেন।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রী দশরথ দেব :—আমি ঠিকই বলেছি। উনাদের কাছে আমাদের এখন শিখবার নাই। ভবিষ্যতে যদি থাকে তাহলে শিখব। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি হাউসের কাছে অনুরোধ করছি হাউস যেন সমর চৌধুরী উত্থাপিত প্রস্তাবটিকে সমর্থন করেন এবং কেন্দ্রীয় সরকারের কাছেও এই হাউসের পক্ষ থেকে আমি আবেদন জানাব যে ত্রিপুরা রাজ্যের যেখানে ৮২ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করেন তাদের কল্যাণের জন্য যেন কেন্দ্রীয় সরকার ৩০ হাজার মেট্রিক টন চাউল দিতে কাপ'ন্য না করেণ। ত্রিপুরা রাজ্যের বিশেষ অবস্থার প্রতি লক্ষ্য রেখে কেন্দ্রীয় সরকার যেন এই চাউল মঞ্জুর করেন এবং বর্ষার আগেই যেন মঞ্জুরীকৃত চাউল এই রাজ্যে পেঁৗছে দেন। মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয় কর্তৃক আনিত প্রস্তাবকে সমর্থন জানিয়ে এবং মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া কর্তৃক আনীত প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :—আমি মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে জবাবী ভাষণ দেবার জন্য অনুরোধ করছি।

শ্রীসমর চৌধুরী :—মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আমি মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া কর্তৃক আনীত প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :—আমি প্রথমে মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবটি ভোটে দিচ্ছি। সংশোধনটি হল-That the following sentance be added to the last paragraph—

'Further all the works be done under the supervision of the Central Govt.'

( সংশোধনীটি ভোটে দেওয়া হয় এবং সংখ্যা গরিষ্টের ভোটে বাতিল হয়ে যায়, )

মিঃ ডেপুটি স্পীকার :—আমি এখন মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরীর কর্তৃক আনীত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হল—

"In view of the fact that

a) More than 82 percent f the opul poation of Tripura live below the poverty line ;

b) there is insufficient mployment opportunities for the rural poor ;and

c) 42 percent of the population belong to ST. and. S.C. community who are educationally backward ; and

d) during 1980-81 about 90 lakhs mandays work under Food-for-work programme where utilised for creating valuable assets for village panchayets;

The Tripura Legislative Assembly requests the Central Government to treat Tripura as a State of special category and accordingly enhance allocation of food-grains under NREP to 30,000 MT. for 1981-82 so that not less than one crore mandays work could be provided for the period. "

(The Resolution was put to voice vote and passed.)

মিঃ ডেপুটি স্পীকার :— আমি এখন মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে, যারা ১৯৮০-৮১ ইং সনের সাপ্লিমেন্টারী বাজেট এবং ১৯৮১-৮২ ইং সনের বাজেট এষ্টিমেটের উপর কাট মোশান আনতে চান তাঁরা যেন ১৬ই মার্চ্চ, বেলা ১১ টার মধ্যে বিধান সভা সচিবালয়ে জমা দেন। আমি এখানে মাননীয় সদস্য শ্রী খগেন দাস মহোদয়কে অনুরোধ করছি উনার রিজলিউশানটি উত্থাপন করার জন্য।

শ্রী খগেন দাস—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার প্রস্তাবটা প্রথমে পড়ছি।

"Tripura Legislative Asseembly express grave concern at the constantly spiralling of prices of essential commodities, due to heavy dificit financing and other monetary, fiscal and taxation policies of the Central Government and requests the Central Govt. to make steady supply of essential commodities noted below to Tripura at a subsidised fair price, and procure such commodities from the sources of production, and build up adequate stock for these commodities in Tripura before the moonson sets in."

NAME OF ESSENTIAL COMMODITIES

1. Rice
2. Wheat and Wheat products
3. M. oil and other edible oil
4. Coconut oil
5. Salt
6. Sugar
7. Soap
8. Cloth and yarn
9. Match
10. Dal (pulses)
11. White print paper and Exercise Books and other writting materials.
12. K. oil
13. Coal
14. Medicines of Common case
15. G. C. I. sheets
16. Coment and other housing materials. "

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই প্রস্তাবের পক্ষে আশা করি হাউস যেমন সমর্থন জানাবেন তেমনই ত্রিপুরা রাজ্যের শ্রমজীবি মেহনতি মানুষ এবং লক্ষ লক্ষ জনগণ এই প্রস্তাবের

পক্ষে সমর্থন জানাবেন। কিন্তু অবক্ষয়ী সমাজের যিনি প্রতিনিধিত্ব করছেন এবং তার জন্য সারা ভারতবর্ষের খেটে খাওয়া মানুষের উপর চাপ সৃষ্টি করে দিনের পর দিন নিত্য প্রয়োজনীয় জিনিষের উপর দাম বাড়াচ্ছেন। সেই অবক্ষয়ী সমাজের প্রতিনিধিকারি শ্রীমতি গান্ধীর চরনে যারা স্থান পাবার জন্য আকু-পাকু করছেন তাঁরা কি বলবেন সেটা আমার জানা নেই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, দ্রব্যমূল্য বৃদ্ধি এটা রকেটের গতিতে চলছে এবং এটা আকস্মিক কোন ঘটনা নয়, এটা ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থারই ফল। বিশ্বের ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মন্দাচলছে এবং তার ফলেই মুদ্রা স্ফীতি বেড়েছে। তাই আমাদের দেশে শ্রীমতি ইন্দিরা গান্ধীরা ধনতান্ত্রিক পথে সমাজ পরিচালনা করছেন সুতরাং এর থেকে বেড়িয়ে আসার কোন পথ এই সমাজ ব্যবস্থায় সম্পূর্ণভাবে পরিবর্তন করে নূতন সমাজ ব্যবস্থা সৃষ্টি না করা পর্যন্ত সম্ভব নয়। গোটা ৩৩ বছরে শ্রীমতি ইন্দিরা গান্ধী যিনি শাসন ক্ষমতায় আছেন, তাঁর আগে তাঁর পিতাও ছিলেন কিন্তু গোটা ৩৩ বছর ধরে দিল্লীর পার্লামেণ্টে তাঁরা যে বাজেট পেশ করেছিলেন সেটা যদি আমরা পর্যালোচনা করে দেখি তাহলে দেখা যাবে প্রত্যেক বছরই ঘাটতি বাজেট। প্রত্যেক বছরই গরীব মানুষের উপর টেকসের বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে, প্রত্যেক বছরই নূতন করে টাকা ছাপানো হয়েছে, প্রত্যেক বছরই ধনীক শ্রেণী এবং একচেটিয়া পুজিপতিদের বেশী করে সুযোগ দেওয়া হয়েছে এবং প্রায় প্রতি বছরই মালটি নেশন্যাল এবং বিদেশী পুজিকে আরও বেশী করে সুযোগসুবিধা দিয়ে জিনিষপত্রের দাম বাড়ানোর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সাহায্য করেছেন এবং এটা যদি আমরা কর বৃদ্ধি হিসাবে দেখি তাহলে দেখা যায় ১৯৫০ সাল থেকে ১৯৭৪-৭৫ সাল করের পরিমান ৬৩ ভাগের বেশী বৃদ্ধি পেয়েছে এবং প্রতি বছর হিসাব করে দেখা যায় যে ৬০ ভাগ প্রতি বছর বেড়েছে। তার মধ্যে লক্ষনীয় যেটা সেটা হলো প্রত্যক্ষ কর যেটা ধনীক শ্রেণীকে সরাসরি আঘাত করে সেটা বেড়েছে মাত্র ২৭ ভাগ আর যেটা সারা ভারতবর্ষের ৯০ শতাংশ গরীব মানুষকে আঘাত করছে সেটা বেড়েছে ৭৩ ভাগ ১৯৭৪-৭৫ সাল পর্য্যন্ত। আর ১৯৮০ সালের হিসাব নিয়ে দেখা গেছে এর মধ্যে পরোক্ষ করের পরিমান দাড়িয়েছে ৮৭ ভাগ। এই ১০০ ভাগের মধ্যে ৮৭ভাগ সাধারণ মানুষের উপর কর বাড়িয়েছে। এবং এই মূল্য বৃদ্ধির ফলে সধারণ মানুষের ব্যবহার্য্য জিনিষের মূল্য কত বেড়েছে এবং মজুরী কত বৃদ্ধি হয়েছে সেটা শ্রীমতি ইন্দিরা গান্ধীর হিসাব অনুসারে ইণ্ডিয়ান পকেট বুক ফর ইকনমিক ইনফরমেশান সারভিস দি গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া ১৯৭৭তাতে বলা হয়েছে ভারতবর্ষের মূল্য বৃদ্ধি পৃথিবীর সব রাষ্ট্রের চেয়ে সর্ব্বাপেক্ষা বেশী এবং আনুপাতিক মজুরীর হার পৃথিবীর সমস্ত রাজ্যের চেয়ে কম। সমাজতান্ত্রিক দেশের কথা ছেড়ে দিন সেখানে গত ৩০ বছরেমূল্য বৃদ্ধির পরিবর্ত্তে মূল্য হ্রাস হয়েছে। ভারতবর্ষের মূল্য বৃদ্ধি যেখানে ৩০০ শত ভাগ সেখানে মজুরী বৃদ্ধি পেয়েছে ৩০ শতাংশ আর টেটসম্যানের সমীক্ষা অনুসারে দেখা যায় ১৯৫২-৫৩ সালকে ভিত্তি বছর ধরে ১৯৭৮-৭৯ সাল পর্য্যন্ত সারা বছর দেশের পাইকারী মূল্য তার ২১ ভাগ এবং ১৯৭৯-৮০ সালের ভারতীয় মূল্য সূচক হয়েছে ৪৯১ ভাগ এটা থেকে বুঝা যায় এই রিপোর্টে আরও বলা হয়েছে সমাজতান্ত্রিক দেশে মূল্য স্তর দীর্ঘ দিন এক রকম থাকে কারণ সেখানে উৎপাদন এবং বণ্টন সরকারের নিয়ন্ত্রনে এবং ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা হচ্ছে ঘোড়ার লাগামের মতো কারণ সরকার সেই লাগাম টেনে নিচ্ছে তাই আমরা

দেখতে পাই ১৯৩৬ সালে বৃটিশ রাজত্বে বিড়লার সম্পত্তির পরিমান ছিল মাত্র ১ (এক) কোটি ২৯ (উনত্রিশ) লক্ষ টাকা আর স্বাধীন ভারতবর্ষে শ্রী জহর লাল নেহেরু. লালবাহাদুর শাস্ত্রী এবং শ্রীমতি ইন্দিরা গান্ধীর দালালরা এখনও কিছু কিছু কথা বলছে, তারা ৬৫ কোটি মানুষের বিরুদ্ধে কথা বলছে। দ্রব্য মূল্য বৃদ্ধির ফলে এই ত্রিপুরা রাজ্যে হাজার হাজার মানুষকে গত ৩০ বছর কংগ্রেস রাজত্বে না খেয়ে মরতে হয়েছিল, সন্তান বিক্রি করতে হয়েছিল। ৫ লক্ষ ট্রাইবেলকে বনের আলু এবং বনের পশু খেতে হয়েছিল। ফুড ফর ওয়ার্কের কাজের বিরোধিতা আজকে তারা করছে আজকে খেতে পারছে।

আজকে ত্রিপুরার মানুষদের, উপজাতিদের না খেয়ে রাস্তায় মরতে হচ্ছে না। তাদের সন্তান-দের বিক্রী করতে হচ্ছে না। তাই তাদের হিংসা হচ্ছে। তার জন্য তারা ত্রিপুরা রাজ্যে এই পরিস্থিতির সৃষ্টি করছে। ওদের বুঝা দরকার শ্রীমতি গান্ধীর ষ্টেটিস্টিক্স কি বলে? যে বিড়লার ১৯৭৮ সালের সম্পত্তির পরিমাণ হয় ১ হাজার ১০২ কোটি টাকা, যে টাটার ১৯৩৭ সালে সম্পত্তির পরিমাণ ছিল ১০ কোটি ৪৬ লক্ষ টাকা। সেই টাটার ১৯১৮ সনে তার সম্পতির পরিমান হচ্ছে ১ হাজার ১৭২ কোটি টাকা। অপর দিকে জাতীয় নমুনা সমীক্ষায় বলা হয়েছে প্রতি ৫ জনে একেবারে নিঃস্ব। আর প্রতি ৩ জনে ১ জন নিঃস্ব। ভারতবর্ষে ৭৫ ভাগ লোক দারিদ্র সীমার নীচে বাস করে। কিন্তু কেন্দ্রের যে বাজেট সেই একই রকম বাজেট। ঘাটতি বাজেট। এবারে ঘাটতি হয়েছে ১ হাজার ৮১ কোটি টাকা। তার মধ্যে ২৭১ কোটি টাকার টেকস্ বসিয়ে তারা সেইঘাটতির পরিমাণ দাঁড় করিয়েছে ১ হাজার ৫৩৯ কোটি টাকা। এই ঘাটতির পরিমাণ কমানোর জন্য শ্রীমতি গান্ধী আবার নোট ছাপানো ছাড়া আর কোন উপায় দেখছেন না। ফলে আবার সেই মুদ্রাস্ফাতিও বাড়ছে। কমানোর কোন উপায় নেই। যতদিন পর্যন্ত ইন্দিরা গান্ধী তার দিল্লীর সিংহাসন থেকে না নড়ছে ততদিন পর্যন্ত এই অবস্থাই চলবে। আবার বৈদেশিক ঋণ যা আছে তা যদি এই বাজেট থেকে দেওয়া হয় তাহলে আসল ঘাটতির পরিমাণ আরও বেড়ে যাবে এবং সঙ্গে সঙ্গে মুদ্রাস্ফীতিও রকেটের গতিতে বেড়ে যাবে। মিশ্র অর্থনীতির কথা বলে ওরা গণবাদী অর্থনীতি চালু করছে। যে সমস্ত জিনিষ সাধারণ মানুষ ব্যবহার করছে সেইসব জিনিষপত্রের দাম দিন দিন কেবল বেড়ে চলেছে। সেই অ্যাসেনসিয়েল কমোডিটিসগুলির দাম কমানোর কোন ব্যবস্থা এই বাজেটে দেখতে পাওয়া যাচ্ছে না। ৩৩ বছর ধরে যে রকম বাজেট হয়েছে, ঠিক একই রকম বাজেট এই বারও হয়েছে। পুঁজিপতিদের গায়ে ওরা আচড় দেয়নি। যারা গরীব জনসাধারণকে শোষিত করছে, বঞ্চিত করছে তাদের গাঁয়ে আচড় দিলে যে শ্রীমতি গান্ধীর বিপদ হবে। ভারতীয় নিরাপত্তা আইন যখন শ্রীমতি গান্ধী পাশ করেছে সেটা টাটা শ্রীমতি গান্ধীর বাড়ীতে গিয়ে সমর্থন জানিয়ে এসেছে। জরুরী অবস্থা যখন শ্রীমতি গান্ধী জারী করেছিলেন তখন সেই বিড়লা শ্রীমতি গান্ধীর কাছে দিল্লীতে গিয়ে সমর্থন জানিয়ে এসেছে। সেই টাটা, বিড়লার মত ৭৫টি কোটিপতি পরিবার তাদের গাঁয়ে আচড় দিলে শ্রীমতি ইন্দিরা গান্ধী দিল্লির সিংহাসনে থাকতে পারবেন না। তাই তাদের গাঁয়ে আচড় দেওয়ার কথা চিন্তাও করেন নি। এইভাবে পুঁজি-পতিদের কালো টাকা বাড়ছে এবং মুনাফাও বাড়ছে। ১৯৭৬ সালে ইন্‌ফরমেশান এবং ব্রট-

কাটিং মিনিষ্টার শ্রী বসন্ত শাঠে প্ল্যানিং কমিশনের সামনে একটি প্রস্তাব রাখতে গিয়ে বলেছিলেন দেশে ২০ হাজার কোটি টাকা কালো টাকা আছে। বসন্ত শাঠে তখন কংগ্রেসের একজন M. P. ছিলেন। আজকে সেই কালো টাকার পরিমাণ ২০ হাজার টাকা থেকে ৩০ হাজার টাকায় দাঁড়িয়েছে। কালো টাকার সংগে সংগে মুনাফাও বাড়ছে। কালো টাকার পাশা পাশি সাদা টাকাও আসছে। তার জন্য সাধারণ মানুষ যে সমস্ত জিনিস ব্যবহার করছে সেই সব জিনিসপত্রের দাম কেবল বেড়েই চলছে। কালো টাকার পাশাপাশি সাদা টাকার খেলা চললে সাধারণ মানুষের দুঃখ দুর্দশাও বাড়বে। কালো টাকা সাদা টাকা করে আবার মুনাফা বৃদ্ধি করে আবার কালো বাজারী সৃষ্টি করছে। সেই সুযোগটা শ্রীমতি গান্ধীই করে দিয়েছে। এইভাবে যদি জিনিসপত্রের দাম বাড়ে তাহলে পড়ে সাধারণ মানুষের দুঃখ দুর্দশা দিনে দিনে বাড়বে। ৬ষ্ঠ যোজনায় ঘাটতির কথা বলেছিলেন ৫ হাজার কোটি টাকা। ১৯৭৯-৮০ সালে সেটা দাঁড়িয়েছে ৩১০ কোটি টাকা। ৬ষ্ঠ যোজনায় জিনিসপত্রের দাম আরও বাড়ছে। এই পরিপ্রেক্ষিতে আমি আমাদের জিনিসপত্রের দাম কমানোর জন্য কেন্দ্রীয় সরকারের উপর দাবী রাখছি আর সাথে সাথে এখানকার ১৫, ১৬টা যে নিত্য প্রয়োজনীয় দ্রব্য আছে সেগুলি যাতে মূল কেন্দ্র থেকে সংগ্রহ করে আমাদের এখানে ফেয়ার প্রাইস শপে ভর্তুকী দিয়ে সারা বছরে ত্রিপুরা রাজ্যে সরবরাহ করা যায় তার দাবীও আমি কেন্দ্রের কাছে রাখছি এবং সাথে সাথে আরও একটি দাবী আমি রাখছি যে এই মুনাফাটা শুরু হওয়ার আগে যাতে করে এখানকার জনগণের যে সকল নিত্য প্রয়োজনীয় দ্রব্য আছে তা সারা বছরের জন্য জমা রাখার জন্য আমি কেন্দ্রের কাছে দাবী রাখছি। কেননা বর্ষাকালে যানবাহনের ভীষণ অসুবিধা। আমাদের যোগাযোগের রাস্তা ধর্মনগর পর্য্যন্ত। আর তার উপর আমরা প্রয়োজনীয় ওয়াগন আমরা পাই নি। আমি জে, আর, ইউ. সি, সির মিটিংএ নর্থ ইষ্টার্ন রেলওয়েজের জেনারেল ম্যানেজারকে বলেছিলাম আমরা আপনার কাছে আর কিছু চাই না শুধু ওয়াগন চাই। আমরা যদি হিসাব করে দেখি, আমাদের এখানকার চাল, কেরোসিন, চিনি ইত্যাদি আরও নিত্য প্রয়োজনীয় জিনিস আমাদের রাজ্যের জন্য যে সমস্ত জিনিস বরাদ্দ করা হয়েছিল যদিও সেটা প্রয়োজনের তুলনায় কম, তা সত্বেও সেই বরাদ্দকৃত অনেক জিনিষও এখন পর্য্যন্ত ওয়াগনের অভাবে আমাদের এখানে এসে এখনও পৌঁছায়নি। এর জন্য আমি কেন্দ্রের কাছে দাবী করছি ত্রিপুরা রাজ্যের জন্য এই মুনুমুনু শুরু হওয়ার আগে নিত্য প্রয়োজনীয় জিনিষগুলি প্রচুর পরিমাণে মজুত রাখা যায় তার জন্য যে প্রয়োজনীয় যে ওয়াগন দরকার সেই ওয়াগন যেন ত্রিপুরা রাজ্যে বরাদ্দ করা হয়। এবং আমি আশা করছি আমার এই প্রস্তাবকে সকলে সমর্থন জানাবেন এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। ইণক্লাব জিন্দাবাদ।

উপাধ্যক্ষ মহাশয় :— মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীখগেন দাস যে প্রস্তাব এনেছেন সেটা আপাত দৃষ্টিতে জনকল্যাণমুখী হলেও এর ভিতরে একটা যে রাজনৈতিক উদ্দেশ্য আছে তা সুস্পষ্ট। এখানে শুধু বলা হয়েছে যে সেন্ট্রাল গভর্ণমেণ্ট যাতে

সাব্‌সিডি দিয়ে অ্যাসেন্‌সিয়েল কমোডিটীসগুলি ত্রিপুরা রাজ্যের ষ্টকে রাখার ব্যবস্থা করেন। ঠিক তেমনিভাবে আমরা যদি বলি যে, বামফ্রন্ট সরকারের যদি শুভ ইচ্ছা থাকে তাহলে পরে আপনারা কেন সাবসিডি দিয়ে কিনুন না। যেসমস্ত জিনিসের উপর ট্যাক্স বসানো আছে সেই সমস্ত জিনিসের উপর থেকে ট্যাক্স কমিয়ে নেন না কেন ? আগরতলা থেকে কলকাতায় যেতে যে প্লেনে ফেয়ার তা সাধারণ মানুষের পক্ষে খুবই অসুবিধাজনক। তা কমানোর কোন চেষ্টা বামফ্রন্ট সরকারের নাই। বামফ্রট সরকারের যদি শুভ ইচ্ছা থাকে তাহলে পরে যে জিনিষগুলির উপর ট্যাক্স বসানো হয়েছে সে জিনিসগুলির উপর থেকে ট্যাক্স কমাতে প্রস্তুত আছেন কি? এই যে কেরোসিন, ইত্যাদি নিত্য প্রয়োজনীয় জিনিস আছে সেগুলিতে সাব্‌-সিডি দিতে প্রস্তুত আছেন কি ? বামফ্রট সরকারের যদি শুভ ইচ্ছা থাকে যদি এর পেছনে কোন রাজনৈতিক উদ্দেশ্য না থাকে তাহলে পরে এই যে বাজেট এই বাজেটে ১ কোটী, দেড কোটী টাকার মত ডেফিসিট রাখা হয়েছে। সেট পূরণ করতে গিয়ে নতুন নতুন ট্যাক্স বসাবে। যে জিনিসপত্রের উপর কোন ট্যাক্স নেই সেই জিনিষপত্রের উপর ট্যাক্স বসানো হবে। বামফ্রন্ট সরকারের যদি শুভ ইচ্ছা থাকে তাহলে পরে তারা ট্যাক্স বসাবেন না। সাবসিডি তারা প্রয়োজনে দেবেন এবং এর মাধ্যমে তারা প্রমাণ করবেন যে তাদের শুভ ইচ্ছা আছে। নতুবা আমরা ধরে নেব এর পেছনে একটা রাজনৈতিক উদ্দেশ্য আছে।

উপাধ্যক্ষ মহাশয় :— মাননীয় মন্ত্রী শ্রীব্রজগোপাল রায়।

শ্রীব্রজগোপাল রায় :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আজকে মাননীয় সদস্য শ্রীখগেন দাস মহাশয় দ্রব্যমূল্য বৃদ্ধির ব্যাপারে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের সাবসিডি দিয়ে ন্যায্য মূল্যের দোকানের মাধ্যমে যাতে নাকি সরবরাহ করা হয় তার জন্য যে প্রস্তাব এনেছেন তাকে আমি সর্ব্বান্তকরণে সমর্থন করি। সমর্থন এই জন্য যে আমাদের আজকে নাভিশ্বাস উঠে গেছে, জিনিষপত্রের দাম ক্রমাগত বাড়ছে, আর এই বাড়ার পেছনে যে জিনিষটা কাজ করছে সেটা হচ্ছে শ্রীমতী গান্ধীর চক্রান্ত। তিনি ক্ষমতায় আসার আগে বলেছিলেন যে আমি ক্ষমতায় গেলে জিনিষপত্রের দাম কমিয়ে দেব এবং দেশের মানুষের দারিদ্র্য দূর করব। কিন্তু তিনি আসার পর আমরা দেখলাম যে তেল ও কয়লার দাম উত্তর বেড়ে যাচ্ছে এবং চিনির কলের মালি-কেরা ইচ্ছামত মুনাফা লুটছেন। এই মুনাফা লুটাকে বন্ধ করার অজুহাতে তিনি কতগুলি কালা কানুন চালু করেছেন, কিন্তু সেগুলিকে তিনি রাজনৈতিক অভিপ্রায়েই ব্যবহার করছেন। কালোবাজারীদের গায়ে আঁচরটীও লাগছে না। যার ফলে জিনিষপত্রের দাম হু হু করে বেড়ে যাচ্ছে। যার জন্য চারিদিক থেকে আজ দাবী উঠছে, কৃষকরা তাদের কৃষিপণ্যের ন্যায্য মূল্যের জন্য দাবী করছে। কিন্তু সেখানেও আমরা দেখেছি যে চক্রান্ত করা হচ্ছে, কৃষকের উৎপন্ন ন্যায্য দাম তারা পাচ্ছে না। অথচ অন্য সমস্ত জিনিষ পত্রের দাম উর্দ্ধমুখী হয়ে আছে, কাজেই সমস্ত ব্যাপারটার জন্যই কেন্দ্রীয় সরকার দায়ী। এ ব্যাপারে মাননীয় বিধায়ক শ্রীনগেন্দ্র জমাতিয়া মহাশয় কি বুঝেছেন আমার জানা নাই, তবে আমার যা মনে হয় তিনি নিজেই এই ব্যাপারটা পরিষ্কার বুঝতে পারেন নি। কারণ ত্রিপুরার বামফ্রন্ট সরকার গরীব মানুষের উপর ট্যাক্স বসাতে পারছে না, এই কথাটা তিনি বার বার বলছেন। ত্রিপুরার গরীব মানুষের উপর

ট্যাক্স বসানো যাচ্ছে না, যদি তাই হয় তা হলে ত্রিপুরার আয়ের উৎসটা কোথা হতে আসছে? আয়ের উৎসটা কোথায় সেটা কেন্দ্রীয় সরকারকেই তো দিতে হবে, সাব সিড সেটাও কেন্দ্রকেই দিতে হবে। কেন্দ্র তেলের দাম বাড়িয়েছে, বিমান ভাড়া বাড়িয়েছে, রেলের ভাড়া বাড়িয়েছে। তার প্রভাব পড়বেনা? তার ফলেইতো সমস্ত জিনিষ পত্রের দাম বাড়ছে ক্রমাগত, আর তার ফলে জনগন ক্ষতি গ্রস্ত হচ্ছে সব চাইতে বেশী। ত্রিপুরার গরীব জনগন সব চেয়ে বেশী ক্ষতি গ্রস্ত হচ্ছে কারণ ত্রিপুরাতো একটা দ্বিপের মত।

আমি মাত্র কিছুদিন আগে শিলচরে গিয়েছিলাম, সেখানে কেন্দ্রের উপমন্ত্রীও এসেছিলেন এক সেমিনারে, সেই সেমিনারে যাবার সৌভাগ্য আমারও হয়েছিল। কিন্তু সেখানে কেন্দ্রীয় মন্ত্রী বলেছেন যে উত্তর পুর্বাঞ্চলের জন্য তারা নাকি অনেক কিছু করেছেন, কাজেই উত্তর পুর্বাঞ্চলের জনগনের আর কোন অভাব অভিযোগ নাকি থাকতে পারেনা। এই ধরনের একটা চিত্র তিনি সেখানে তুলে ধরেছেন। আমাকে তার বিরোধীতা করতে হলো, সেখানে দাঁড়িয়ে আমাকে বলতে হয়েছে যে আমাদের এখানে ক্রমাগত জিনিষ পত্রের দাম বাড়ছে, আমাদের ওয়াগনের অভাব বাড়ছে, সমস্তকিছুর জন্য আমরা অসুবিধা ভোগ করছি। সেই সাম্রাজ্য বাদী শক্তি যারা উত্তর পুর্বাঞ্চকে উপেক্ষা করছে, দীর্ঘ ৩০ বছর ধরে কংগ্রেসী রাজত্বে যারা উত্তর পুর্বাঞ্চলকে উপেক্ষা করেছে, যাদের সেই উপেক্ষার বলী হয়ে আমরা আজকে সবদিক থেকে যোগাযোগের অভাব ভোগ করছি। আমাদেরকে যোগাযোগের অভাব ঘটিয়ে সবদিক থেকে বেঁধে রাখা হয়েছে। কাজেই উন্নয়নের নামে এই ধরনের বড় বড় কথা আমাদের শুনা আছে। কেন্দ্র এই ভাবে যদি মুনাফা শিকারীদের আসকারা দেন, তাহলে জিনিষ পত্রের দামকেতো বেঁধে রাখা যাবেনা। জিনিষ পত্রের দাম ক্রমাগত বাড়তেই থাকবে। আর এই ভাবে জিনিষ পত্রের দাম বাড়তে থাকলে গরীব মানুষ যাদের আয় সীমাবদ্ধ তাদের পক্ষে জীবন ধারন করাই হবে একটা মারাত্মক ব্যাপার। কাজেই মাননীয় সদস্য শ্রী খগেন দাস যে প্রস্তাব এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করি এবং আমাদের নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদি ন্যায্য মূল্যের দোকানের মাধ্যমে ত্রিপুরার দরিদ্র জনগনের জন্য যাতে বিলি করা হয় তার জন্য দাবী রাখছি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :-মাননীয় শিক্ষা মন্ত্রী।

শ্রীদশরথ দেব:- মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীখগেন দাস মহাশয় দ্রব্যমুল্য বৃদ্ধির উপর উদ্বেগ প্রকাশ করে এবং কেন্দ্রের কাছে কিছু সুপারিশ করে যে প্রস্তাব এখানে এনেছেন আমি তাকে সমর্থন করি। জিনিষ পত্রের দাম কেন বাড়ছে তার উপর আমাদের কেবিনেট মন্ত্রী মাননীয় ব্রজগোপাল রায় মহাশয় প্রায় সবগুলি পয়েন্টই টাচ করে গেছেন। তাই আমি এই ব্যাপারে আর বেশী কিছু বলবনা। আমাদের ত্রিপুরা যেহেতু একটা দ্বীপের মধ্যে তাই সেখানে ট্রানসপোর্ট ব্যাবস্থার সুবন্দোবস্ত না থাকলে তাদের পক্ষেতো অসুবিধা হবেই। এই ত্রিপুরা রাজ্যে আমরা কি অবস্থায় আছি

সেটা অন্তত: ত্রিপুরার প্রত্যেকে জনগণের জানা দরকার। তাদের বোঝা দরকার যে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য এই সরকার কতটুকু দায়ী। বর্তমানে দেখা যায় যে, এফ, সি. আই এর দোকানে ৯হাজার মেট্রিক টন চাল আছে, যে চাল আমাদের এখানে আসছে সেটা অত্যন্ত নিম্ন মানের চাল, যা মানুষের খাওয়ার অনুপযোগী। এই চালটা এত খারাপ যে সেটা নেওয়া আমাদের পক্ষে একদম সম্ভব নয়। যদি দেখতাম যে পরে পরিষ্কার করে তার মধ্যে থেকে কিছুটা ভালচাল উদ্ধার করা যাবে তা হলেও আমরা সেটা নিতাম। লেভি সুগারের কথাই ধরুন—আমাদের মাসিক কোটা হচ্ছে ৭৭৮০৭ মেট্রিক টন। এই লেভি সুগার লাগে আমাদের রেশনের মাধ্যমে জনগণের কাছে বিলি করতে আর তার মধ্যে ১৯·০৭ মে: টন হচ্ছে আরম্ ফোর্সে'র জন্য। এই সুগার সম্পর্কে আপনাদের আরও বলতে চাই যে, কেন্দ্রীয় সরকার নিজে এই চিনি ত্রিপুরা রাজ্যে পৌছে দেবার দায়িত্ব নেন না। কেন্দ্রীয় সরকার সরাসরি অমুক ফেক্টরীকে দায়িত্ব দিয়ে দেন যে তারা তাদের ফেক্টরীতে উৎপাদিত চিনি পাঠিয়ে দিবেন। কিন্তু দেখা গেছে যে এই ফেক্টরীর মালিকরা তারা আমাদের বরাদ্ধকৃত চিনি ওয়াগনের অভাবে আর পাঠাতে পারেন না। ১৯৮০ সনের নভেম্বর মাস পর্য্যন্ত ফ্যাক্টরী থেকে আমাদের রাজ্যে কোন চিনিই আসেনি। এবং এটা হচ্ছে একমাত্র ওয়াগনের অভাবে। ১৯৮০ সনের নভেম্বর থেকে বর্ত্তমান বৎসরের মার্চ মাস পর্য্যন্ত এখনো কোন চিনি আসেনি। তাহলে পরিস্থিতিটা আপনারা বুঝে দেখুন। এইভাবে চিনির দাম বেড়ে চলছে। প্রাইভেট ফার্ম বা ট্রেডারস্ যারা কিছু কিছু চিনি বাইরে থেকে আমদানি করতেন তারাও ওয়াগনের অভাবে চিনি আনতে পারছেন না। এখন উত্তর প্রদেশ এবং বিহার থেকে রেলওয়ে বুকিং একেবারে বন্ধ। সুতরাং এই চিনি আদৌ আসবে কি না তা বলা মুস্কিল। কিছু কিছু ট্রেডারস্ অবশ্য কাছাড় সড়ক পথে চিনি আনছেন তাও বেশী নয়। কাজেই বর্ত্তমানে আমাদের হাতে যে চিনি আছে অর্থাৎ প্রায় ৪০০ মে. টন তাতে খুব কশাসলি চললে বড়জোর এক মাস কি দেড় মাস পর্যন্ত যেতে পারে।

সিমেন্ট প্রতি কোয়ার্টারে আমাদের যদিও ৩,২০০ মে. টন থেকে ৩,৫০০ মে. টন পেপারে এলোটমেণ্ট দেওয়া হয়ে থাকে। আমাদের সিমেণ্ট আসে সাধারণত: আসামের বুকাজান এবং বিহারের টাইবাসা এই দুটু ফ্যাক্টরী থেকে আমাদের এলোটমেণ্ট দেওয়া হয়। কিন্তু গত ছয় মাসে এক বস্তাও সিমেণ্ট আসেনি। ফলে আমরা পাবলিকের মধ্যে কোন সিমেণ্ট ডিষ্ট্রিবিউট করতে পারিনি। ১৯৮০ সালের জন্য আমাদের বরাদ্ধ করা হয়েছিল ১৪০৬০ মে. টন। অমরা পেয়েছি মাত্র ২,৪২০ মে-টন। সুতরাং পাবলিক ডিষ্ট্রিবিউসন হয়েছে খুবই কম। ফলে পাবলিকের অনেকেই হয়তো ঘর তুলে অর্দ্ধেক কাজ করে আর করতে পারছেন না সিমেণ্টের অভাবে। এটা আমরা বুঝতে পারছি। কিন্তু গলদটা কোথায় তারা একটু চিন্তা করে বুঝে নিন। বর্ত্তমানে আমাদের গোদামে সিমেণ্ট এক বস্তাও নেই। আমরা শুনেছি আসামের বুকাজান থেকে নাকি ৭,৫০০ বেগ সিমেণ্ট বুকিং হয়েছে তবে তা এখনো আমাদের গোদামে এসে পৌছেনি।

তেল জাতীয় জিনিসের মধ্যে আছে যেমন কেরোসিন, ভোগ্য তেল, ডিজেল ইত্যাদি। কেরোসিনের আমাদের মান্থলি এভারেজ কনজাম্পশান হচ্ছে ১৬ হাজার কিলো লিটার,

এটা কেবল পাবলিক কনজাম্পশন। সেখানে আমাদের জন্য বরাদ্দ হয়েছে ১২ হাজার কি. লি. এটা হচ্ছে হসপিটাল এবং আর্মি ফোর্স বাদ দিয়ে।

বর্ত্তমানে আমাদের কাছে কি কি জিনিস আছে তার একটা হিসাব আমি দিচ্ছে—

জালসেস প্রোডাক্টস— ১৪২ মে, টন, তার মধ্যে ইনট্রেনজিট আছে ১০ মে, টন।

মাষ্টর্ড ওয়েল আছে ৬০ মে, টন। চলবে ১৩ দিন। ট্রেনজিটে আছে ২৭ মে, টন, খুব বেশী হলে ১৪ দিন চলবে।

চিনি আছে ১৮১ মে, টন চলবে মাত্র ৩৬ দিন।

ময়দা আছে ৬৫ মে, টন চলবে মাত্র ১৩ দিন।

বনস্পতি আছে ৪'৬ মে, টন; চলবে মাত্র ৫ দিন।

সুজি আছে ১৩ মে, টন, চলবে ১৩ দিন।

আর আমুল আছে ১৭৪ মে, টন।

এই হচ্ছে পরিস্থিতি। এই হাউসে আমরা বার বার বলেছি যে এই সকল নিত্য প্রয়োজনীয় দ্রব্য আমাদের রাজ্যে উৎপাদন হয় না সুতরাং এই সকল নিত্য প্রয়োজনীয় দ্রব্য যাতে আমাদের রাজ্য সর্ব্বদা সাপ্লাই অব্যাহত থাকে তার জন্য কেন্দ্রীয় সরকার একটু নজর দিন। কিন্তু বার বার অনুরোধ জানানো সত্বেও ওয়াগনের অভাবে আজকে ত্রিপুরায় নিত্য প্রয়োজনীয় পণ্যাদি আসতে পারছে না। সুতরাং দোষটা কার এটা এই হাউস এবং জনগণ বুঝুন।

এর জন্য খুব উদ্বেকজনক পরিস্থিতি এবং প্রতিদিন, এমন কি গত ২।৩ সপ্তাহ ধরে চীফ মিনিষ্টার নিজে রেলওয়ে বোর্ডের, রেলওয়ে মিনিষ্টারের কাছে প্রতি সপ্তাহে ২।৩ বার করে করেস্পণ্ডেনস, টেলিগ্রাম, রেডিওগ্রাম পাঠাচ্ছেন যে এইগুলি আমাদের ত্রিপুরায় পাঠাতে একটা স্পেশাল ব্যবস্থা করুন। কিন্তু কি হচ্ছে আমরা বুঝতে পারছি না। কাজেই স্বাভাবিক ভাবেই জিনিসপত্রের দাম বাড়ছে। কাজেই হাউসে যে প্রস্তাবটা উত্থাপিত করা হয়েছে এটা আমরা সমর্থন করি এবং এটা অত্যন্ত প্রয়াজনীয় এবং কেন্দ্রীয় সরকারকে আমরা বারবার আবেদন করছি এবং এখনো অনুরোধ করছি যে, যাতে ত্রিপুরা রাজ্যের মানুষকে এইভবে ভুখা না রেখে দেন এবং যাতে সেগুলি আমরা বর্ষার আগেই এই নিত্য প্রয়োজনীয় জিনিষগুলি পাই।

আর মাননীয় নগেন্দ্র জমাতিয়া বলেছেন যে রাজ্য সরকার সাবসিডি দিন। মনে হয় তিনি ত্রিপুরা রাজ্যে নতুন এসেছেন। ত্রিপুরাতো একটা গরীব রাজ্য। প্রায় সমস্ত পণ্যই অন্যান্য রাজ্য থেকে আসে। আমাদের জনগণের কোন ইন্‌কাম নেই। তাদের উপর কি করে ট্যাক্স বসাবো? ট্যাক্স বসিয়ে তো আমাদের আয় বাড়ানো যাবে না। ত্রিপুরা রাজ্য ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য। ভারতবর্ষের সমস্ত সম্পত্তির একটা অংশ ত্রিপুরা রাজ্যের পাওনা। যেমন পশ্চিম-বঙ্গের কয়লা আছে। আমরা তা আনতে পারি। সে জন্যইতো ভারতীয় ইউনিয়ান। তার জন্যই তো আমরা একত্রে থাকতে চাই। তার মানে এই নয় যে ত্রিপুরা রাজ্য থেকে সাবসিডি দেবে। কাজেই এই পরিস্থিতিতে সাবসিডি দেওয়া, এটা অকল্পনীয় ব্যাপার। এতে মনে হয় না যে তাঁর ত্রিপুরার মাটির সংগে কোন সম্পর্ক আছে- যাদের সম্পর্ক আছে তারা ত্রিপুরা সরকারকে সাবসিডির কথা বলতে পারে না। তবে আমরা বলছি এইগুলি অত্যন্ত নিত্য

প্রয়োজনীয় জিনিষ, সেগুলি কেন্দ্রীয় সরকার যাতে সরবরাহ করেন এবং তাঁরা যাতে আমাদের পাওনাটা দিয়ে দেন এবং সাবসিডি দেওয়ার দায়িত্বটাও তাঁদেরই। কেন্দ্রীয় সরকার যেন ত্রিপুরা রাজ্যের এই পরিস্থিতি বিবেচনা করে এই পরিস্থিতিকে সামনে রেখেই ত্রিপুরার মানুষ কে এইরূপ অবস্থা থেকে রেহাই দেন, এটাই আমার বক্তব্য। এই বক্তব্য রেখেই আমি আমার বক্তব্য শেষ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :— আমি মাননীয় সদস্য মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো—

"Tripura Legislative Assembly express grave concern at the constantly spiralling of prices of essential commodities, due to heavy deficit financing and other monetary, fiscal and taxation policies of the Central Govern. ment and requested the Central Government to make steady supply cf essential commodities noted below to Tripura at a subsidised fair price, and procure such commodities from the sources of production, and build up adequate stock for these commodities in Tripura before the monsoon sets in.

NAME OF ESSENTIAL COMMODITIES

1. Rice
2. Wheat and wheat products.
3. M. Oil and other edible oil,
4. Coconut oil
5. Salt
6. Sugar
7. Soap
8. Cloth and Yarn
9. Match
10. Dal (pulses)
11. White print paper and Exercise Books and other writing materials.
12. K. Oil.
13. Coal
14. Medicines of commoncase.
15. G. C. I. sheets.
16. Cement and other housing materials."

যারা এই প্রস্তাবের পক্ষে আছেন তাঁরা "হঁা" বলুন।

( এ ভয়েস—হঁ্যা )

যঁারা এই প্রস্তাবের বিপক্ষে আছেন তারা 'না' বলুন।

( নো ভয়েস )

আমি মনে করি যারা 'হ্যা' বলেছেন তারাই সংখ্যাগরিষ্ঠ। তারাই সংখ্যাগরিষ্ঠ, তারাই সংখ্যাগরিষ্ঠ। অতএব রিজিলিউশনটি পাশ হলো।

উপাধ্যক্ষ মহাশয়: সভার পরবর্তী কার্য্যসূচী হলো "প্রাইভেট মেম্বারস' রিজিলিউশান। আমি মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিলিউশানটি সভায় উত্থাপন করতে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার রিজিলিউশানটি হচ্ছে— "বিগত জুন মাসে ত্রিপুরায় সংগঠিত সাম্প্রদায়িক দাঙ্গার পরিপ্রেক্ষিতে ধৃত বিচারাধীন বন্দীদের উপর জেলের অভ্যন্তরে ও বাইরে পুলিশের অমানুষিক নির্যাতন ও হত্যাকাণ্ডের বিচার বিভাগীয় তদন্ত হউক এবং দোষীদের শাস্তি দেওয়া হোক"।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, রক্ষক যখন ভক্ষক হয় তখন মানুষের অস্বস্থি অত্যন্ত অধিক হয়।বিগত জুনের দাঙ্গার সময় থেকে ত্রিপুরার উপজাতিরা এমনি অস্বস্থির মধ্যে আছে যার থেকে এখনও ওরা মুক্তি লাভ করতে পারে নি। বিগত জুনের দাঙ্গা কেন হয়েছে এবং কারা ঘটিয়েছে এই বিতর্কে না গিয়ে আমরা বলতে পারি এই ভয়াবহ দাঙ্গায় উভয় অংশের মানুষেই ইনভলভ হয়েছে এবং উভয় অংশের মানুষেই ক্ষতিগ্রস্ত হয়েছে এবং সংগে সংগে এটাও আমরা জানি যে এই সাম্প্রদায়িক দাঙ্গা সম্পর্কে কতগুলি নজীর আছে যে যেখানে উপজাতি অধ্যুষিত অঞ্চল রয়েছে সেখানে বহু বাঙ্গালীকে তারা রক্ষা করেছে এবং আগরতলায়ও বহু উপজাতি রয়েছে, তাদেরও এখানকার বাঙ্গালীরা রক্ষা করেছেন। এই পটভূমিকায় আমরা লক্ষ্য করেছি এই সমস্ত ঘটনার মধ্যে পুলিশের ভূমিকা অত্যন্ত কালিমালিপ্ত। এই দাঙ্গায় উভয় অংশের মানুষ ইনভলভ হয়েছে, ক্ষতিগ্রস্থ হয়েছে সেটা ভারতবর্ষের মানুষ, পৃথিবীর মানুষ জানতে পেরেছে এবং আমি যখন ত্রিপুরার বাইরে গিয়েছি সেখানকার মানুষ বলেছেন যে প্রথম প্রথম আমরা পত্র পত্রিকার দেখে ভেবেছিলাম যে শুধু উপজাতিরাই এই দাঙ্গা করছে। কিন্তু আমরা নানাভাবে যে প্রত্যক্ষদর্শীর বর্ণনা পেয়েছি তাতে দেখা গেছে উভয় অংশের মানুষই ক্ষতিগ্রস্থ হয়েছে। কিন্তু এই সিচুয়েশনে বামফ্রন্ট সরকার শুধু উপজাতিদের বিরুদ্ধে যে ভাবে পুলিশকে লেলিয়ে দিয়েছেন সেটা পৃথিবীর ইতিহাসে একটা কলঙ্ক হয়ে থাকবে।

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমরা দেখেছি মাননীয় শিক্ষামন্ত্রী ৭ তারিখে যে শান্তি কমিটির বৈঠক হয়েছিল সেখানে আমরা ছিলাম, সেখানে তিনিও বলেছেন যে দুর্গাচৌধুরী পাড়ায় যে ভাবে উপজাতিদের বাস থেকে নামিয়ে খুন করা হয়েছে সেটা অত্যন্ত বেদানায়ক। কিন্তু তিনি একটা নজীর দেখাতে পারেন নি যে তার সরকার পুলিশ বাহিনী দিয়ে রেসিষ্ট করেছে। এমন কি আগরতলায় সুনীল দেববর্মা যখন মোটর ষ্ট্যাণ্ডে খুন হয় তখন পুলিশ রেসিসট করেনি। ৮ তারিখে যে দাঙ্গা হয়েছে এবং বহু লোকের প্রাণ হানি হয়েছে সেখানে পুলিশ কিছুই করতে পারে নি। কিন্তু সাধারণ লোকের বেতন ভুক বাহিনী তারা মানুষ খুন করেছে শুধু রাইফেল দিয়ে, এমন নজীর আমরা পৃথিবীতে কখনও দেখি নি।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি কয়েকটা ঘটনার কথা আমার প্রস্তাবের সমর্থনে তুলে ধরতে চাই। কারণ আমরা লক্ষ্য করেছি যে এই ঘটণা সর্বত্র ছড়িয়ে পড়েনি, তখন সেখানে পুলিশ কি করে ঘটনা ছড়িয়ে দিয়েছে এবং কি ভাবে তারা আগুণ নিয়ে খেলা করেছে। ৮,৯ এবং ১০ তারিখ যখন অমরপুরে ঘটনার বিস্তার লাভ করে নি, তখন এ' সমস্ত এলাকাতে কি ভাবে পুলিশ দাঙ্গাকে বিভিন্ন জায়গাতে ছড়িয়ে দিয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ৬ তারিখ দুপুর বেলায় অমরপুরে ৬ জন উপজাতিকে খুন করা হয়েছে এই খুনের সম্পর্কে পুলিশী সাহায্য চেয়েও কোন সাহায্য পুলিশের কাছ থেকে পাওয়া যায় নি। কেন পুলিশ খুনিদের প্রশ্রয় দিয়েছে, তা সেখানকার মানুষ কিছুই জানে না। যাহা হউক আমি এ সম্পর্কে আর বেশী কিছু বলছি না, কারণ বাজেটের জেনারেল ডিস্‌কাশনে বিস্তারিত ভাবে আলোচনা করা যাবে। আমি শুধু বলতে চাই যে পুলিশ কেন খুনীদের বা আসামীদের ধরলো না, তার পিছনে নিশ্চয় রাজনৈতিক কোন কারণ থাকতে পারে। যাহউক, তবু আমি এখানে যে কয়েকটা ঘটনা ঘটেছে তার কয়েকটি মাত্র এখানে তুলে ধরতে চাই, যেমন কুর্মা এলাকা, এটা একটা উপজাতি প্রধান এলাকা এখানে কোন রকম অশান্তি না হতে পারে, সে জন্য পুলিশের পক্ষ থেকে একটা শান্তি মিটিং এর ডাক দেওয়া হয়েছে। সাধারণ মানুষ যে কোন রকম অশান্তির আশংকা করে শান্তি রক্ষার স্বার্থে সেই মিটিং এ গিয়েছিল, কিন্তু দয়াময় চক্রবর্তী যিনি ভারপ্রাপ্ত ও, সি, তিনি তার নিজের পকেট থেকে পিস্তল বার করে সেখানে উপস্থিত যে সব উপজাতি যুবক ছিল, তাদের উপর গুলি চালাতে লাগলো, ফলে এ জায়গাতে বেশ কয়েকজন উপজাতি গুলি বিদ্ধ হয়ে মারা গেল অন্যান্যরা আহত হয়ে এদিক সেদিক ছুটে গ্রামে বাঁচলো। তেমনি তুইমারি আউট-পোষ্টের যে ও, সি, রতন ভৌমিক, তিনিও তার এলাকায় একটা শান্তি মিটিং ডাক্‌লো, উদ্দেশ্য ছিল একটা শান্তি কমিটি গঠন করা হবে। সাধারণ মানুষ না না ... য়তার সম্প্রীতি চায়, তাই তারা সেই শান্তি মিটিংএ উপস্থিত হল। কিন্তু সেই রতন ভৌমিক, তার ৩১ জন কনেষ্টবলকে অর্ডার দিলেন উপস্থিত উপজাতিদের উপর বেয়নট চার্জ্জ করতে, ফলে জায়গাতে দুই জনের মৃত্যু ঘটে আর অপর ৬জন সিরিয়াস লি উন্‌ডেড হন। যে দুইজন মারা গেল তাদের মধ্যে একজন হল গোবিন্দ মহান্ত জমাতিয়া (সি, পি, এম) আর অন্য জন হল বীরেন্দ্র জমাতিয়া (উপজাতি সমিতির লোক) এবং তিনি ছিলেন গাঁও প্রধান। এরপর তাগা-তুইচর, সেখানেও শান্তি কমিটির নাম করে ১২ই জুন পুলিশ আউট-পোষ্টের যিনি ভার প্রাপ্ত, তিনি ঐ এলাকায় বেশ কিছু সংখ্যক উপজাতিকে ডেকে এনে বেঁধে, তাদের উপর গুলি চালিয়ে হত্যা করেছে, সেই গুলি চালনার ফলে ঘটনাস্থলেই ৩ জন মারা গিয়েছে। এরপরেও আমরা আরও দেখেছি যে উদয়পুরে আমার যে গাম তোতাবাড়ী, সেখানে দীর্ঘদিন ধরে পাহাড়ী বাঙ্গালীদের মধ্যে একটা সম্প্রীতি বজায় রয়েছে, এই ঘটনাগুলি চলার সময়েও সেখানে তেমন কোন অশান্তির লক্ষণ ছিল না। দুই অংশের মানুষের মধ্যে একটা শান্তি ও সহযোগিতার মনো-ভাব পরিলক্ষিত হয়ে আসছিল। কিন্তু হঠাৎ পুলিশ বাইরে থেকে কিছু মিস্‌ক্রিয়েন্টস্ সেখানে নিয়ে গিয়ে এটাক্ট করলো, তারা হদ্রা এবং শিলাঘাটি এটাক্ট করলো, শিলঘাটির উপজাতিরা নান ভাবে চেষ্টা করলো, আলাপ আলোচনার মাধ্যমে শান্তি স্থাপন করার জন্য। কিন্তু তাদের

কথা কে শুনে. পুলিশ দুষ্কৃতিকারিদের তাদের উপর লেলিয়ে দিল, ফলে এ'খানকার উপজাতিদের ঘর বাড়ী পুড়িয়ে দিয়েই তারা ক্ষান্ত হলো হল না, যাকে সামনে পেয়েছে, তাকেই হত্যা করেছে, বুড়ো স্ত্রীলোক শিশু কাউকেই বাদ দেওয়া হয় নি। সেই গ্রামেই জনার্দ্দন জমাতিয়া, যিনি একজন পুলিশ অফিসার, তিনি ঘটনার সময় বাড়ীতেই ছিলেন এবং তখন তিনি খাওয়া দাওয়া করছিলেন। তিনিও শান্তি স্থাপনের আশায় একটা আলাপ আলোচনা করতে চেয়েছিলেন এবং আলাপ আলোচনার জন্য তিনি যখন এগিয়ে আসছিলেন নিরস্ত্র অবস্থায়, তখন তাকে হত্যা করা হয়, এই হত্যার ঘটনা দেখে জনার্দ্দিন জমাতিয়ার বৃদ্ধ পিতা যখন এগিয়ে এলেন, তখন তাকেও হত্যা করা হয়। আমি নিজে এই ঘটনার কথা মাননীয় শিক্ষা মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে বলেছি। শুধু কি তাই দুষ্কৃতিকারীরা তার স্ত্রীকেও হত্যা করতে চেয়েছিল, কিন্তু তা করতে পারেনি, কারণ সে ভয়ে ছুটে পালিয়ে গেছে। তার আত্মীয় স্বজনও সরকারের কাছে দাবী করেছে যে কেন তাকে গুলী করে হত্যা করা হল, তারা সরকারের কাছে বিচার প্রার্থনা করেছে। তাই আমিও দাবী করছি এই যে ঘটনা ঘটলো, পুলিশ কেন গুলী করে হত্যা করলো এবং কে পুলিশকে নির্দ্দেশ দিল এবং কেন পুলিশকে দিয়ে দাঙ্গাকে আরও বিস্তার করা হলো তার একটা বিচার বিভাগীয় তদন্ত হওয়া দরকার। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, ১১ তারিখে বগাবাসা গ্রাম এটাক্ট করা হয়েছিল, এই গ্রামের আমরা দেখেছি যে উপজাতি এবং অ-উপজাতি বহুদিন পাশাপাশি বসবাস করে আসছে, তারা নিজেদের মধ্যে একটা সম্প্রীতি রক্ষা করে আসছে। কাজেই রাজ্যের অন্যান্য অঞ্চলে যখন গুলমাল চলছে, তখনও সেখানকার পাহাড়ী এবং বাঙ্গালীরা নিজেদের মধ্যে যাতে সম্প্রীতি এবং শান্তি বজায় থাকে, তার জন্য নিজেরা সচেষ্ট রয়েছে। কিন্তু একটা কথা হল এই যে সেখানে মেজরিটি বাঙ্গালী, কোন একটা ঘটনা ঘটলে তারা রেসিষ্ট করবে, এই ধরণের একটা চেষ্টা নেওয়া হয়েছিল। কিন্তু হঠাৎ দেখা গেল উদয়পুর থেকে ৩০০ মিস্ক্রিয়েণ্টস নিয়ে পুলিশ ঐ বগাবাসার উপজাতিদের এটাক্ট করলো, বহু লোককে বিনা বাধায় তারা হত্যা করলো ব্রজনন্দ পরিবারের জমাতিয়ার দুইজন বাদে আর সবাইকে তারা হত্যা করলো। কাজেই এই হচ্ছে বামফ্রণ্ট সরকারের পুলিশের ভূমিকা। পুলিশ শান্তি রক্ষা করবে, কোথাও কোন রকম অশান্তি হতে পারে, কিন্তু পুলিশ সেখানে গিয়ে শান্তি ফিরিয়ে আনবে, এটাই হচ্ছে পুলিশের কর্ত্তব্য। কাজেই পুলিশ যদি তার সঠিক ভূমিকা পালন না করে, পুলিশ যদি শান্তি রক্ষা না করে, তা হলে এই ধরণের ঘটনা বিস্তার লাভ করবে, এতে আর আশ্চর্য্য হওয়ার কি আছে। আর এখানে গত জুনের দাঙ্গায় তাই ঘটেছে, পুলিশের যে কর্ত্তব্য শান্তি রক্ষা করা, তারা তার থেকে বিরত ছিল এবং অন্য দিকে তারা এই দাঙ্গাকে রাজ্যের বিভিন্ন অঞ্চলে বিস্তার ঘটিয়ে ছিল। আমি যখন কলকতায় ছিলাম, তখন সেখানকার একজন ভদ্রলোক বললেন ত্রিপুরাতে যে দাঙ্গা হল, তা তো একজন এস, আই, এবং তার সঙ্গে যদি ১০জন কনেষ্টবল থাকতো তাহলে এই ঘটনা প্রতিরোধ করা যেতো কিন্তু ত্রিপুরার পুলিশের সেই মানসিকতা নেই তারা সেই দায়িত্ব নিয়ে জনসাধারণকে রক্ষা করেন নাই দাঙ্গার মোকাবিলা করেন নাই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এই যে যুগযুগান্তরের ত্রিপুরার এই যে সাম্প্রদায়িক সম্প্রীতি একে ত্রিপুরার পুলিশ ধুলিস্যাৎ করে দিয়েছে। এবং এই জন্য সম্পূর্ণ দায়ী প্রশাসনিক ব্যর্থতা এই পুলিশ প্রশাসন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আরও ঘটনার কথা বলতে পারি অম্পি

সেই যন্ত্রনা পাড়ায় সেখানে দীপলাল সিং ৯ জুনের ঘটনা তিনি একজন এক্স সি, আর, পি, তিনি বার বার বলেছেন যে তোমরা এই গ্রামে এস না এখানে দাঙ্গার সৃষ্টী করতে এস না। কিন্তু তাকে গুলি করে যন্ত্রনাপাড়ায় আক্রমণ করা হলো এবং সমস্ত গ্রাম জ্বালিয়ে দেওয়া দেওয়া হল। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এমনি করে আমি দেখেছি আমি জানি যে পুলিশ সর্বত্র এই ভাবে দাঙ্গাবাজদের সাহায্য করেছে এবং দাঙ্গা মোকাবিলা করার পরিবর্তে দাঙ্গাকে নিজেরাই ছড়িয়েছে। এবং আমি জানি যে যদি সেণ্ট্রাল ফোর্স এবং ত্রিপুরার জনসাধারণের দাঙ্গা করার প্ল্যান থাকতো তাহলে সারা ত্রিপুরা জ্বলে উঠতো। পুলিশ তাদের সাহায্য করেছে কিন্তু সাধারণ মানুষ একে বাধা দিয়েছে সেজন্য দাঙ্গা ছড়িয়ে পরে নাই নইলে পুলিশ উত্তর ত্রিপুরা এবং দক্ষিণ ত্রিপুরাতে দাঙ্গাকে আরও ছড়িয়ে দিত। শুধু সেণ্ট্রাল ফোর্স একে প্রতিরোধ করেছে এবং সব চেয়ে বড় দায়িত্ব পালন করেছে সাধারণ মানুষ। কাজেই মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমি জানি না এই সমস্ত ঘটনা সরকারী সদস্যগন সমর্থন করতে পারবেন কি না। কিন্তু আমি বিশ্বাস করি যে পুলিশের এই আচরন শুধু বিরোধিতাই নয় ত্রিপুরার সকল সম্প্রদায়ের এবং ত্রিপুরার সাধারণ মানুষের কাছে এটা একটা কলঙ্ক। কাজে আগামী দিনে ত্রিপুরার শান্তি এবং সম্প্রীতির স্বার্থে যারা এই ঘটনার সঙ্গে ইনভলভড রয়েছে যে সব পুলিশ সরকারী রাইফেল নিয়ে

মিঃ ডেপুটি স্পীকার—মাননীয় সদস্য আমাদের হাতে আর ২৫ মিনিট সময় আছে এর মধ্যে আমাদের বিজনেস ডিসপোজ করতে হবে আপনি আপনার বক্তব্য শেষ করুন

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় ডপুটি স্পীকার স্যার, এটা যেহেতু একটা ইম্পর্টেণ্ট ব্যাপার কাজেই এর জন্য প্রয়োজনীয় সময় দিন।

মিঃ ডেপুটি স্পীকার—আপনি আপনার বক্তব্য রাখুন কিন্তু আমাদের হাতে ২৫ মিনিট সময় আছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—কাজেই এটা ত্রিপুরার কলঙ্ক, পুলিশ সরকারী রাইফেল নিয়ে জনসাধারণকে গুলী করে হত্যা করেছে। বেতন ভোগী কর্মচারী যারা সাধারন মানুষকে হত্যা করেছে সেই অন্যায়ের বিরুদ্ধে সরকার পক্ষে দায়িত্বশীল প্রতিনিধি যারা আছেন তারা আমাদের সঙ্গে ঐক্যবদ্ধ হয়ে তাদের বিরুদ্ধে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হউক-ত্রিপুরার মানুষের কাছে সারা দুনিয়ার মানুষের কাছে আমরা তা তুলে ধরব যে এর পেছনে সাধারণ মানুষের সমর্থন নাই এবং ত্রিপুরার বামফ্রন্ট সরকারও একে সমর্থন করে না এবং সেই দায়িত্ব তারা পালন করবেন এটা আমি বিশ্বাস করি। আমি আরও দেখছি যে যাদের এরেষ্ট করা হয়েছে তাদের উপর কি ভাবে অমানুষিক নির্যাতন চালিয়েছিল এই পুলিশ বাহিনী। ত্রিপুরার পুলিশ ১০ বছরের বালক থেকে আরম্ভ করে ৭০ বছরের বৃদ্ধদেরও পাইকারী হারে গ্রেপ্তার করেছে। তাদের বিরুদ্ধে নানা অতিরঞ্জিত কেইস পুলিশ সাজিয়েছিল। এভাবে পুলিশ শুধু তাদের বিভিন্ন ধরণের কেস দিয়ে তাদের হেস্তনেস্ত করেই ক্ষান্ত থাকেন নাই তাদের বিচারের আগে পুলিশ নিজেরাই তাদের শাস্তি দিয়েছে এই বামফ্রণ্টে পুলিশ প্রসাশন এবং জেল ওয়ার্ডাররা আমি দেখেছি যে অম্পির যাদের এরেষ্ট করা হয়েছে তারা আমাকে বলেছে যে তাদের সারাদিন অম্পি আউট পোষ্টে লাঠিপেটা করে তাদের উপর দৈহিক নির্যাতন করা হয়েছে। তারপর তাদের অমরপুর পুলিশ কোর্টে পাঠান

হয়েছে। আমি নাম বলতে পারি এবং আমি নিজে যখন সেন্ট্রাল জেলে গেলাম তখন জেল সুপারিনটেনডেন্ট আমাকে জিজ্ঞাস করলেন যে আপনি গভর্ণরের কাছে জানিয়েছেন আমি তাঁকে বললাম যে প্রত্যেকটি লোকের উপর জেলের ভিতরে তাদের উপর অমানুষিক নির্যাতন করা হয়েছে। আপনি খবর নিয়ে দেখুন যাদের ডিসচার্জ করা করা হয়েছে মা ছেলেকে ফিরে পেয়েছে স্ত্রী স্বামীকে ফিরে পেয়েছে কিন্তু একজনও তাদের দৈহিক ক্ষমতা নিয়ে যেতে পারে নাই। আমার গ্রামের সুভাষ জমাতিয়া তাকে ডিসচার্জ করে করে দেওয়া হয়েছে কিন্তু তার আঙ্গুল গুলির উপর ২০ কে. জি. ৩০ কেজি পাথর দিয়ে ছেঁচে দেওয়া হয়েছে সুপ্রভা জমাতিয়া, যে চীফ মিনিষ্টারকেও জানিয়েছিল পুলিশ কি ভাবে তাকে ইট দিয়ে তার উপর টর্চার করেছে। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার আমার মনে হয় বিশ্বের কোন ঘটনাই এর সঙ্গে তুলনা করা চলে না একমাত্র নাৎসী বাহিনীর অত্যাচারের সঙ্গে এর তুলনা করা চলে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বাতসলা জমাতিয়া তেলিয়ামুড়া থেকে খামারবাড়ীর সে আমাকে বলেছে যে তাকে পুলিশ তেলিয়ামুড়া থেকে আগরতলা পর্যন্ত রাইফেল দিয়ে আমাকে মারতে মারতে নিয়ে এসেছে। মারে সে বেহুস হয়ে গিয়েছিল। তখন তার গায়ে দেশলাই জেলে এবং মোমবাতি জালিয়ে ছেকা দিয়েছে একটু নড়াচড়া করলেই আবার তার উপর অত্যাচার করা হয়েছে। আমি যখন জেলে ছিলাম তখন একজন যুবক আমার ঘর পরিস্কার করতে এসেছিল সে একজন প্রাইভেট টিউটার তার সঙ্গে কথা বলার সময় দেখলাম যে তার গায়ের সার্টে সাতটা ফোঁটা। আমি তাকে জিজ্ঞাসা করার পর জানতে পারলাম যে পুলিশ সিগারেট খেয়ে তার পিঠে এসে আগুন নিভায়। আমি জানতে চাইলাম যে এই রকম আরও কেউ আছে কিনা। সে আমাকে জানাল যে প্রত্যেক দিন সন্ধ্যায় পুলিশ বাছাই করে যুবকের পিঠে সিগেরেটের আগুন নেভান হয়। এটা তাদের একটা রেগুলার প্রোগ্রাম। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ইন্টারাপশান) আমি সম্পূর্ণ দায়িত্ব নিয়ে এই কথা বলছি যে এই দাঙ্গায় যে সব বাঙ্গালী নিহত হয়েছে তারাও আমার আত্মীয়ের মত তাদের মৃত্যুতে আমি গভীর ভাবে শোকাহত তেমনি উপজাতিদের উপর যে পুলিশী আক্রমন হয়েছে তার জন্যও আজকে এই হাউস শোকাহত হয়ে সেই বঞ্চনার প্রতিকারের জন্য বামফ্রন্ট সরকারও বিচার বিভাগীয় তদন্তের দাবিতে আমার যে প্রস্তাব সেই প্রস্তাবকে সমর্থন জানান উচিৎ বলে আমি মনে করি।

মাননীয় স্পীকার স্যার, আমি অরেকটা তথ্য এখানে তুলে ধরতে চাই যে, যে সমস্ত লোকদেরকে জেলের ভিতর টর্চার করা হয়েছিল তাদের মধ্যে অনেককেই ছেড়ে দেওয়া হয়েছে। আমাদের আইন কি বলে? বিচারের আগে শাস্তি তাহলে বিচারের প্রয়োজনটা কি? আজকে এই প্রশ্ন দেখা দিয়েছে। বিচারের আগে পুলিশ শাস্তি দিতে পারে এটা এই সরকার প্রমাণ করেছে। আমরা চাই আইনের বিচার হোক। পুলিশ কোন আইনে এই সমস্ত শান্তিপ্রিয় মানুষদেরকে শাস্তি প্রয়োগ করেছে। সেই শাস্তি অত্যন্ত মর্মান্তিক ছিল। তাই আমরা বিচার বিভাগীয় তদন্ত চাই। বিচার বিভাগীয় তদন্ত হলে কে দোষি আর কে নির্দোষ তা সাধারণ মানুষ জানতে পারবে। বামফ্রন্ট সরকার কি এই দায়িত্ব নিতে রাজী হবেন? সত্যকে ধামা-চাপা দিবার চেষ্টা করলে ইতিহাস কোনদিন তাদেরকে ক্ষমা করবে না। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার :—মাননীয় মুখ্যমন্ত্রী।

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় বিধায়ক শ্রীনগেন্দ্র জমাতিয়া এখানে যে প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করছি। মাননীয় সদস্য নিশ্চয়ই উপলব্ধি করেছেন যে তাদের জনস্বার্থ বিরোধী রাজনীতি কি পরিস্থিতির সৃষ্টি করেছে যার কিছু চিত্র তিনি এখানে তুলে ধরবার চেস্টা করেছেন। এক সময়েতে টি, ইউ, জে, এস এবং এই হাউসের অন্যান্য সদস্যরা উপজাতীদের চার দফা দাবী একত্রে চালাবার চেষ্টা করেছেন। একমাত্র উপজাতিদের স্বার্থে শুধু নয় ত্রিপুরার সব অংশের গণতান্ত্রিক মানুষের স্বার্থে স্বশাসিত জেলা পরিষদ আইন পাশ করে তার নির্ব্বাচনের তারিখ ঘোষণা করা হয়েছিল। ঠিক এমনি একটা সময়েতে টি, ইউ, জে, এর পক্ষ থেকে একটা নূতন অন্দোলনের রাস্তা তারা ধরলেন যে ত্রিপুরা থেকে বহিরাগতদেরকে বিতারণ করতে হবে। মাননীয় সদস্য নগেন্দ্র বাবু এবং তার বন্ধুরা এটা স্মরণ করতে পারেন। আজকে হয়তো তারা সেই কথা ভুলে গেছেন যে ওরা জুন আমার অফিসে যারা গিয়েছিলেন আমি তাদেরকে বলেছিলাম যে আপনারা যে পথ বেছে নিয়েছেন সেটা আগুন লাগাবার পথ। আপনারা বাজার বয়কট বন্ধ করুন। আমাদের পরামর্শ তখন তারা শুনেন নি আজকে তারা বলবার চেষ্টা করছেন যে দাঙ্গার জন্য বামফ্রণ্ট দায়ী। আজকে তারা তাদের ভুলের জন্য অনুতপ্ত। যারা প্রস্তুত হচ্ছিল পাহাড়ে জঙ্গলে পাইপ কেঁটে কেঁটে বন্দুক তৈরী করেছিল, যারা আজকে বাংলা দেশে যাচ্ছে ট্রেনিং নেওয়ার জন্য তারা এটা অস্বীকার করার জন্য চেষ্টা করছেন। কিন্তু তারা তাদের রাজনীতি থেকে এখনও বিচ্ছিন্ন হন নি। এটা দুর্ভাগ্য। আমি এই বিষয়ে শ্রীজমাতিয়ার সঙ্গে এক মত যে কি পাহাড়ী কি বাঙ্গালী, উপজাতী অ-উপজাতী তথা ত্রিপুরার সাধারণ মানুষ দাঙ্গার পক্ষে ছিল না। কারণ তারা দাঙ্গা চায় নি। কিন্তু স্বশাসিত জেলা পরিষদকে রুখতে হবে যে কোন মূল্যে। তার ইলেক্শন বানচাল করতে হবে। তার জন্য আমরা বাঙ্গালী, ইন্দিরা কংগ্রেস, উপজাতী যুব সমিতি প্রস্তুত হয়েছিল। আরেক দিকে বাংগালী বিতারণের নাম করে তারা প্রস্তুত হয়েছিল। যার ফল হল ভয়াবহ জুনের দাঙ্গা। আজকে তারা আসামীর কাঠগড়ায়। যারা প্রস্তুতি নিয়েছিলেন এখানকার সরকারকে বামফ্রণ্ট সরকারকে হঠাবার এই বিকল্প পথ তারা নিয়েছিলেন আজকে তারা ত্রিপুরা রাজ্যে আসামীর কাঠগড়ায়। যদি কোন এক্সেস্ হয়ে থাকে তার প্রতিবাদ আগেই করা হয়েছে। মার্কস্‌বাদী কম্যুনিষ্ট পার্টি পুলিশের ভূমিকার সবচেয়ে বেশী প্রতিবাদ করেছে। মাননীয় সদস্য জমাতিয়ার সে দিকটা মনে রাখতে হবে। মনে রাখতে হবে যে আমরা সরকারের পক্ষ থেকে বার বার বলেছি যে একটা আসামীর উপরে আঘাতের ঘটনা ঘটতে পারবে না। সেদিন যখন বিধায়ক শ্রীরতি মোহন জমাতিয়া আমার কাছে বলেছিলেন, অভিযোগ করেছিলেন তখনও তো একথা উল্লেখ করেন নি। আমি আশ্চর্য্য হচ্ছি। আমি মাননীয় স্পীকারের কাছে খবর নিয়েছি। মাননীয় বিধায়ক রতিমোহন জমাতিয়া বলছেন যে পুলিশ তার উপর অত্যাচার করেছে। কোন আদালতে ষ্ট্যাট্মেণ্ট দিয়েছেন কোন সাংবাদিককে বলেছেন? এত বড় বড় সাংবাদিক আছেন। কিন্তু কোথাও বলা হল না। একজন বিধায়ককে পুলিশ হেফাজতে মারপিট করা হল অথচ সেটা আদালতে কোন বিচারককে বলা হল না। ১৯২৯ সালে সে দিনের বৃটিশ পুলিশ

আমাকে মারতে মারতে কান দিয়ে রক্ত বের করে দিয়েছিল। আমি প্রথমেই আদালতে বলেছিলাম যে দেখুন আমার কান দিয়ে রক্ত বেরুচ্ছে। এই রকম তো তিনিও বলতে পারতেন। আমার কাছেও লিখতে পারতেন। শ্রীনগেন্দ্র জমাতিয়া তারা তো আমার কাছে বলতে পারতেন যে আপনার পুলিশ দেখুন এই সমস্ত কাণ্ডকারখানা করছে।

নগেন্দ্র বাবু বিধায়ক, তাঁরাও আমাদের কাছে লিখতে পারতেন, আপনার পুলিশ এই সব করছে? আমি খুব দুঃখিত, যদি সত্যি সত্যি পুলিশ এই সব কাজ করে থাকে। আমি নিশ্চয়ই দুঃখিত তবে সরকারী নীতির বিরুদ্ধে তারা এসব করেছে। মাননীয় সদস্যরা জানেন যে, আমি বিভিন্ন জেল হাজতে গিয়ে যারা জেল হাজতে আছেন তাদের সঙ্গে দেখা সাক্ষাৎ করেছি। অমরপুরের কথা বলেছেন। আমি অমরপুরে গিয়েছি, খোয়াই গিয়েছি, আগরতলার সেন্ট্রাল জেলে গিয়েছি। আমি তাদের বিশেষ করে জিজ্ঞাসা করেছি, জেল হাজতে আপনাদের মেরেছে কিনা? সেন্ট্রাল জেলের ডাক্তারখানা যেখানে সেখানে দেখেছি, কিছু লোক আহত, বিভিন্ন দিক থেকে আহত। আমি জেল খানায় খবর নিয়ে জেনেছি, আহত অবস্থায় তাদের আনা হয়েছে। আমি তদন্ত করেছি। রেনু দেববর্মার মৃত্যু সম্পর্কে জেলা মেজিষ্ট্রেট পর্য্যায়ে তদন্ত করা হয়েছে। ডাক্তারের সার্টিফিকেটে দেখেছি যে, তার আগে থেকেই অসুখ ছিল এবং পুলিশ কোন রকম আঘাত করেছে সেই চিহ্ন মেডিক্যাল সার্টিফিকেটে নেই। আরো একটি জেলখানার মধ্যে পুলিশ হেফাজতে মৃত্যু নির্মল দেববর্মার। যাকে পুলিশ গ্রেপ্তার করেছিল তাকে জোর করে কিছু গুণ্ডা নিয়ে গিয়ে মারপিট করে। যার ফলে জেল হাসপাতালে তার মৃত্যু হয়। এটাও মেজিষ্ট্রেট পর্য্যায়ে তদন্ত করা হয়েছে। পুলিশ পিটিয়ে মারেনি, কিন্তু পুলিশের গাফিলতির জন্য পুলিশকে সাসপেণ্ড করা হয়েছে। তেমনি যেসব দাঙ্গার ক্ষেত্রেতেও পুলিশ দাঙ্গাবাজদের সঙ্গে ছিল বলে নগেন্দ্র বাবু অভিযোগ করেছেন, আমি জানি না শ্রীনগেন্দ্র জমাতিয়া যেসব ঘটনার কথা বলেছেন যারা তাঁর কাছে এই সমস্ত রিপোর্ট করেছেন তারা কয়জন এই সব অভিযোগ সরকারের দৃষ্টিতে এনেছেন আমি জানি না। কিন্তু আমাদের নিজেদের তরফ থেকে আমি গিয়েছি, তদন্ত করিয়েছি পুলিশ দিয়ে, যেখানে পুলিশ পর্য্যায়ে তদন্ত যথেষ্ট নয় সেখানে অন্তত তিনটি ক্ষেত্রে মেজিষ্ট্রেট লেভেলে তদন্তের আদেশ দিয়েছি। একটা হল, খোয়াই'এর সীতাকুণ্ড, যেখানে একজন শিক্ষক সমেত ৭ জন মারা যায়, আর একটি হদ্রা শীলঘাটি, যার কথা শ্রীজমাতিয়া উল্লেখ করেছেন। একজন পুলিশ অফিসার মারা যান, আর একটি ঘটনার কথা শ্রীজমাতিয়া উল্লেখ করেছেন যেখানে একজন দারোগা এই ঘটনার সঙ্গে জড়িত ছিল সেই ঘটনাও মেজিষ্ট্রেট লেভেলে তদন্তের আদেশ দেওয়া হয়েছে। এই ধরণের কোন ঘটনা ঘটে থাকে, যেখানে কনক্রিট এবং পেসিফিক অভিযোগ পুলিশের বিরুদ্ধে আছে তা জানলে এখনও সরকার তা তদন্ত করে দেখতে প্রস্তুত আছেন। কিন্তু এই কথা মনে করা ভুল হবে, যা মাননীয় সদস্য বলবার চেষ্টা করেছেন যে একজন সাব-ইন্সপেক্টর দাঙ্গা থামাবে? তাহলে গুজরাটে বন্ধ হচ্ছে না কেন? সেখানে ত একজন সাব-ইন্সপেক্টর নয়, সেখানে শ্রীমতী গান্ধীর রাজত্ব, সেখানে প্রচুর মিলিটারী, সি, আর, পি, আছে। সেখানে সব রকম শক্তির সমাবেশ করা হয়েছে। কিন্তু দাঙ্গা থামেনি। দাঙ্গা

থামেনি মোরদাবাদে, দাঙ্গা থামেনি আসামে। আসামে কি গুলি কম হয়েছে? মোরদাবাদের কি গুলি কম হয়েছে? আসামে এক জায়গায় একই দিনে ১০ জনকে গুলি করা হয়েছে। তবু থামে নি। পুলিশ যে সব জায়গায় অন্যায় করবে নিশ্চয়ই এই সরকার সবচেয়ে আগে অন্যায়ের প্রতিকার করবে। কিন্তু পুলিশ সাহায্য করেছে মানুষকে রক্ষার জন্য। সাধারণ মানুষকে রক্ষার জন্য কি ট্রাইবেল পুলিশ কি বাঙ্গালী পুলিশ এক সঙ্গে কাজ করছে। একই জায়গায় ২১৩ জন খুন হয়েছে, একটি ট্রাইবেল পাড়ায় ৩০।৪০ জন খুন হয়েছে। এই রকম পরিস্থিতিতে দাঁড়িয়ে ট্রাইবেল—বাঙ্গালী পুলিশ এক সঙ্গে দাঁড়িয়ে লোকদের ত্রাণ শিবিরে নিয়ে এসেছে। সব পুলিশ খারাপ হয়েছিলেন তা নয়। কারা দাঙ্গা সৃষ্টি করতে গিয়েছিল? ট্রাকে করে যারা গিয়েছিল শ্রীজমাতিয়া তাদের কথা একবারও বলেন নি। কি করে বলবেন? তাঁদের ছত্র ছায়ায়, তাঁদেরই পতাকা তলে দাঁড়িয়ে তাদেরই শ্লোগান তুলে নিচ্ছেন। আজকে ত তাঁদের ৪ দফা শ্লোগান নেই। আজকে কি শ্লোগান নিয়েছেন? জুডিশিয়্যাল এনকোয়ারী করার জন্য রাজ্য সরকারকে বলা হচ্ছে। দীনেশ সিং কমিটির কাছে বলেছেন। বলেন নি, জুডিশিয়্যাল এনকোয়ারীতে বসতে হবে? বলছেন দীনেশ সিং কমিটির সুপারিশ মানার কথা। কখন বলছেন? যখন আমরা সব মেনে বসে আছি। আজকে একথা বুঝতে হবে, এত বড দাঙ্গার পরেও তাদের কোন শিক্ষা হল না। জুডিশিয়্যাল এনকোয়ারী কেন করার কথা বলছেন? যারা অপরাধ করেছে তাদের ধরার জন্য নয় নিশ্চয়ই। আমাদের হিসাব মত ১৩০০ লোক খুন হয়েছে। প্রায় আরো ২০০ মত লোক নিখোঁজ। হয়ত আরো কিছু লোককে নিখোঁজ তালিকা থেকে বাদ দিতে হতে পারে। আমাদের ইচ্ছা আছে, এই বিধান সভার অধিবেশনেই তার তালিকা প্রকাশ করার। এটা আজ বুঝতে হবে, উভয় অংশের মানুষের মধ্যে দাঙ্গাবাজ ছিল। টি, ইউ, জে, এস, এর বন্ধুরা জেল থেকে বেরুবার সঙ্গে সঙ্গে কোথায় রিলিফের কাজে সাহায্য করবে, কোথায় দাঙ্গা থামাবার সাহায্য করবে তা না করে এই দাঙ্গাবাজদের উস্কানীতে ধর্ণা দিচ্ছে। কোথায় ধর্ণা দেওয়া হচ্ছে? আগরতলা কংগ্রেস (আই) অফিসের সামনে এসে, তাদের সাহায্য নিয়ে বামফ্রণ্টের বিরুদ্ধে মেয়েদের উস্কানী দেওয়া হচ্ছে। আমরা মেয়েদের দোষ দিচ্ছি না। তারা যথেষ্ট ক্ষতিগ্রস্থ হয়েছে। তাদের জন্য আমরা দুঃখিত। বহু মা, বহু বোন, বহু পরিবার অত্যন্ত ক্ষতিগ্রস্থ হয়েছে। যারা জেলে ছিলেন তারা যখনই বলছেন আমাদের পরিবার বিপন্ন আমরা সঙ্গে সঙ্গে তাদের সাহায্য করার চেষ্টা করেছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ—সময় শেষ হয়ে গেছে।

শ্রীনৃপেন চক্রবর্তী :—আমাকে আর পাঁচ মিনিট সময় দিন। আমরা জেল থেকে যাতে তাড়াতাড়ি ছেড়ে দিতে পারি তার চেষ্টা করেছি। চেষ্টা করেছি একজন নিরাপরাধ লোকও যাতে জেলে না থাকতে পারে তার জন্য ব্যবস্থা করেছি। স্ক্রুটিনি করা হয়েছে তাদের বিরুদ্ধে অপরাধের। তারপর ছেড়ে দেওয়া হয়েছে।

এটা একটি বিরাট ঘটনা। কেউ এ রকম ছেড়ে দিতে পারে? ১৫০০ লোক খুন এবং নিখোঁজ হওয়ার পরও যদি বামফ্রন্ট সরকার এই কথা বলে যে কোন ট্রাইবুনাল হবে না, কোন বিচা)

হবে না, শুধু বিচার বিভাগীয় তদন্ত হবে, তার অর্থ কি গুণ্ডাদের হাতে ত্রিপুরাকে ছেড়ে দেওয়া ? এটা হতে পারে না। কাজেই মাননীয় সদস্যদের আমি বলছি অনেক ক্ষতি হয়েছে, একটু বুঝবার চেষ্টা করুন। এই দাঙ্গা বিধ্বস্ত ত্রিপুরায় পুনরায় সম্প্রীতি গড়ে উঠছে। সেই সম্প্রীতি গড়ায় এই ধরণের বিচার বিভাগীয় তদন্ত ক্ষতিকারক হবে। আজকে সেই বিচার বিভাগীয় তদন্তের নামে আবার সেই ভয়াবহ চিত্রই তুলে ধরা হবে, আমরা বাংগালীদের সাহায্য করা হবে, যে সমস্ত দুষ্কৃতকারী বিভিন্ন জায়গাতে ডাকাতি করছে, খুন করছে, টাকা পয়সা লুঠতরাজ করছে তাদের হাতকে শক্ত করা হবে। আমি আশা করি মাননীয় সদস্যরা সেই পথে যাবেন না। পাহাড়ী-বাঙ্গালীদের রক্ষা করার জন্য আমাদের যে চার দফা দাবী, সেই চার দফা দাবীকে কার্য্যকর করার জন্য আমি হাউসের সহযোগিতা কামনা করছি এবং মাননীয় বিরোধী সদস্য যারা রয়েছেন তাদেরও সহযোগিতা কামনা করছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— আমি এখন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— স্যার, আমি তো আমার জবাবী ভাষণ দিলাম না। আমাকে সময় দিন।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য আমাদের হাতে আর সময় নেই। আপনাকে ৫ মিনিট সময় দেওয়া হল। এই ৫ মিনিটের মধ্যে আপনার বক্তব্য শেষ করুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— স্যার, ৫ মিনিটের মধ্যে আমাদের বক্তব্য শেষ হবে না। আমরা যারা বিরোধী রয়েছি, আমরা সবাই বলতে চাই। কাজেই আমাদেরকে ২০ মিনিট সময় দেওয়া হোক।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য এটা প্রাইভেট মেম্বারস্ রিজলিউশান। সুতরাং এর উপর সময় বাড়ানো যায় না। কারণ পার্লামেন্টারী কতগুলি রীতিনীতি আছে। শুধু আপনার উত্তর দেবার অধিকারকে স্বীকার করে নিয়ে আপনাকে আমি ৫ মিনিট সময় দিয়েছি। এই ৫ মিনিটের মধ্যে আপনি আপনার বক্তব্য শেষ করুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি অত্যন্ত দুঃখিত যে মাননীয় মুখ্যমন্ত্রী, যিনি স্বরাষ্ট্র বিভাগেরও ভারপ্রাপ্ত মন্ত্রী, তিনি পুলিশ যে উগ্র মানসিকতা নিয়ে কলংকজনক কাজ করেছে, সেগুলিকে সমর্থন করে গেছেন। এবং আমি অত্যন্ত বিস্মিত যে এই সভার একজন সদস্য শ্রীরতিমোহন জমাতিয়ার উপর যে পশ্চিম কুতুয়ালী থানাতে যে দৈহিক নির্যাতন হয়েছে সে ব্যাপারে তিনি বিন্দু মাত্রও দুঃখ প্রকাশ করলেন না এবং এটাকে তিনি অন্যায় বা অবিচার বলে মনে করলেন না। কাজেই এটাই প্রমাণিত হচ্ছে যে, বিধায়ক রতিমোহন জমাতিয়ার উপর যে দৈহিক নির্যাতন হয়েছে সেটা এখানকার একজন সদস্য-এর ইঙ্গিতে যিনি শক্তির উন্মত্ততায় এই ভাবে নির্যাতন করেছেন। এটা আজকে প্রমানিত হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন যারা দাঙ্গাবাজ তাদেরকে

শাস্তি দেওয়া হবে, তাদেরকে বিচার করা হবে। কেন টি. জে. ইউ. এস. এই ট্রাইবুনালের বিরোধীতা করছে, আমরা বলেছি যারা নিরপরাধ লোক, তাদেরকে কেন আপনারা হেনস্তা করছেন, কেন বিচারের নামে হয়রানি করছেন? বিচার বিভাগীয় তদন্তের মাধ্যমে যারা দোষী তাদেরকে শাস্তি দেওয়া হোক। আমি বলছিনা যে সমস্ত পুলিশকে আসামীর কাঠগড়ায় এনে হাজির করা হোক, তাদের হয়রানি করা হোক। আমি বলছি যারা অপরাধী, যারা অবিচার করেছে, অন্যায় করেছে, বিচার বিভাগীয় তদন্তের মাধ্যমে তাদের অন্যায়কে নির্ণয় করা হোক। সাধারণ মানুষ যদি দাঙ্গাবাজ হয়, সে যেমন অপরাধী, তেমনি একজন পুলিশ যদি দাঙ্গা করে থাকে তবে সে কেন অপরাধী হবে না? একজন সাধারণ মানুষ সে নিজের পয়সায় দা তৈরী করেছে, বা অন্যান্য অস্ত্র তৈরী করে এই গণ হত্যায় ভূমিকা নিয়েছেন কিন্তু পুলিশ তো সরকারী টাকায় কেনা রাইফেল নিয়ে সাধারণ মানুষকে খুন করেছে। এটা কি অন্যায় হল না? সে কি বিচারের যোগ্য নয়? আমি বুঝতে পারছি না মুখ্যমন্ত্রী কি করে এখানে দাঁড়িয়ে গণতন্ত্রের দোহাই দিয়ে এটাকে সমর্থন করলেন। মাননীয় মুখ্যমন্ত্রী সম্পর্কে সাধারণ মানুষের মনে এতদিন যে বিশ্বাস ছিল, শ্রদ্ধা ছিল, সেই আস্থা হয়তো আজকে সাধারণ মানুষের মনে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করবে। আমি বলছি যে যারা অন্যায় করেছে, অবিচার করেছে তাদেরকে শাস্তি দেওয়া হোক। সে পুলিশই হোক, সাধারণ মানুষ হোক, মিনিষ্টার হোক, বা এম, এল, এ, হোক। একজন আই, বির সংগে আমার দেখা হয়েছিল। তিনি আমাকে নানা রকম ইন্টারোগেশান করেছেন। আমি তাকে জিজ্ঞাসা করেছিলাম— আপনি তো আমাকে অনেক কিছু জিজ্ঞাসা করেছেন, কিন্তু যিনি স্বরাষ্ট্রমন্ত্রী বা বিভিন্ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন তাঁদের তো কিছু জিজ্ঞাসা করেন নি। তিনি বলেছেন—আমরা তো প্রশ্ন করতে পারি না। এই হচ্ছে অবস্থা। এটা বিচারের নামে প্রহসন নয় কি? এটা কি সম্পূর্ণ রাজনৈতিক আক্রোশ নিয়ে পুলিশ প্রসাশনকে লেলিয়ে দেওয়া হয় নি? আমাদের টি, জে, ইউ, এস-এর বিরুদ্ধে ঝাপিয়ে পড়া হয়েছে, এটাই কি প্রমান হয় না। আমরা দাবী করছি আজকে যে প্রস্তাব সভায় এনেছি, সেটা রাজ্যবাসীর স্বার্থে অবিচারের বিরুদ্ধে, দুর্নীতির বিরুদ্ধে, অমানুষিকতার বিরুদ্ধে। কাজেই এই প্রস্তাবকে মানতে হবে। এটা শুধু আমার প্রস্তাব নয়, এটা আমার দাবী তথা সাধারণ মানুষের দাবী। আমি শুনতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী আমার দাবী মানবেন কি মানবেন না।

মি: ডেপুটি স্পীকার :— আমি মাননীয় সদস্য কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো—

"বিগত জুন মাসে ত্রিপুরায় সংঘটিত সাম্প্রদায়িক দাঙ্গার পরিপ্রেক্ষিতে ধৃত বিচারাধীন বন্দীদের উপর জেলের অভ্যন্তরে ও বাইরে পুলিশের অমানুষিক নির্যাতন ও হত্যাকাণ্ডের বিচার বিভাগীয় তদন্ত হোক এবং দোষীদের শাস্তি দেওয়া হোক"।

(প্রস্তাবটি সংখ্যা গরিষ্ঠের ভোটে বাতিল হয়ে যায়)।

মি: ডেপুটি স্পীকার :— এই সভা আগামী ১৬ই মার্চ্চ, ১৯৮১ইং সোমবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মূলতুবী রহিল।

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 1

By—Shri Kamini Deb Barma M. L. A.

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state—

প্রশ্ন

১) ছামনু বাজারের সন্নিকটে মনু নদীর উপরে সেতু করার সরকারের কোন পরিকল্পনা আছে কিনা,

২) থাকিলে কবে নাগাদ সেতুর কাজ আরম্ভ হইতে পারে ?

উত্তর

১) হঁ্যা, একটি ফুট ব্রীজ নির্মাণের পরিকল্পনা আছে।

২) ১৯৮১-৮২ আর্থিক বছরের মাঝামাঝি সময়ে সেতু তৈরীর কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

Admitted Starred Question No. 9

By—Shri Badal Choudhury M. L. A.

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১) সারা রাজ্যে বিদ্যুৎ লাইন দেওয়ার জন্য আবেদন করেও এখনও কত লোক লাইন পাননি : (মহকুমা ভিত্তিক হিসাব)

২) বিদ্যুৎ সংযোগের অভাবে সারা রাজ্যে কত ডিপ টিউবওয়েল এবং লিফ্‌ট ইরিগেশন স্কীম অচল অবস্থায় পড়ে আছে, এবং

৩) বিদ্যুৎ ঘাটতি মেটানোর জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন ?

উত্তর

১) বিস্তারিত তথ্য সংগ্রহাধীন।

২) বিদ্যুৎ দপ্তরের জানা মতে একটিও না। বর্তমানে ৫টি সেচের ডিপ টিউবওয়েল এবং ১০টি লিফ্‌ট ইরিগেশন স্কীম বিদ্যুৎ সংযোগের অপেক্ষায় আছে। সংযোগ হইলেই চালু করা সম্ভব হইবে। ইহা ব্যতীত আমতলী ডিপ টিউবওয়েল স্কীম বিদ্যুতের লাইনের ত্রুটির জন্য সাময়িকভাবে অচল আছে।

৩) (ক) আগরতলায় ২টি (প্রতিটি ২৪৮ কিলোওয়াট শক্তি সম্পন্ন) ডিজেল চালিত যন্ত্র বসানোর কাজ চলিতেছে।

(খ) মহারাণীতে এক হাজার কিলোয়াট শক্তি বিশিষ্ট ক্ষুদ্র জল বিদ্যুৎ প্রকল্পের স্কীম কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাভ করিয়াছে।

(গ) আরও তিনটি ক্ষুদ্র জল বিদ্যুৎ প্রকল্প স্থাপনের জন্য সমীক্ষা চলিতেছে।

Admitted Starred Question No. 16

By—Shri Badal Choudhury, M. L. A.

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১) ৬ষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার ধর্মনগর থেকে আগরতলা পর্য্যন্ত রেল লাইন সম্প্রসারণের জন্য কোন আর্থিক অনুমোদন দিয়েছেন কিনা, এ ব্যাপারে রাজ্য সরকারের কাছে কোন তথ্য আছে কিনা,

২) ধর্মনগর থেকে কুমারঘাট পর্য্যন্ত রেলপথ সম্প্রসারণের কাজ কি পর্য্যায়ে আছে, সরকার তা অবগত আছেন কিনা,

৩) আগরতলায় একটি রেলওয়ে বুকিং অফিস খোলার ব্যাপারে রাজ্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন কিনা,

৪) করে থাকলে বর্ত্তমানে তাহা কি পর্য্যায়ে আছে।

উত্তর

১) আগরতলা পর্য্যন্ত রেল লাইন সম্প্রসারণের জন্য কোন বরাদ্দ নাই, কুমারঘাট পর্য্যন্ত সম্প্রসারণের জন্য বরাদ্দ আছে।

২) হঁ্যা।

৩) হঁ্যা।

৪) বর্ত্তমানে তাহা এন, এফ, রেলওয়ে কর্ত্তৃপক্ষের বিবেচনাধীন আছে।

Admitted Starred Question No. 39

By—Shri Bidya Ch. Deb Barma,

Will the Hon'ble Minister in-charge of the Co-operative Department be pleased to state—

প্রশ্ন

১) ত্রিপুরায় নারী সমিতির কোন রেজিষ্ট্রিকৃত সমবায় সমিতি আছে কি ?

২) থাকিলে কোথায় কোথায় এবং তাহাদের কি কি সাহায্য সরকার হইতে দেওয়া হইয়া থাকে ?

উত্তর

১) ত্রিপুরাতে বাহান্নটি মহিলা সমবায় সমিতি আছে।

২) মহিলা সমবায় সমিতি গুলি অধিকাংশই সদর মহকুমায়। তবে ধর্মনগর, খোয়াই সোনামুড়া, বিলোনীয়া, কৈলাসহর ইত্যাদি মহকুমায় ও আছে। ত্রিপুরা সরকারের সমবায় বিভাগ হইতে সাধারণতঃ এই ধরণের সমবায় সমিতিকে শেয়ার কেপিটেল এবং ম্যানেজারিয়েল সাবসিডি দেওয়া হইয়া থাকে।

Admitted Starred Question No. 45

By—Shri Tapan Chakraborty M. L. A.

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state:—

প্রশ্ন

১) ১৯৭৮ সালের জানুয়ারী মাস হইতে ১৯৮১ সালের ১৫ই ফেব্রুয়ারী পর্যন্ত পূর্ত দপ্তর মোট কত কিলোমিটার নতুন রাস্তা তৈরী করেছেন,

২) উল্লিখিত সময়ের মধ্যে কত কিলোমিটার রাস্তায় নতুন করে সোলিং, মেটালিং ও পীচ দেওয়া হয়েছে, এবং

৩) গত তিন বছরে কয়টি নতুন এস, পি, টি ব্রীজ ও স্থায়ী সেতু নির্মাণ করা হয়েছে ?

উত্তর

১) ১৯৭৮ সালের জানুয়ারী মাস হইতে, ১৯৮১ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত মোট ১৩০২.৫৬ কি: মি: নুতন রাস্তা তৈরী করা হয়েছে।

২) উল্লিখিত রাস্তার মধ্যে, ৫৩৭·৩৫ কি: মি: নুতন সোলিং, ১৯৩·১৯ কি: মি: নুতন মেটালিং এবং ১০৬.৫৩ কি: মি: নুতন পীচের কাজ হয়েছে।

৩) গত তিন বৎসরে ৩৪৮টি নুতন এস, পি, টি, সেতু হয়েছে, ২২টি আর. সি. সি. স্থায়ী স্ল্যাব কাল ভার্ট হয়েছে এবং ৩টি স্থায়ী আর. সি. সি. সেতু নির্মাণ করা হয়েছে।

Admitted starred question No. 61

By—Shri Niranjan Deb Barma, M. L. A.

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৭৯-৮০ সালে "ত্রিপুরা সড়ক পরিবহন সংস্থা"র আয়ের পরিমাণ কত ; এবং

২) উক্ত আয় ১৯৭৮-৭৯ সালের চেয়ে কম না বেশী ?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী—পরিবহন মন্ত্রী

১) ১৯৭৯-৮০ সালে টি.আর.টি.সির বিভিন্ন খাতে আয়ের পরিমাণ মং ৮০-১১ লক্ষ টাকা

২) ১৯৭৮-৭৯ সালের তুলনায় ১৯৭৯-৮০ সালে টি. আর. টি. সির আয় বেশী।

Admitted Starred Question No. 71.

By—Shri Niranjan Deb Barma M. L. A

Will the Hon'ble Minister-in-charge of the Co-operative Department be pleased to stata :—

প্রশ্ন

১) ত্রিপুরায় রেজিষ্টার্ড মহিলা সমিতির সংখ্যা ১৯৭৭-১৯৮১ সালের জানুয়ারী পর্যন্ত কত ?

২) এ পর্যন্ত ঐসব রেজিষ্টার্ড মহিলা সমিতিগুলিকে সরকার হইতে কি কি সাহায্য দেওয়া হইয়াছে তার পূর্ণ বিবরণ।

উত্তর

১) ৪৮০ ;

২) এইসব সমিতিগুলিকে সরকারের সমবায় বিভাগ হইতে কোন সাহায্য দেওয়া হয় না।

## ADMITTED STARRED QUESTION NO. 79

By—Shri Sunil Kumar Choudhury M. L. A

Will the Hon'ble Minister in-charge of the PWD be pleased to state—

প্রশ্ন

১। সাবরুম থেকে মনু বাজার পর্যন্ত রাস্তা সংস্কারের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে।

উত্তর

১। রাজ্য সরকারের অনুরোধ সত্বেও কেন্দ্রীয় সরকার মনু বাজার হইতে সাবরুম পর্যন্ত রাস্তাটি strategic Rds. scheme এর অন্তর্ভুক্ত করিতে রাজী হন নাই। তবে কিছু দিন পূর্ব্বে রাজ্য সরকারের প্রস্তাব অনুযায়ী কেন্দ্রীয় সরকারের পরিবহন মন্ত্রণালয় উক্ত রাস্তাটির সংস্কারের জন্য Central Rd. fund হইতে অর্থ বরাদ্দ করিতে স্বীকৃত হইয়াছেন সেই অনুযায়ী এষ্টিমেট তৈয়ারী করার জন্য বিভাগীয় কতৃপক্ষকে নির্দ্দেশ দেওয়া হইয়াছে।

## ADMITTED STARRED QUESTION NO. 83

By—Shri Sunil Kumar Choudhury M. L. A

Will the Hon'ble Minister in-charge of the PWD be pleased to state—

প্রশ্ন

১। সাবরুম-উদয়পুর রাস্তা ও সাবরুম-ছোটখিল রাস্তার জন্য যে সমস্ত জমি সরকার নিয়েছেন ঐ সমস্ত জমির মালিকদের ক্ষতিপূরণ এর টাকা দেওয়া হইয়াছে কি না ,

২। দেওয়া না হয়ে থাকলে যারা এখনও ক্ষতিপূরণের টাকা পায় নাই, তাদের ক্ষতি-পূরণের টাকা দেওয়ার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন ?

উত্তর

১-২। তথ্যাদি সংগ্রহ করা হইতেছে।

## ADMITTED STARRED QUESTION NO. 90

By—Shri Keshab Majumder

Will the Hon'ble Minister in-charge of the Animal Husbandry Department be pleased to state :—

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বৎসরে কোন বিভাগে কয়টি উন্নত ধরণের হাঁস, মুরগী কত পরিবারের মধ্যে বিনা মূল্যে বা স্বল্প মূল্যে বিলি করা হয়েছে?

২। সরকারী হাঁস মুরগী পালন কেন্দ্রগুলিতে বর্তমানে কত পরিমাণ হাঁস ও মুরগী রয়েছে?

৩। প্রতিদিন গড়ে কত ডিম পাওয়া যায়?

৪। এই ডিম কিভাবে বিক্রয় করা হয়?

উত্তর

১। বর্তমান আর্থিক বৎসরে (৯-৩-৮১ইং পর্যন্ত) বিভিন্ন জেলায় নিম্নে বর্ণিত পরিবারের মধ্যে হাঁস, মুরগী স্বল্পমূল্যে (Subsidyতে বিলি করা হয়েছে।

| জেলা | পরিবারের সংখ্যা | মুরগীর সংখ্যা | হাঁসের সংখ্যা |
|---|---|---|---|
| দক্ষিণ | ২৫১ | ২২৫৫ | ৯১ |
| উত্তর | ৩৮২ | ১০৪৩ | ৬৯৪ |
| পশ্চিম | ৭৩৭ | ৮০৯০ | ৩৩৮ |
| | ১৩৭০ | ১১,৩৮৮ | ১১২৩ |

২। সরকারী হাঁস, মুরগী পালন কেন্দ্রগুলিতে বর্তমানে হাঁস আছে ১৫১৭টি এবং মুরগী আছে ২২,৬৪৩টি। (এর মধ্যে ডিম পারার হাঁস ৫৭০টি এবং ডিম পারার মুরগী ৩৪৭২টি)।

৩। প্রতিদিন গড়ে ২০৭১টি ডিম পাওয়া যায়।

৪। এই ডিম জি, বি, ও ভি, এম হাসপাতালে যোগান দেওয়া হয়, স্কুলে মিড ডে মিলের জন্য বিক্রয় করা হয়, বাচ্চা ফুটানো হয় এবং জনসাধারণের নিকট ডিম ফুটানো ও খাওয়ার জন্য বিক্রয় করা হয়।

## ADMITTED STARRED QUESTION NO. 93

By—Shri Keshab Majumder.

Will the Hon'ble Minister in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। বর্তমান আর্থিক বৎসরে রাজ্যের কোন কোন বিভাগে কয়টি লিফ্‌ট ইরিগেশন স্কীম চালু করা হয়েছে?এবং তার মধ্যে কয়টি বিদ্যুৎ চালিত ও কয়টি ডিজেল চালিত?

২। কয়টির নির্মাণের কাজ শেষ হয়েছে ? এবং বিদ্যুৎ চালিত ইউনিটগুলির মধ্যে কয়টিতে এখনো বৈদ্যুতিকরণ হয় নি (বিভাগ ভিত্তিক হিসাব)

উত্তর

১। বর্ত্তমান আর্থিক বৎসরে ত্রিপুরায় মোট ১৪টি লিফ্‌ট ইরিগেশন স্কীম চালু করা হইয়াছে। মহকুমা ভিত্তিক হিসাব দেওয়া হইল।

(ক) ধর্মনগর :— ২টা
(খ) কৈলাসহর :— ৪টা
(গ) খোয়াই :— ২টা
(ঘ) সদর :— ১টা
(ঙ) উদয়পুর :— ১টা
(চ) সাব্রুম :— ৪টা

মোট ১৪টা

তার মধ্যে—
(ক) বিদ্যুৎ চালিত :— ১২টি
(খ) ডিজেল চালিত :— ২টি

২। নয়টি রিভার লিফ্‌ট স্কীমের পাম্প হাউস বানানো এবং পাম্প বসানো হইয়াছে বিদ্যুৎ সংযোগ হইলে চালু হইবে।

বিভাগ ভিত্তিক হিসাব :—
(১) কমলপুর :— ৩টি
(২) উদয়পুর :— ২টি
(৩) কৈলাসহর :— ১টি
(৪) অমরপুর :— ২টি
(৫) সাব্রুম :— ১টি

মোট ৯টি

## ADMITTED STARRED QUESTION NO. 98

By—Shri Makhanlal Chakraborty

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. Department be pleased to state—

প্রশ্ন

১। জল সেচ প্রকল্পে বর্তমান আর্থিক বৎসরে খোয়াই বিভাগে নূতন কোন স্কীম গ্রহণ করা হয়েছে কিনা ?

২। হয়ে থাকলে তাহা কোথায় কোথায় ?

৩। সর্ব্বংছড়ার বাঁধের কাজ এই বৎসর আরম্ভ হবে কিনা ?

৪। এই স্কীম চালু না হওয়া পর্য্যন্ত ঐ এলাকার কৃষকদের জল পাওয়ার কোন বিকল্প ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কিনা ?

১। হাঁ একটি।

২। খোয়াই নদীর উপর চাকমা ঘাটে রিভার লিফ্‌ট স্কীম।

৩। না।

৪। না।

ANNEXURE—"B"

ADMITTED STARRED QUESTION NO. 2

By—Shri Niranjan Deb Barma

Will the Hon'ble Minister in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। বর্ত্তমান আর্থিক বৎসরে সেচ প্রকল্পের জন্য রাজ্য সরকার কি কি কর্মসূচী গ্রহণ করে-ছেন ? তাহার সংক্ষিপ্ত বিবরণ।

২। গত আর্থিক বছরে গৃহীত সেচ প্রকল্পগুলির মধ্যে কয়টির কাজ সম্পন্ন হয়েছে ? এবং কয়টির কাজ অসম্পূর্ণ রয়েছে ব্লক ভিত্তিক তার সংখ্যা এবং

৩। এ কাজ অসম্পূর্ণ থাকার কারণ।

উত্তর

১। বর্ত্তমান আর্থিক বৎসরে রাজ্য সরকার ৫৬টি গভীর নলকূপ, ১০৬টি লিফ্‌ট ইরিগেশন এবং ১৮টি ডাইভারসন মোট ১৮০টি প্রকল্পের কর্মসূচী গ্রহণ করেছেন এবং ২০০টি অগভীর নল-কূপের কর্মসূচীও গ্রহণ করেছেন।

২। গত আর্থিক বছরে গৃহীত ৩৮টি সেচ প্রকল্পের মধ্যে ২১টি প্রকল্প রূপায়িত হয়েছে এবং ১৭টি শীঘ্রই শেষ হবে।

| | | |
|---|---|---|
| ক) | পানিসাগর ব্লক :— | ৩টি |
| খ) | কুমার ঘাট ,, :— | ২টি |
| গ) | ছামনু ,, :— | ২টি |
| ঘ) | সালেমা ,, :— | ৩টি |
| ঙ) | খোয়াই ,, :— | ২টি |
| চ) | তেলিয়ামুড়া ,, :— | ১টি |
| ছ) | মোহনপুর ,, :— | ১টি |
| জ) | বিশালগড় ,, :— | ২টি |
| ঝ) | মাতাবাড়ী ,, :— | ১টি |
| ঞ) | সাতচান্দ ,, :— | ৪টি |
| | মোট— | ২১টি |

| | | |
|---|---|---|
| ১) | কাঞ্চনপুর ব্লক :— | ২টি |
| ২) | মোহনপুর ,, :— | ২টি |
| ৩) | বিশালগড় ,, :— | ১টি |
| ৪) | মেলাগড় ,, :— | ১টি |
| ৫) | মাতাবাড়ী ,, :— | ৪টি |
| ৬) | রাজনগর ,, :— | ৩টি |
| ৭) | সাতচান্দ ,, :— | ২টি |
| ৮) | অমরপুর ,, :— | ২টি |
| | মোট— | ১৭টি |

৩) কাজের প্রয়োজনীয় মাল পত্রের অভাবে বাকী কাজগুলি সম্পন্ন করা সম্ভব হয় নাই।

## ADMITTED STARRED QUESTION NO. 6

By—Shri Keshab Majumder

Will the Hon'ble Minister in-charge of the Fisheries Department be pleased to state—

**প্রশ্ন**

১। সারা রাজ্যে মাছের চাহিদা কত এবং কত পরিমাণ মাছ রাজ্যে উৎপন্ন হয় তার হিসাব।

২। তার মধ্যে সরকারী উদ্যোগে কত, বেসরকারী উদ্যোগে কত এবং

৩। স্বাভাবিকভাবে নালা, ডোবা, ও খালে বিলে কত মাছ উৎপন্ন হয়।

৪। মাছের উৎপাদন বাড়াবার জন্য সরকার কি কি ব্যবস্থা করেছেন?

৫। সারা রাজ্যে কত পরিমাণ মৎস্য চাষ উপযোগী জলাশয় রয়েছে (সরকারী ও বেসর'কারী জলশয়ের আলাদা আলাদা হিসাব)?

**উত্তর**

১। বর্ত্তমানে বার্ষিক চাহিদা প্রায় ১৪,০০০ মে, টন এবং প্রায় ৬,৫০৫ মে, টন মাছ রাজ্যে উৎপন্ন হয়।

২। তার মধ্যে প্রায় ৩০০ মে, টন মাছ সরকারী উদ্যোগে ও ৫,৪৫৫ মে, টন বেসরকারী উদ্যোগে উৎপন্ন হয়।

৩। স্বাভাবিকভাবে নদী, নালা, ডোবা, খাল ও বিল হইতে বৎসরে প্রায় ৩৫০ কে, জি, মাছ উৎপন্ন হয়।

৪। মাছের উৎপাদন বৃদ্ধির জন্য সরকার যে সব ব্যবস্থা গ্রহণ করেছেন তার মধ্যে নিম্নে বর্ণিত গুলিই প্রধান ঃ—

(ক) হাজা মজা সরকারী জলাশয় সংস্কার ও আবাদী করিয়া উন্নত প্রথায় মাছ চাষ করা।

(খ) বে-সরকারী জলাশয় সংস্কার ও আবাদী করিবার জন্য সরকার ও সরকারের পরিচালনাধীন সংস্থা কর্ত্তৃক ভর্তুকী প্রদান ও বিভিন্ন বাণিজ্যিক ব্যাঙ্কের মাধ্যমে ঋণ প্রদানের ব্যবস্থা করা।

(গ) কাজের বদলে খাদ্য প্রকল্পের মাধ্যমে আদিবাসীদের দখলীকৃত খাস জলাভূমি সংস্কার ও বাঁধ নির্মাণ করিয়া উন্নত প্রথায় মাছ চাষের ব্যবস্থা করা।

(ঘ) সরকারী জলাশয় সংস্কার করিয়া বিভিন্ন মৎস্য সমবার সমিতিগুলিকে লীজ দেওয়া।

(ঙ) এই সমস্ত জলাশয়গুলিতে মাছের চাষ সুনির্দ্দিষ্ট করার উদ্দেশ্যে প্রয়োজনীয় মৎস্য বীজ সরাসরী, সরকারী উদ্যোগে এবং বে-সরকারী স্তরে উৎপাদনের ব্যবস্থা করা।

(৫) রাজ্যে প্রায় ৮,৬০০ হে. মৎস্য চাষের আওতাভূক্ত জলাশয় ছাড়া প্রাথমিক জরীপ অনুযায়ী আরও প্রায় ৪,১০০ হে, পরিমিত মৎস্য চাষ উপযোগী জলাশয় সংস্কারের মাধ্যমে মৎস্য চাষের আওতায় আনা সম্ভব। ইহা ছাড়া পাহাড়ী এলাকায় ক্ষুদ্র বাঁধের মাধ্যমে লুঙ্গা ভূমিতে আমাদের প্রয়োজন মিটাইবার উপযুক্ত পরিমিত জলাশয় নির্মাণ করিয়া মৎস্য চাষের আওতায় আনার সম্ভাবনা দ্রুত রূপদান করা হইতেছে। (মোট ৪,৬২৬.৮৫ হে. জলাশয় সরকারী উদ্যোগে এবং ৩,৮৪৭,১৫ হে. জলাশয় বে-সরকারী উদ্যোগে।)

Name of Member—Shri Makhan Lal Chakraborty
Admitted Un-starred Question No. 7

Will the Hon'ble Minister in-charge of the Cooperative Department be pleased to state.

১) সারা ত্রিপুরায় এখন পর্য্যন্ত কতটি ল্যাম্পস্ ও কতটি প্যাক্স গঠিত হয়েছে তাহার বিভাগ ভিত্তিক হিসাব।

২) ঐ সমস্ত লেম্পস্ ও প্যাক্সের সভ্য সংখ্যা কত এবং, সরকার থেকে মোট কত ঋণ পেয়েছেন তাহার পৃথক পৃথক হিসাব,

৩) ইহা কি সত্য যে খোয়াই বিভাগের লক্ষ্মীনারায়নপুর প্যাক্স কল্যানপুর, গয়াপ্রসাদপুর, দুর্গাপুর, প্যাক্সের কৃষি ঋণ মঞ্জুর হওয়া সত্বেও গত বৎসর ঐ সমবায়ের সভ্যগণ ঋণ পাওয়া থেকে বঞ্চিত হয়েছেন।

৪) যদি সত্য হয় তবে ঐ সমস্ত প্যাক্সের সভ্যগণ কি ভাবে ঋণ পাইতে পারেন তাহার প্রয়োজনীয় ব্যবস্থা সরকার গ্রহণ করবেন কি ?

ANSWER

১) ত্রিপুরায় এখন পর্যন্ত যে ল্যাম্পস ও প্যাক্স গঠিত হয়েছে, তাহার বিভাগ ভিত্তিক হিসাব এইরূপ :—

| বিভাগ | ল্যাম্পস | প্যাক্স |
|---|---|---|
| সদর | ৯ | ৪৯ |
| খোয়াই | ৫ | ১৭ |
| সোনামুড়া | — | ২৩ |
| উদয়পুর | ২ | ১৮ |
| বিলোনিয়া | ৬ | ২৩ |
| সাব্রুম | ৪ | ১০ |
| অমরপুর | ৮ | — |
| ধর্মনগর | ৬ | ২১ |
| কৈলাশহর | ৫ | ২৮ |
| কমলপুর | ১ | ২২ |
| | ৪৬ | ২১১ |

২। (ক) সভ্য সংখ্যা :—

ল্যাম্পস্— ৫৭,৬৮৪ জন
প্যাক্স— ৭০,৪৮৯ জন

(খ) মেম্বার করার জন্য ঋণ— টাঃ ১৭·৯৭ লক্ষ
গুদাম নির্মাণের জন্য— টাঃ ৭·৪২ লক্ষ

৩। হঁ্যা।

৪। করবেন। সমিতির কার্য্যকরী কমিটির সদস্যদের খেলাপী ঋণ আদায় পূর্ব্বক কমিটিতে ত্রুটিবিহীন করিয়া ঋণ দেওয়ার ব্যবস্থা করা হইবে।

## ADMITTED UN-STARRED QUESTION NO. 8

By—Shri Matilal Sarkar

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state—

প্রশ্ন

১। বিশালগড়ের দুর্গানগর মোড় থেকে কামথানা পর্য্যন্ত রাস্তাটি সংস্কার না করার কারণ কি ?

২। হরিশনগর-কোনাবন এবং মধুপুর কমলাসাগর রাস্তা মেরামতের কাজ দীর্ঘদিন বন্ধ হয়ে থাকার কারণ কি ?

৩। বিশালগড় থেকে পূর্ব্ব লক্ষীবিল রাস্তাটির কাজ কবে নাগাদ শেষ হবে ?

৪। মধুপুরের পাথারিয়াবাৱার পর্য্যন্ত রাস্তায় ব্রীজের কাজ বর্ত্তমানে এ কি অবস্থায় রয়েছে ?

উত্তর

১। এ রাস্তা উন্নয়নের নূতন কোন পরিকল্পনা এখন নেই। রাস্তাটি গাড়ী চলাচল উপযোগী আছে।

২। রাস্তার ঠিকাদার খারাপ মেটেল রাস্তায় সরবরাহ করায়, ঠিকাদারকে সেগুলো রাস্তা থেকে বেছে সরিয়ে নেওয়ার জন্য বলা হয়েছে এবং সেই অনুযায়ী ঠিকাদার খারাপ মেটেল সরানোর কাজ আরম্ভ করেছে। সম্পূর্ণ খারাপ মেটেল সরানোর পর বিছানোর কাজ আরম্ভ হবে।

৩। রাস্তাটি প্রথমে এম-এন পি পর্য্যায়ভুক্ত ও রাস্তা হিসাবে মঞ্জুরী দেওয়া হয়। পর-বর্ত্তী সময়ে রাস্তার কাজের জন্য জমি না পাওয়া যাওয়ায় এই রাস্তাটি এম-এন-পি ব্যতীত অন্য স্কীমের আওতায় আনা হয়। সে অনুযায়ী জমি অধিগ্রহনের (Acquisition) জন্য, প্রাথমিক জরীপের কাজ শেষ হইয়াছে। জমি অধিগ্রহনের পর রাস্তার কাজ নেওয়া হইবে।

৪। ঠিকাদার খুঁটি ড্রাইভ করার পর উপরে খারাপ কাঠ লাগানোর দরুন ঠিকাদারকে সেগুলো পরিবর্ত্তন করতে বলা হয়েছিল, কিন্তু দীর্ঘদিন তাহা পরিবর্ত্তন না করায় পূর্ত্ত বিভাগের নিয়ম অনুযায়ী আইনানুযায়ী ব্যবস্থা নিয়ে তার কাজ বাতিল করে দেওয়া হয়েছে। এখন নূতন ঠিকাদার নিযুক্ত করে অল্প দিনের মধ্যে ব্রীজের কাজ শেষ করা হবে।

## ADMITTED UN-STARRED QUESTION NO. 11

By—Shri Matilal Sarkar.

Will the Hon'ble Minister in-charge of the Co-operative Department be pleased to state—

প্রশ্ন

১। সারা ত্রিপুরায় গত দু বছরে এপ্যাক্সের মাধ্যমে সরকার কি পরিমাণ পাট কিনেছেন ?

২। এই পাটের মধ্যে জে সি, আই কি পরিমাণ গ্রহণ করেছেন ?

৩। এ পর্য্যন্ত কি পরিমাণ পাট গুদামজাত রয়েছে যা জে, সি, আই সরিয়ে নিচ্ছেন না।

উত্তর

১। ত্রিপুরা এপ্যাক্স মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটি জে. সি, আই ও ত্রিপুরা জুট মিলের এজেন্ট হিসাবে গত দু বছরে মোট ১,৩০,৯০৬ কুইন্টল পাট কিনেছেন।

২। ৮৯,৭৫০ কুইন্টল।

৩। ২৮,৮৪৬ কুইন্টল পাট এখনও জে, সি, আই এপ্যাক্স হইতে ডেলিভারি নেন নাই। ইহা ছাড়া জে সি, আই যে পাট গ্রহণ করিয়াছেন তাহার মধ্যেও ১,৫১,০০০ কুইন্টল আজও ত্রিপুরায় গোদামজাত হইয়া রহিয়াছে।

## PROCEEDING OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House, (Ujyawanta Palace), Agartala on Monday, the 16th March, 1981, at 11 A. M.

### PRESENT

Mr. Speaker, (The Hon'ble Shri Sudhanwa Deb Barma) in the Chair, the Chief Minister, 8 Minister, the Deputy Speaker and 37 Members.

### QUESTIONS & ANSWERS.

মিঃ স্পীকার—আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্ত্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যদের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার জানাইলে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন। মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী—মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান স্যার ৮।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। রাজ্যের আইনশৃঙ্খলা রক্ষা ও সীমান্তের চুরি, ডাকাতি বন্ধ করার জন্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন। | ১। রাজ্যের আইনশৃঙ্খলা রক্ষার জন্য স্থানীয় পুলিশ সি, আর, পি, এফ্ এর সহযোগীতায় বিভিন্ন থানায় এবং পুলিশ ফাঁড়িতে সদা সতর্ক প্রহরায় নিযুক্ত আছে। সীমান্তবর্ত্তী অঞ্চলে চুরি, ডাকাতি বন্ধ করার জন্য সীমান্ত ফাঁড়িগুলিকে শক্তিশালী করা হইয়াছে এবং সীমান্ত রক্ষী বাহিনীর টহলদারীও জোরদার করা হইয়াছে। গ্রাম রক্ষী বাহিনীর গ্রাম প্রতিরক্ষা ব্যবস্থাও শক্তিশালী করা হইয়াছে। সীমান্ত বাহিনীকে আরো শক্তিশালী এবং সীমান্ত ফাঁড়িগুলির সংখ্যা বৃদ্ধির জন্য আমরা ভারত সরকারের কাছে লিখেছি। |
| ২। রাজ্য পুলিশের নতুন ব্যাটেলিয়ন খোলার জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেয়েছেন কি? | ২। রাজ্যের নুতন ব্যাটেলিয়ন গঠনের জন্য ভারত সরকারের অনুমোদনের প্রয়োজন নাই। তবে রাজ্যের আর্থিক অবস্থা সীমিত বিধায় ভারত সরকারের নিকট নুতন ব্যাটেলিয়ন গঠনের জন্য আর্থিক সাহায্য চাওয়া হইয়াছে কিন্তু আর্থিক সহায়তার অনুমোদন এখনও পাওয়া যায় নাই। |

৩। রাজ্য পুলিশের কোন স্বীকৃত ইউনিয়ন আছে কি ?

৩। হ্যাঁ।

৪। সরকার পুলিশের জন্য কি কি সুযোগ সম্প্রসারিত করেছেন ?

৪। নিম্নলিখিত সুযোগ-সুবিধা আমরা পুলিশ কর্ম্মচারীদিগকে দিয়েছি :-

(১) কিট মেইন্টেনেন্স এলাউন্স প্রতি গেজেটেড এবং ননগেজেটেড পুলিশ অফিসারকে গত ১-৫-৭৯ইং হইতে যথাক্রমে মাসিক ২০.০০ টাকা এবং ১২.০০ টাকা হারে প্রদান করা হইতেছে। ননগেজেটেড পুলিশ অফিসারদের এই ভাতা গত ১-৮-৭৯ইং তারিখ হইতে বৃদ্ধি করে মাসিক ১৫.০০ টাকা প্রদান করা হইতেছে।

(২) রেশন ভাতা গত ১-১-৮১ইং তারিখ হইতে ৭৮.০০ টাকা হইতে বৃদ্ধি করে মাসিক ১১১.০০ টাকা করা হইয়াছে। এই ভাতা পুলিশ ইন্সপেক্টারগণের ক্ষেত্রেও সম্প্রসারণ করা হইয়াছে।

৩। তালিকাভুক্ত ছুটি সরকারী কাজে নিযুক্ত থাকায় ভোগ করিতে না পারিলে ননগেজেটেড পুলিশ কর্মচারীগণকে সমাহার এক কালিন বৎসরের শেষে ৩০ দিনের সমপরিমাণ বেতন দেওয়ার ব্যবস্থা করা হইয়াছে। এই ব্যবস্থা গত ১-১-৭৯ইং তারিখ হইতে বলবৎ হইয়াছে।

(৪) পুলিশের বিভিন্ন পদে বিশেষ বেতনের হার পুনর্বিন্যাস করা হইয়াছে।

(৫) আর্দালী ব্যবস্থা বিলোপ সাধন করা হইয়াছে এবং পুলিশ অফিসারদের সাহায্য কারী নিযুক্ত করার জন্য মাসিক ২০০.০০ টাকা হারে কেস্ এলাউন্স গত ৫-১২-৮০ইং তারিখ হইতে মঞ্জুর করা হইয়াছে। অফিসারদের কাজগুলি আগে আর্দালী দিয়ে করানো হতো কিন্তু আজকে সেটা আমরা আপত্তি করেছি কারন এই কাজগুলি অনেকটা ভৃত্যের মতো কাজেই সেজন্য যাতে করে একজন লোক অফিসাররা নিয়োগ করতে পারেন সে জন্য ২০০.০০ টাকা করে দেওয়া হবে।

(৬) পুলিশ কর্মচারীদের জন্য আগরতলায় একটি শত শয্যা বিশিষ্ট হাসপাতাল, উদয়পুর এবং কৈলাশহরে ২৫ শয্যা বিশিষ্ট হাসপাতাল স্থাপনের প্রস্তাব মঞ্জুর করা হইয়াছে।

(৭) পুলিশ বাহিনী সদস্যদের জন্য আবাসিক গৃহ নির্মাণ করা হইতেছে এবং এই কাজ যত দ্রুত করবো বলে আমরা আশা করেছিলাম সেটা বিভিন্ন কারণে করা যাচ্ছে না।

(৮) আইন-শৃংখলা জনিত কাজে ৮ ঘন্টার অতিরিক্ত ডিউটির জন্য পুলিশ কর্মচারীদের টিফিন ভাতা দেওয়া হয়।

শ্রীবাদল চৌধুরী :– সাপ্লিমেন্টারী স্যার, উপজাতি যুব সমিতির সমর্থক কিছু লোক বাংলাদেশে গিয়ে ট্রেনিং নিয়ে এবং বাংলাদেশের সাহায্য নিয়ে এ রাজ্যে এসে চুরি ডাকাতি করছে, এ তথ্য সত্য কিনা, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মিঃ স্পীকার স্যার, আমি আশা করেছিলাম যে, এই সম্পর্কে আমি রাজ্যপালের ভাষনের উপর আলোচনার সময় আমার বক্তব্য রাখবো। এখানে এইটুকু মাননীয় সদস্যদের বলতে পারি .যে, এটা ঠিক যে, বাংলাদেশ থেকে উপজাতি যুব সমিতির সমর্থক কিছু ছেলে একচেটিয়া শিক্ষা নিচ্ছেন এবং ত্রিপুরায় তারা চলে আসছেন এবং বিভিন্ন জায়গায় যে সব খুনখারাপি হচ্ছে তার সঙ্গে তারা জড়িত বলে সন্দেহ করা হচ্ছে। এই বর্ডারটি অত্যন্ত দুর্গম এলাকা। মিজো বর্ডার থেকে আরম্ভ করে যে বর্ডার দিয়ে তারা বাংলাদেশে যাচ্ছেন সে বর্ডারটির রাস্তাঘাট উন্নত করার জন্য, বর্ডারের চেহারাকে শক্তিশালী করার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে লিখেছি। এটা খুব কঠিন কাজ, এ কাজ রাজ্য সরকারের নয়, এটা কেন্দ্রীয় সরকারের দায়িত্ব। আমরা বলেছি এই বর্ডারটি একেবারে ফিল-আপ করে দিতে হবে যাতে মিজোরা প্রবেশ করতে না পারেন। কারণ বৈরী মিজোরা এই প্রশিক্ষন তারা নিয়েছেন এবং এখন ট্রেনিং দিচ্ছেন, এই ধরনের রিপোর্ট আমাদের সরকারের কাছে রয়েছে আমরা কেন্দ্রীয় সরকারকে এই সম্পর্কে ওয়াকিবহাল করেছি এবং আমরা আশা করছি কেন্দ্রীর সরকার এই সম্পর্কে দ্রুত ব্যবস্থা গ্রহণ করবেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া— সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরা রাজ্যে গত বছর আইন-শৃংখলা ভঙ্গের কয়টি ঘটনা ঘটেছে এবং চুরি-ডাকাতি কয়টি সংঘটিত হয়েছে, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী—মিঃ স্পীকার স্যার, এই তথ্য যদি মাননীয় সদস্য আলাদা প্রশ্ন করেন তাহলে উত্তর দেব।

শ্রীদ্রাউ কুমার রিয়াং—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যুব সমিতির সমর্থকরা বাংলাদেশের সাহায্য নিচ্ছেন এবং ত্রিপুরা রাজ্যের অভ্যন্তরে প্রবেশ করে চুরি ডাকাতি করছে, এত জানা সত্ত্বেও এবং সরকারে থাকা সত্ত্বেও কি কারনে আপনারা তাদের ধরতে পারছেন না, সেটা জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী —স্যার, এই সম্পর্কে আমি বলেছি যে এই এলাকাটি অত্যন্ত দুর্গম এবং বর্ডার ফ্রিল-আপ করার জন্য যখন কেন্দ্রীয় সরকারের সাহায্য পাওয়া যাবে তখন রাজ্য সরকার এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা আরো দ্রুত নিতে পারবেন।

শ্রীবাদল চৌধুরী ঃ—এই যে নতুন ব্যাটেলিয়ান করার কথা এখানে বলা হয়েছে সেটা করতে কত টাকা খরচ হতে পারে এবং এ ব্যাপারে সরকার কেন্দ্রের কাছে কত চেয়েছেন ?

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ—স্যার, আমরা বলেছি যে হয় আমাদের একটা নতুন ব্যাটেলিয়ান দাও এবং ইণ্ডিয়া ব্যাটেলিয়ান আছে যেটা কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যে দিয়ে থাকেন সেই ব্যাটেলিয়ান শুধু ত্রিপুরায় কাজ করে না প্রয়োজন হলে অন্য রাজ্যেও গিয়ে সাহায্য করে। যেমন আমাদের এখানে রাজস্থানী ব্যাটেলিয়ান আছে এবং এর আগে বিহারী ও উত্তরপ্রদেশের ব্যাটেলিয়ানরা আসত আমাদের এখানে সাহায্য করবার জন্য। সেইরকম ইন্ডিয়া ব্যাটেলিয়ানকেও রিলিজ করা যেতে পারে। কিন্তু এই ব্যাপারে কোন সাড়া এখন পর্য্যন্ত পাওয়া যায়নি। একটি ব্যাটেলিয়ান ১ দিনে তৈরী হয় না। ২-৩ বছর লেগে যায় তাদের এই প্রশিক্ষণ নিতে। তাই এই ব্যাপারে কত টাকা ব্যয় হবে সেটা বলা এখন সম্ভব না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে টি, ইউ, জে, এসের লোকেরা বাংলাদেশে গিয়ে ট্রেনিং নিচ্ছেন। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কোন প্রামাণ্য তথ্য আছে কি ?

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ—স্যার, এই ব্যাপারে সরকার দুইটি ষড়যন্ত্রের মামলা শুরু করেছেন এবং মাননীয় সদস্যরা জানেন কারা কারা আসামী এবং কারা কারা আসামী হিসাবে আজকে জামিনমুক্ত আছে। সরকারের কাছে এই তথ্য আছে বলেই সরকার এই ব্যাপারে মামলা শুরু করেছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---সাপ্লিমেন্টারী স্যার, তাহলে এখানে দেখা যাচ্ছে উপজাতি যুব সমিতির বিরুদ্ধে যে সমস্ত অভিযোগ আনা হয়েছে সেই অভিযোগগুলি এখন আন্ডার ট্রায়েল অবস্থায় আছে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী এখানে রায় দিচ্ছেন যে অভিযোগগুলি সেগুলি খুবই সত্য। এটা কিছুতেই আইনসঙ্গত ব্যাপার না এবং যেগুলি আন্ডারট্রায়েল অবস্থায় আছে সেগুলি সম্পর্কে তিনি রায় দিয়েছেন সেটা হাউসের নিয়ম মাফিক না।

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ—স্পীকার স্যার, কে কে আসামী, কার কার বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে এইসব তথ্য এখানে বলা হয়নি। এখানে শুধু এটাই বলা হয়েছে যা মাননীয় সদস্য জানতে চেয়েছেন যে, সরকারের কাছে এ ব্যাপারে কোন তথ্য আছে কিনা। সরকারের কাছে তথ্য আছে বলেই এই ব্যাপারে মামলা শুরু করা হয়েছে এবং মাননীয় সদস্যরা জানেন কারা কারা আসামী এবং আসামী হিসাবে জামিনে মুক্ত আছেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সীমান্তে যে সমস্ত চুরি, ডাকাতির ঘটনা, যে সমস্ত আইন শৃংখলার ভংগের ঘটনা আছে, সেগুলিতে সি, পি, আই, এম দলের লোকেরা জড়িত আছে। কিন্তু সীমান্ত অঞ্চলের ঘটনার সঙ্গে জড়িত সেই সি, পি, আই, এম দলের লোকেদের সনাক্ত করেও গ্রেপ্তার করছেন না। এর কারণটা কি ?

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ—মাননীয় সদস্য যদি এতই খবর রাখেন তাহলে সেই খবরটাও আমার কাছে পাঠাতে পারতেন যে কোন্ কোন্ সি, পি, আই, এম কর্মী ডাকাতি করেছে, খুন করেছে। আমরা সেটাও তদন্ত করতাম। সেই তথ্য যদি মাননীয় সদস্যরা পাঠান তাহলে পরে নিশ্চয়ই আমরা সেটা তদন্ত করে দেখব। সরকারের কাছে যে তথ্য আছে, আসামীর কাছে টি, ইউ, জে, এসের সম্পাদক শ্রীশ্যামাচরণ ত্রিপুরার একটা স্বাক্ষরিত কার্ড পাওয়া গেছে এবং তিনি খুনের মামলার সঙ্গে জড়িত। সেই কার্ডটা যদি মাননীয় সদস্যর দেখতে চান তাহলে সেটা আমি দেখাতে পারি। আমি এর আগেও মাননীয় সদস্যদের বলেছি এবং আমার কাছে আসতে বলেছিলাম কিন্তু তারা কেউ আসেনি। আমি আশা করব এ ব্যাপারে উনারা নিন্দা করবেন। কারণ যে খুন করে সে যেই হোক না কেন সে খুনী হিসাবেই পরিচিত থাকবে। তাই আমার মাননীয় সদস্যদের কাছে অনুরোধ তারা প্রকৃত যে খুনী তাদের খুজে বের করার জন্য সাহায্য করুন এবং শাস্তি দানের জন্য ব্যবস্থা করুন। মাননীয় সদস্যদের জানা উচিত, যে যারা খুনের মামলার সঙ্গে জড়িত তাদের নিয়েই মামলা শুরু হয়েছে।

শ্রীবাদল চৌধুরী ঃ—এ ব্যাপারে সরকারের কাছে তথ্য আছে কি না যে ইন্দিরা কংগ্রেসের লোকেরা এবং আমরা বাঙ্গালীর লোকেরা বামফ্রন্ট সরকারকে হটানোর জন্য এবং রাষ্ট্রপতি শাসন চালু করবার জন্য নানা জায়গায় মিছিল করছে মিটিং করছে। এবং দিল্লীতে যাচ্ছে। পত্রিকায় বেরিয়েছে বামফ্রন্ট সরকারের পতনের জন্য তারা ষড়যন্ত্রে লিপ্ত আছেন। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি ?

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ—স্যার, এইসব খবরের কাগজেই বের হয়, তাই মাননীয় সদস্যদের খবরের কাগজ পড়েই জেনে নিতে বলছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যে সমস্ত কথা বলছেন দুষ্কৃতকারীদের বিরুদ্ধে নয়, টি, ইউ, জে, এসের বিরুদ্ধে। কাজেই এটা যে সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্যেই হাউসের সামনে উস্কানী দেওয়া হচ্ছে তা বুঝা যাচ্ছে।

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ—স্যার, দুই রকমের দুষ্কৃতকারী আছে, এক রকম হচ্ছে রাজনৈতিক দুষ্কৃতকারী আর একরকম হচ্ছে পেশাগত অরাজনৈতিক। এই ক্ষেত্রে পরিষ্কার বুঝা যাচ্ছে রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য একটা বিশেষ দলের অন্তর্ভুক্ত হয়ে একটা দল এই সমস্ত কাজকর্ম করছেন। কাজেই এদের শুধু দুষ্কৃতকারী বলেই চিহ্নিত করা যায় না এটা মাননীয় সদস্যদের জানা দরকার।

অধ্যক্ষ মহাশয় ঃ—মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্ত্তী।

শ্রীতপন চক্রবর্ত্তী ঃ—কোয়েশ্চান নং ৫৩ স্যার।

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ—কোয়েশ্চান নং ৫৩।

প্রশ্ন

১। রাজ্য বিধানসভার শূন্য পদগুলির উপ-নির্বাচন এবং নোটিফায়েড এরিয়া-গুলির নির্বাচনের কথা সরকার চিন্তা করছেন কি ?

২। কবে নাগাদ এই নির্বাচন হতে পারে ?

উত্তর

১। হ্যাঁ, রাজ্য বিধান সভার শূন্য আসনগুলির জন্য উপ-নির্বাচন করার কথা সরকার চিন্তা করছেন।

বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ১৯৩২ এই রাজ্যে সম্প্রসারিত হচ্ছে। উক্ত আইনে নোটিফায়েড এরিয়া কমিটিগুলির নির্বাচনের কোন বিধান নেই। রাজ্য সরকার রাজ্যভিত্তিক আইন করার কথা চিন্তা করছেন।

২। ইলেকশান কমিশনের নির্দেশ অনুযায়ী আগামী ১লা এপ্রিল, ১৯৮১ ইং হতে নির্বাচক তালিকার বাৎসরিক সংক্ষিপ্ত সংশোধনের কাজ শুরু করা হচ্ছে এবং আগামী ২রা মে চূড়ান্ত নির্বাচক তালিকা প্রকাশিত হবে। আশা করা যায় যে চূড়ান্ত নির্বাচক তালিকা প্রকাশিত হওয়ার পর উপ-নির্বাচন সংক্রান্ত অন্যান্য ব্যবস্থা নেওয়া হবে।

শ্রীতপন চক্রবর্ত্তী ঃ---সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি কয়টা পদ এই বিধানসভায় খালি আছে কতদিন যাবৎ খালি আছে ?

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ---স্যার, আমাদের ২ জন বিধানসভার সদস্য পার্লামেণ্ট গিয়েছেন। একজন বাজুবন রিয়াং এবং আর একজন হচ্ছেন শ্রীঅজয় বিশ্বাস। আমাদের বিশালগড়ের বিধায়ক শ্রীগৌতম দত্তের অকাল মৃত্যুতে বিধানসভার আর একটি পদ শূন্য হয়ে আছে। অর্থাৎ মোট ৩টি আসন শূন্য আছে।

শ্রীতপন চক্রবর্ত্তী ঃ---সাপ্লিমেণ্টারী স্যার, বিধানসভার আসন শূন্য হলে তা নির্বাচন কমিশনের আইন অনুযায়ী পুনঃ নিবাচন করে তা আবার কতদিনের মধে পূরণ করা যায় ?

মাননীয় মুখ্যমন্ত্রী ঃ---তার কোন নির্ধারিত তারিখ নেই। মাননীয় সদস্য জানেন যে কিছু দিন আগে আমাদের এখানে কি ভয়াবহ দাঙ্গা হয়ে গেছে। এই পরিস্থিতির মধ্যে নির্বাচন হলে উত্তেজনার সৃষ্টি হবে। এমনিতেই প্রতিক্রিয়াশীল চক্র কিভাবে চাপান্ত করে উত্তেজনার সৃষ্টি করছে তা মাননীয় সদস্যরা জানেন। কাজেই এই সব কথা চিন্তা করেই ইলেকশান কমিশন রাজ্য সরকারকে সময় দিয়েছেন যাতে অবস্থা স্বাভাবিক হয় এবং স্বাভাবিক হলেই এই নির্বাচন অনুষ্ঠিত হতে পারে।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্য শ্রী উমেশ চন্দ্র নাথ।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ— কোয়েশ্চান নাম্বার ৫৭।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নম্বার ৫৭।

প্রশ্ন

১। ইহা কি সত্য, গত দাঙ্গার সময় যে সমস্ত পুলিশ কাজ করেছেন তাহারা ৫ মাসের টিফিন এলাউন্স পেয়েছেন,

২। সত্য হলে ত্রিপুরার চৌকিদারেরা কি ঐ এলাউন্স পেয়েছেন?

৩। যদি না পেয়ে থাকেন, তবে তাদের ঐ এলাউন্স দেওয়া হবে কিনা?

উত্তর

১। হ্যাঁ মহাশয়।

২। না মহাশয়।

৩। বিষয়টি পরীক্ষা করে দেখা হচ্ছে।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ—দাঙ্গার কাজে যারা সাহায্য করেছেন, মানে অন্যান্য দপ্তরের কর্মচারী তারা কি এই সাহায্যটা পেয়েছেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—স্যার, দাঙ্গার সময় দাঙ্গা বিধ্বস্ত এলাকায় যে সমস্ত কর্মচারী অতিরিক্ত কাজ করেছেন, তাদের প্রত্যেককেই কিছু কিছু এলাউন্স দেওয়া হয়েছে, অনেক সময় আবার আমরা তাদেরকে অনরারিয়াম দিয়েছি। মোটামুটি যারা দাঙ্গার সময় বিভিন্ন দপ্তর থেকে কাজ করেছে তাদের সকলকেই আমরা অনরারিয়াম দিয়েছি।

শ্রীঅমরেন্দ্র শর্মা ঃ—হোম গার্ডদের ক্ষেত্রে কি এই সুযোগ দেওয়া হয়েছে?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—হোমগার্ডদের ক্ষেত্রেও আমরা অনরারিয়াম দেওয়ার কথা চিন্তা করছি।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ—দাঙ্গায় অংশ গ্রহণকারী পুলিশদেরকেও কি অনারিয়াম দেওয়ার কথা সরকার চিন্তা করছেন?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—না, যেহেতু দাঙ্গায় অংশ গ্রহনকারী কোন পুলিশের নাম এখনো জানা যায়নি সেহেতু তা সরকার চিন্তা করছে না।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ—যে সমস্ত কর্মচারী অনরারিয়াম পাবে তাদের সংখ্যাটা কত হবে মাননীয় মন্ত্রী মহোদয় তা জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ---স্যার, এই হিসাবটা আমি এখন দিতে পারব না।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন দেববর্মা।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ---কোয়েশ্চান নম্বর ৫৯।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নম্বর ৫৯।

প্রশ্ন

১। ইহা কি সত্য সম্প্রতি টাকার জলা থানার অন্তর্গত উজান নিমাই বাড়ীর শ্রীমঙ্গল দেববর্মা ওরফে টুইন্যা সহ ৬টি পরিবার উগ্রপন্থী দুষ্কৃতি কারীদের দ্বারা উচ্ছেদ হইয়াছে।

২। যদি সত্য হইয়া থাকে তাহলে তার বিস্তারিত বিবরণ।

উত্তর

১। না মহাশয়, ইহা সত্য নহে। নিরাপত্তা ব্যবস্থা থাকা সত্ত্বেও দুইটি পরিবার দুষ্কৃতিকারীদের ভয়ে অন্যত্র চলিয়া গিয়াছে।

২। প্রশ্ন উঠে না।

শ্রীনিরঞ্জন দেববর্মা—স্যার, এই দুইটা পরিবার ছাড়া ৬টা পরিবার উচ্ছেদ হয়েছে উগ্রপন্থীদের দ্বারা ৩১শে জুন। তাদের মধ্যে আছে শ্রীমঙ্গল দেববর্মা, পিতা বিরচন্দ্র দেববর্মা। চক্রান্তকারীরা মঙ্গল দেববর্মাকে হত্যা করার চেষ্টা করেছিল। তাই মঙ্গল দেববর্মা সহ ৬টি পরিবার বাড়ী ছেড়ে চলে যায় জম্পুই জলাতে. মঙ্গল দেববর্মা ও তারা পরিবার বর্তমানে জিরানিয়াতে আছে মাননীয় মন্ত্রী মহোদয় তা অবগত আছেন কিনা?

শ্রীনৃপেন চক্রবর্তী—স্যার, শ্রীমঙ্গল দেববর্মা. পিতার নাম শ্রীবির চন্দ্র দেববর্মা, তিনি টাকারজলা থানায় এসে অভিযোগ করেন যে ৩১।১।৮১ তারিখে বেলা প্রায় ১১টার সময় জংবাহাদুর দেববর্মা এবং অন্যান্য লোক যাদের বাড়ী নারায়ন খামার তারা তাকে বলে যে. তুমি পুলিশে খবর দিয়েছ, তোমাকে দেখে নেব. এই ভয়ে তিনি এবং অনিল দেববর্মা জিরানিয়াতে চলে যান। তারপর ৩ তারিখে তারা শুনে যে তাদের বাড়ী চুরি হয়েছে এবং জিনিষ পত্র যা কিছু ছিল তা সবই লুট করে নিয়ে গেছে। তাদের সেই জিনিষ পত্রের মধ্যে ছিল চাল ও কিছু বাসন পত্র। তারপর তারা তার ভয়ে পালিয়ে যায় এবং ৭।২।৮১ তারিখে তিনি এবং অনিল দেববর্মা আবার জিরানিয়া থেকে চলে যান. ১০।২।৮১ তারিখে তারা আবার ফিরে আসেন এবং দেখতে পান যে তাদের সব কিছু লুণ্ঠিত হয়েছে, এইসব অভিযোগ তারা টাকারজলা থানাতে দিয়েছে। তারপর আমরা সেখানে সি, আর, পি দিয়েছি এবং আমরা এখন ও চেষ্টা করছি যাতে তারা আবার সেই সব জায়গাতে ফিরে যেতে পারেন। ওখানে টহলধারী পুলিশ দেওয়া হয়েছে এবং অপরাধী বলে যাদের সন্দেহ করা হচ্ছে, তাদের মধ্যে অন্তত দুই জনকে গ্রেপ্তার করা হয়েছে। যেমন, সুরেশ দেববর্মা, জারী দেববর্মা নারায়ন খামারের এবং তাদেরকে কোর্টে চালান দেওয়া হয়েছে। তা ছাড়াও অন্যান্য যারা আসামীর লিষ্টে আছে তারা আপাততঃ পলাতক আছে, তবে তাদেরকে গ্রেপ্তারের জন্য পুলিশ চেষ্টা করছে। কিন্তু দুঃখের বিষয় যে টহলধারী সি, আর, পি, দেওয়া সত্বেও শ্রীদেববর্মা এবং অনিল দেববর্মা তারা ফিরে আসতে সাহস করছেন না। তারা এখন পেডরাই গালিম পাড়াতে আছেন, যেটা প্রায় দেড় কিলোমিটার দূরে এবং তাদের সঙ্গে আরও কিছু পরিবার আছে যাদের নাম হচ্ছে—শম্ভুচরন দেববর্মা বুদ্ধি দেববর্মা, বৃন্দাবন দেববর্মা, শংকর দেববর্মা, এরাও পেডরাই গালিম পাড়াতে চলে গেছে। এটা খুবই দুঃখের বিষয় তাই সরকার তাদেরকে আবার নিজের জায়গায় ফিরে আসার জন্য অনুরোধ করছে এবং তাদের উপর যাতে কেউ কোন রকম হামলা করতে না পারে তার জন্য সরকার ব্যবস্থা নিবেন এবং নিয়েছেন।

শ্রীবাদল চৌধুরী ঃ—স্যার, সুরেশ দেববর্মা নামে যারা আসামী হিসাবে ধরা পড়েছে, তারা কোন দলের অন্তর্ভুক্ত, এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে

উপজাতী এলাকার মধ্যে যারা সি. পি. এম এর সমর্থক বা দরদী তাদেরকে এলাকা থেকে উচ্ছেদ করার জন্য ইতিমধ্যেই উপজাতী যুব সমিতির লোকেরা তাদেরকে গুলি করে খুন করছে এবং তাদের বাড়ীতে চুরি ডাকাতি করছে, এ তথ্যটি মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

স্যার, তারা কোন দলের অন্তভুক্ত সে তথ্য আমার কাছে নেই।

মাননীয় স্পীকার স্যার, এই তথ্য এখন আমার কাছে নেই।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ—সাপ্লিমেন্টারী স্যার, যে ২ জন লোককে গ্রেপ্তার করা হয়েছে তারা হল শ্রীসুরেশ দেববর্মা, পিতা নন্দু দেববর্মা আসল নাম সন্তু দেববর্মা। ওরা উপজাতি যুব সমিতির লোক এবং সক্রিয় কর্মি। এবং যে ২ জনকে গ্রেফতার করা হয়েছে তাদের নায়ক হল জঙ্গ বাহাদুর ও রবীন্দ্র ওরফে সরকচিকন। এমনকি গুরুপদ কলোনিতেও আরেকজন রামুরাই দেববর্মা নামে আছে। ওরা শুধু গরু পাচার ও ডাকাতিই উপজাতি যুব সমিতিকে দিয়ে এই এলাকাতে করছে না। চোর ডাকাত দিয়ে সন্ত্রাস সৃষ্টি করছে। মানুষ ঘর-বাড়ীতে থাকতে পারছে না। তাদের ধন সম্পত্তির কোন নিরাপত্তা নেই। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ওদের গ্রেপ্তার করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য ওদের সম্পর্কে যে সব তথ্য দিয়েছেন সেগুলি আমরা খুঁজে দেখব। আমি আশা করব যে উপজাতি যুব সমিতির নেতারাও এ সম্পর্কে আমাদেরকে সাহায্য করবেন যে সত্যিই তারা তাদের কর্মী কিনা। এই ডাকাতি বিশেষ করে গুরুপদ কলোনিতে একটি গুণ্ডার দল সক্রিয় হয়ে উঠেছে। দীর্ঘদিন ধরে আমরা এ খবর পেয়ে আসছি। আমি আশা করব যে আমাদের আশা ফলপ্রসূ হবে যদি দুষ্কৃতিকারী যারা, যারা আত্মগোপন করে আছে তারা জনসাধারণের কাছে থেকে কোন সাহায্য সহযোগিতা না পেলে তারা জনসাধারণ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়বে এবং তাতে তাদেরকে গ্রেপ্তার করা সম্ভব হবে।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ—সাপ্লিমেন্টারী স্যার, এই এলাকাতে ওদের সঙ্গে যারা অন্তর্ভুক্ত যেমন গুরুপদ কলোনীতে বামরায় দেববর্মা ওরফে নবচন্দ্র দেববর্মা পিতা সোনা চরণ দেববর্মা। এছাড়া আরও কিছু আছে। গত ৭ই মার্চ রতনপুরগাঁওসভার কয়েক শ জনসাধারণ মিলে ঘেরাও করে ওদেরকে গ্রেপ্তার করে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কিনা যে সুরেশ দেববর্মা ও জারি দেববর্মাকে টাকারজলার কয়েক হাজার জনসাধারণ মিলে ওদেরকে পুলিশ ছাড়া ঘেরাও বা পাকড়াও করে পুলিশের কাছে হেন্ড-ওভার করে। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এ সম্পর্কে কোন তথ্য আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার, স্যার, এই তথ্য এখন আমার কাছে নেই।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীখগেন দাস।

শ্রীখগেন দাস ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৬৫।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৬৫।

প্রশ্ন

১। ১লা জানুয়ারী ১৯৭৯ থেকে ৩১শে জানুয়ারী ১৯৮১ পর্য্যন্ত রাজ্যে মোট কয়টা ডাকাতি সংঘটিত হয়েছে (বছর ভিত্তিক হিসাব)।

২। এর মধ্যে কয়টা ক্ষেত্রে কতজন দুষ্কৃতিকারী ধরা পড়েছে ?

উত্তর

১। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে---১৯৭৯---৭২টি, ১৯৮০---১৫৮টি, ১৯৮১---১২টি।

২। ১৯৭৯---২২টি মামলায় ৯৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে।
১৯৮০---৫১টি মামলায় ৪২৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে।
১৯৮১--- ৫টি মামলায় ১৫ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

শ্রীখগেন দাস ঃ---সাপ্লিমেন্টারী স্যার, যারা গ্রেপ্তার হয়েছেন তারা কোন রাজনৈতিক দল বা সংগঠনের লোক কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার স্যার, এই তথ্য আমার কাছে নেই।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা যে ট্রাইবেল এলাকাতে অসংখ্য ডাকাতি সংগঠিত হয়েছে কিন্তু উপজাতি যুব সমিতির ধমকে ও ভয় প্রদর্শনে ওরা থানাতে কোন কেইস দায়ের করতে পারেন না। এই রকম কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কি ? স্যার আমার কাছে এই রকম বহু তথ্য আছে যে টাকারজলা থানার অধীনে যে এলাকাগুলি সেগুলিতে উপজাতি যুব সমিতির দুস্কৃতকারীরা পাইপ গান, হাতে তৈরী রিভলভার ইত্যাদি নিয়ে ওরা ডাকাতি করছে এবং সেই ঘরের মালিককে ভয় প্রদর্শন করছে যে যাতে থানাতে ওরা কোন কেইস দায়েরি করতে না পারে। এই রকম তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, আমি এই হাউসে বলেছি যে অনেকগুলি ডাকাতের সঙ্গে উপজাতি যুব সমিতির সদস্যরা জড়িত। এই তথ্য পুলিশের কাছে আছে কোন কোন জায়গায় চাঁদা সংগ্রহের জন্য রসিদ দিয়ে যাচ্ছে এবং বলে যাচ্ছে যে ২।৩ শ টাকা দিতে হবে। সেই রকম রসিদ আমাদের কাছে আছে। সেই চাঁদা যদি না পায় তবে সেই সব বাড়ীতে তারা ডাকাতি করছে। এটা হতে পারে যে অনেক লোক ভয়ে আতংকিত হয়ে থানাতে কোন রিপোর্ট দিতে পারছেন না।

শ্রীখগেন দাস ঃ—সাপ্লিমেন্টারী স্যার. এই যে ৩ বছরের হিসাব মাননীয় মন্ত্রী মহোদয় দিয়েছেন এর মধ্যে উপজাতি অধ্যুষিত এলাকা কতগুলিতে ডাকাতি সংগঠিত হয়েছে জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্যদের বোঝা উচিত যে এই হিসাব সারা ত্রিপুরার কোন হিসাব না যেটা একটা নির্দিষ্ট এলাকার মধ্যে সীমাবদ্ধ এবং সে এলাকাগুলি প্রধানতঃ উপজাতি অধ্যুষিত এলাকা।

শ্রীগোপাল দাস ঃ—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে তথ্য দিয়েছেন তারমধ্যে কতটি এলাকাতে রাজনৈতিক উদ্দেশ্যে খুন করা হয়েছে ? গত জুনের দাঙ্গার পরে রাজনৈতিক খুনের ডাকাতি সংঘঠিত হয়েছে যে কয়টি ক্ষেত্রে, সেক্ষেত্রে রাজনৈতিক ডাকাতদের ধরা হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, আমি আগেই বলেছি যে এর মধ্যে কোন ডাকাতিকে আমরা সেভাবে চিহ্নিত করি নাই। কাজেই সেই তথ্য আমার কাছে এখন নাই।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি একটি সুনির্দিষ্ট অভিযোগ উপস্থিত করতে পারি যে দাঙ্গার পরবর্তী সময়ে টাকারজলা থানার অন্তর্গত মধ্য ঘনিয়ামারা গাঁওসভার গামন ঠাকুর পাড়ায় ভদ্রমনি দেববর্মার ঘরে ডাকাতি হয়েছে এবং ডাকাতি সম্পর্কে ঘর মালিক থানার আশ্রয় নিতে পারেন নি। আমরা ছিলাম বলে থানাকে রিকোয়েষ্ট করে সেটা করার ব্যবস্থা করগ্রাম কিন্তু থানাতে খবর দেওয়ার পরে ওখানে আরেকবার ডাকাতি হয়েছে। পর পর ২বার ডাকাতি হল ১ সপ্তাহের মধ্যে। ডাকাতরা ডাকাতি করে যেসমস্ত জিনিষ নিয়ে গেছে সে সমস্ত জিনিষ এখন কোথায় আছে তা ওখানকার জনসাধারণ জানেন কিন্তু কোন ব্যবস্থা নেওয়া যাচ্ছে না। এখন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই সম্পর্কে তদন্ত করে দেখবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, এই ঘটনাটা আমরা তদন্ত করে দেখব।

শ্রীবাদল চৌধুরী ঃ—সাপ্লিমেণ্টারী স্যার, অমরপুরের ডাকাতিতে পুলিশ যখন আসামীদেরকে ধরতে যায় তখন উপজাতি যুব সমিতির লোকেরা পুলিশকে আক্রমণ করেছিল। এই রকম কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে এই হাউসে আলোচনা হয়ে গেছে। কাজেই আমি আশা করব যে মাননীয় সদস্যরা এই সম্পর্কে কোন প্রশ্ন তুলবেন না।

মিঃ স্পীকার—শ্রীখগেন দাস ও শ্রীকেশব মজুমদার ( ব্র্যাকেটেড )।

শ্রীখগেন দাস—কোয়েশ্চান নাম্বার ৬৭।

শ্রীনৃপেন চক্রবর্তী—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ৬৭।

প্রশ্ন

১। ত্রিপুরাতে হাইকোর্ট ও নিম্ন আদালতগুলিতে মোট কত মামলা বিচারাধীন আছে ;

২। এর মধ্যে কত মামলা দশ বছরের, কত মামলা পাঁচ বছরের উর্ধে বিচারাধীন আছে তার আলাদা হিসাব ?

উত্তর

১। ১৮,৪৪১টি (জেলা জজ হইতে মুন্সেফ কোর্ট পর্যন্ত) হাইকোর্টের বিচারাধীন আছে ১৩৬৩।

২। দশ বছরের উর্ধে বিচারাধীন আছে ৮৪টি। পাঁচ বছরের উর্ধে বিচারাধীন আছে ৭৩৬টি। হাইকোর্টে ১০ বছরের উর্ধে বিচারাধীন আছে ৮টি, পাঁচ বছরের উর্ধে ১৯০টি।

শ্রীকেশব মজুমদার—দীর্ঘদিন ধরে মামলাগুলি বিচারাধীন থাকায় মানুষের দুর্দশা হচ্ছে। এই বিচারগুলি ত্বরান্বিত করার জন্য কোন ব্যবস্থা গৃহীত হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী—স্যার, এইগুলির অনেকগুলি হচ্ছে লিগেসী অব দি পাস্ট। আমরা তিন বছর হলো এসেছি। কিন্তু দশ বছরের উপরও মামলা পড়ে আছে। আমরা বামফ্রন্ট সরকার আসার পর দেখছি যে এইসব মামলা কিভাবে ত্বরান্বিত করা যায়। বিচার পাওয়ার অধিকার সংবিধানে স্বীকৃত অধিকার। সেই বিচার ত্বরান্বিত করতে হবে। সুপ্রীম কোর্ট ও সেই নির্দেশ দিয়েছেন। তার আগে থেকেই বামফ্রন্ট সরকার কমিটি গঠন করেছেন। গ্রেপ্তার হওয়ার সাথে সাথে যাতে জামিন পাওয়া যায় সেই ব্যবস্থাও সরকার করেছেন। তাছাড়াও আমরা নতুন দুটি জেলা জজ কোর্ট খুলেছি। একটা উত্তরে এবং আর একটা দক্ষিণে। সেগুলি কাজ সুরু করেছে। এছাড়াও দাঙ্গাজনিত যে সব মামলা আছে তার জন্য আমরা আলাদা কোর্ট গঠন করেছি। সেজন্য ট্রাইবুন্যাল গঠন করা হয়েছে। এর আগেও আমরা বলেছি হাউসে যে ট্রাইবুন্যালের আলাদা কোন বিচার পদ্ধতি নেই। ট্রাইবুন্যালের রায়ের বিরুদ্ধেও আপীল করা চলে। তাড়াতাড়ি বিচার করার জন্য দরকার হলে আরও ট্রাইবুন্যাল আমরা গঠন করতে পারি যদি দেখা যায় বিচার বিলম্বিত হয়। এটা সবাই জানেন যে বিচার বিলম্বিত হওয়ার মানে বিচার থেকে বঞ্চিত হওয়া। সেজন্য আমরা চেষ্টা করছি কিভাবে বিচার ত্বরান্বিত করা যায়।

শ্রীখগেন দাস—ত্রিপুরাতে পূর্ণ (ফুল বেঞ্চ) হাইকোর্ট করার জন্য রাজ্য সরকারের কাছ থেকে কোন প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে গিয়েছে কিনা এবং গিয়ে থাকলে কেন্দ্রীয় সরকার কি জবাব দিয়েছেন?

শ্রীনৃপেন চক্রবর্তী—স্যার, এটা একটা দুঃখজনক ঘটনা। এইজন্য যে প্রাক্তন জনতা সরকারের সময়ে আমরা যখন কেন্দ্রীয় আইন মন্ত্রীর সংগে সাক্ষাৎ করি এই দাবীর জন্য যে এখানে বরাবরের জন্য একটা বেঞ্চ থাকবে, এই সিদ্ধান্ত নিয়ে এলাম, তারপরেও আমরা দুঃখিত গৌহাটী হাইকোর্ট বার বার চেষ্টা করছে যাতে বরাবরের জন্য এখানে হাইকোট না হয়। আমি গৌহাটী হাইকোর্টের কাছে প্রতিবাদ করেছি এবং সুখী হয়েছি যে গৌহাটী হাইকোর্টের প্রধান বিচারপতি প্রতিশ্রুতি দিয়েছেন যে বরাবরের জন্য এখানে একটা বেঞ্চ থাকবে। দ্বিতীয়তঃ, যখনি আমরা বলেছি এখানে একটা আলাদা হাইকোর্ট হোক, দুই জনের বেঞ্চ দিয়ে তখন কেন্দ্রীয় সরকার আমাদের জানিয়েছেন যে গৌহাটী হাইকোর্টে অনেক

শূন্য পদ পড়ে আছে। কেন্দ্রীয় সরকার কি কারণে সেগুলি পূরণ করছেন না আমরা জানি না। এটা শুধু হাইকোর্টে নয় সুপ্রীম কোর্টেও পড়ে আছে শূন্য পদ এবং ভারতের বিভিন্ন রাজ্যেও পড়ে আছে। আমরা আশা করছি যে এই শূন্য পদগুলি কেন্দ্রীয় সরকার পূরণ করবেন এবং গৌহাটী হাইকোর্টকে শক্তিশালী করে ত্রিপুরার জন্য দুইজন বিচারপতি নিয়ে অন্ততঃ বরাবরের জন্য যাতে কাজ করতে পারেন সেই অনুরোধ তাঁদের কাছে রেখেছি।

মিঃ স্পীকার—শ্রীমতিলাল সরকার। অনুপস্থিত। শ্রীকামিনী দেববর্মা।

শ্রীতপন চক্রবর্তী—স্যার, আই এম ইন্টারেস্টেড। কো: নং ৫।

শ্রীনৃপেন চক্রবর্তী—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নাম্বার ৫।

প্রশ্ন

১। মনু থানাকে মনু সি. আর. পি. টিলাতে স্থানান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি, এবং

২। কিলে করে পর্যন্ত ঘর তৈরীর কাজ আরম্ভ হইতে পারে?

উত্তর

১। হ্যাঁ।

২। এই সম্পর্কে প্ল্যান এবং এষ্টিমেট তৈরী হয়ে গেছে। শীঘ্রই কাজ আরম্ভ হইবে।

মিঃ স্পীকার—শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩১।

শ্রীনৃপেন চক্রবর্তী—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩১, স্যার,

প্রশ্ন

১। পরিকল্পনা খাতে টাকা ব্যয় করতে রাজ্য সরকার কি কি বাঁধার সম্মুখীন হচ্ছেন?

২। ইঞ্জিনিয়ারদের নিয়মমাফিক কাজ ( ওয়ার্ক টু রুল ) পরিকল্পনা রূপায়ণে প্রতিবন্ধকতা সৃষ্টি করছে কিনা?

৩। পরিকল্পনাকে দ্রুত রূপায়িত করার জন্য সরকার ইতিমধ্যে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

উত্তর

১। নির্মাণ কাজ অর্থাৎ কনষ্ট্রাকশনের যে কাজ—দালান-বাড়ী, ব্রীজ ইত্যাদি কাজ করার যে সামগ্রী, এসব আমরা ঠিকমত পাচ্ছি না। আমাদের কোটা, তার এক ক্ষুদ্র অংশও আমরা পাচ্ছি না, এজন্য আমাদের কাজ কিছুটা বিঘ্নিত হচ্ছে।

২। মাননীয় সদস্যরা জানেন যে দীর্ঘদিন ধরে ইঞ্জিনিয়ারদের একটা অংশ ওয়ার্ক টু রুল পালন করছেন, এটা অত্যন্ত দুঃখজনক। তবে অধিকাংশ ইঞ্জিনিয়ারেরা

কাজ করছেন, অল্প সংখ্যক ইঞ্জিনিয়ার যারা উপরতলায় রয়েছেন, তারাই কাজ কর্মের কিছুটা বিঘ্ন করছেন, যার ফলে আমাদের পরিকল্পনা রূপায়ণে কিছুটা ক্ষতি হচ্ছে। তবু আমরা আশা করছি যে ইঞ্জিনিয়ারেরা তাদের ভুল বুঝতে পারবেন, এবং তারা পরিকল্পনার কাজগুলি চালু রাখবেন কোন কোন রাজনৈতিক দল অথবা প্রতিক্রিয়াশীল শক্তি তাদের পিছনে কাজ করছে, এবং আমরা লক্ষ্য করছি যে অধিকাংশ ইঞ্জিনিয়ার ঐ ফাঁদে পা দিতে রাজী নয়। আমি অনুরোধ করব যে তারা যে কোন সময়ে রাজ্য সরকারের সংগে আলাপ আলোচনা করতে পারেন, কারণ আমরা তাদের অধিকাংশ সমস্যা মিটিয়ে ফেলেছি। ত্রিপুরা রাজ্যে কোন অংশের মানুষই আমাদের কাছে সমস্যা নয়। ৩ লক্ষ ১৫ হাজার শিবিরবাসীর সমস্যা যদি আমরা মিটাতে পারি, তাহলে মুষ্টিমেয় ইঞ্জিনিয়ারদের যে সমস্যা, সেটাও আমরা মিটাতে পারব। ছাত্র-ছাত্রীদের বহু সমস্যা আমরা মিটিয়ে ফেলেছি, বিভিন্ন অংশের কর্মচারীদের সমস্যাও আমরা মিটিয়ে ফেলছি। কাজেই আমরা আশা করব যে তারা যুদ্ধের পথে যাবেন না আলাপ আলোচনার পথে যাবেন। কাজেই আমরা এটা আশা করতে পারি যে এসব অসুবিধা থাকা সত্ত্বেও আমাদের পরিকল্পনার যে টাকা সেই টাকা আমরা খরচ করতে পারব।

৩) আমাদের বিভিন্ন দপ্তরগুলির জন্য যে বরাদ্দ আছে, তা আমরা প্রতি ৩ মাস পর পর চেক আপ করি এবং প্রগ্রেস অব দি ওয়ার্ক কি হয়েছে, সেটা আমরা দেখেনি। একটি তথ্য দিলে মাননীয় সদস্যরা বুঝতে পারবেন যে আমাদের বামফ্রন্ট সরকার শেষ দিকে পরিকল্পনার হিসাব নিকাশ করেনা, প্রতি ৩ মাস পর পর সেটা রিভিউ করা হয়। যেমন আগে আমাদের জন্য ৪০ টাকা ওয়াগণ আসত, এখন সেখানে যদি ৯।১০টা ওয়াগণ আসে, তাহলে আমাদের প্রয়োজনীয় সিমেন্ট, লোহা, কয়লা ঠিকমত আসা হয় না। কাজেই কিছুটা অসুবিধা আছে। ১৯৭৮-৭৯ সালে আমাদের যোজনা বরাদ্দ ছিল ২৪ কোটি ১০ লক্ষ টাকা, আর সেখানে খরচ করেছি ২৩ কোটি ১৭ লক্ষ টাকা। অর্থাৎ যোজনা বরাদ্দের শতকরা ৯৮.৩ ভাগ আমরা খরচ করেছি। আবার ১৯৭৯-৮০ সালে আমাদের যোজনা বরাদ্দ ছিল ২৯ কোটি টাকার মত এবং খরচ করেছি যোজনা বরাদ্দের শতকরা ৯৯.২ ভাগ। আর ১৯৮০-৮১ আমাদের যোজনা বরাদ্দ ছিল ৩৯ কোটি ৮১ লক্ষ টাকা আর আমরা খরচ করেছি ৩৯ কোটি ৮১ লক্ষ টাকা। অর্থাৎ যোজনা বরাদ্দের শতকরা ১০০ ভাগই আমরা খরচ করেছি। কাজেই এসব দেখলে দেখা যাবে যে আমরা যোজনার টাকা ঠিকমত খরচ করে যাচ্ছি। এবার যদি এমন দেখা যায় যে আমরা যোজনার কিছু টাকা ঠিকমত খরচ করতে পারছি না, তাহলে আমরা সেই টাকাটা অন্য খাতে খরচ করবার চেষ্টা করব।

মিঃ স্পীকার—শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৩।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী—স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৩, স্যার,

**প্রশ্ন**

১) রাজ্য সরকার রাজ্যের বিভিন্ন অংশে হিমঘর (কোল্ড স্টোরেজ) এবং ওয়্যার হাউস তৈরী করার যে সিদ্ধান্ত নিয়েছিলেন তার কাজ কতটুকু অগ্রসর হয়েছে?

২) একাজে যদি কোন অগ্রগতি না হয়ে থাকে, তবে তার কারণ ?

৩) কবে নাগাদ এ সমস্ত কাজ শেষ করা যাবে বলে রাজ্য সরকার মনে করেন ?

উত্তর

১) এটা খুবই দুঃখজনক যে হিমঘর স্থাপনের কাজটা অত্যন্ত বিলম্বিত হচ্ছে এই কাজে যে সমস্ত প্রিলিমিনারী ওয়ার্ক, সেগুলি আমাদের হাতে নেই। এসবের কাজগুলি রয়েছে সেন্ট্রাল ওয়ার হাউসিং করর্পোরেশানের উপর এবং তারা একবার দর-পত্র আহ্বান করে কোন কন্ট্রাক্টার পান নি। আবারও তারা দর-পত্র আহ্বান করেছেন এবং আগামী ১৫ই মার্চ সেগুলি খোলা হবে। কাজেই যদি তারা কন্ট্রাক্টার পান তাহলে আশা করা যায় যে আগামী ১০ মাসের মধ্যে এই কাজ শেষ হতে পারে।

২) উত্তর ত্রিপুরাতে কুমারঘাটে ২ হাজার টন ক্ষমতা সম্পন্ন হিমঘর করার জন্য এন, সি, ডি, সিকে বলা হয়েছে এবং তারা সেই কাজ করবার চেষ্টা করছেন।

৩) প্রতি জেলায় ত্রিপুরা সরকার কর্তৃক একটি করিয়া ওয়ার হাউস স্থাপনের পরিকল্পনা আছে। ইতিমধ্যে বাইখোরায় ১০০০ টন ক্ষমতা বিশিষ্ট হিমঘরের জন্য বর্তমান আর্থিক বছরে ৬ লক্ষ ৫২ হাজার ৪ শত টাকা মঞ্জুর করিয়াছেন এবং এই বছরেই ৯ লক্ষ ২৫ হাজার টাকা খরচ হবে বলে আশা করা যায়। পশ্চিম ও উত্তর ত্রিপুরা জেলায় ওয়ার হাউস এর জন্য এখনও স্থান নির্বাচন করা হয় নাই।

শ্রীবাদল চৌধুরী — মাননীয় মন্ত্রী মশাই বাইখোরায় যে ওয়ার হাউস তৈরী করার কাজ শুরু হয়েছে বলে বলছেন, এটা কি ঠিক যে কন্ট্রাক্টার না পাওয়ার জন্য সেই কাজও এখন পর্য্যন্ত শুরু করা যায় নাই ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী—এখানে দুটো জিনিস আছে, একটা আছে ওয়ার হাউস আর একটা আছে হিমঘর ( কোল্ড ষ্টোরেজ )। কোল্ড ষ্টোরেজটা এখনও হয়নি। তাদের কাজ আরম্ভ করতে বিলম্ব হচ্ছে কারণ এর জন্য প্রয়োজনীয় ব্লুপ্রিন্ট তৈরী করতে অনেক দেরী হয়ে গিয়েছে।

মিঃ স্পীকার—শ্রীমতিলাল সরকার।

শ্রীমতিলাল সরকার—-ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৮৮।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী---ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৮৮ স্যার।

প্রশ্ন

১) চলতি আর্থিক বছরে ভূমি সংরক্ষণের দ্বারা কি পরিমাণ ভমিকে চাষযোগ্য করা হয়েছে ?

২) এর জন্য কি পরিমাণ অর্থ সংশ্লিষ্ট জমির মালিকদের দেওয়া হয়েছে এবং দেওয়া হবে ?

৩) বামফ্রন্ট সরকার গঠিত হবার পর কয়টি বন্যা নিয়ন্ত্রন বাঁধ হয়েছে এবং তাতে কি পরিমাণ জমি বন্যার হাত থেকে রক্ষা পেয়েছে

উত্তর

১) ২৮শে ফেব্রুয়ারী পর্য্যন্ত ৩, ১৭৯ হেক্টর জমি।

| | | |
|---|---|---|
| ধর্মনগর— | খাস— | ৪৮৮ হেক্টর |
| | জোত— | ৫৫ ” |
| কৈলাসহর— | খাস— | ১১৮ ” |
| | জোত— | ৩৪ ” |
| মলপুর— | খাস— | ২৪৩ ” |
| | জোত— | — |
| খোয়াই— | খাস— | ১০৩ ” |
| | জোত— | ৪৭০ ” |
| সদর— | খাস— | ১৪৮ ” |
| | জোত— | ৩৬০ ” |
| সোনামুড়া— | খাস— | ৩ ” |
| | জোত— | ১৯১ ” |
| উদয়পুর— | খাস— | ১১৭ ” |
| | জোত— | ১৮০ ” |
| বিলোনিয়া— | খাস— | ৯৩ ” |
| | জোত— | ১২১ ” |
| সাব্রুম— | খাস— | ১৫৬ ” |
| | জোত— | ১৪৬ ” |
| অমরপুর— | খাস— | ১৩৪ ” |
| | জোত— | ২২ ” |

মোট ঃ— ৩,১৭৯ হেক্টর।

২) ১২, ২১, ৩০০ টাকা দেওয়া হয়েছে এবং ৪, ৭৮, ১০০ টাকা দেওয়া হবে।

৩) ১১টি। তাতে ১০৫৬ হেক্টর শহরের জমি এবং ৪,৫২৮ হেক্টর পল্লী অঞ্চলের জমি বন্যার হাত থেকে রক্ষা পেয়েছে।

শ্রীবিমল সিন্‌হা ঃ— এই যে ভুমি সংরক্ষণের কাজ হয়েছে, সেগুলি চাষাবাদ করার জন্য যদি চাষীদের প্রয়োজনীয় সার এবং বীজ দেওয়া না হয়, তাহলে সেগুলি আবার পতিত হয়ে যাবে। কাজেই এগুলি যাতে আবার তিত না হয়ে যায়, তার তার জন্য সরকারের কোন রকম পরিকল্পনা আছে কিনা, মাননীয় মন্ত্রী মশাই জানাবেন কি।

দৃষ্টি আকর্ষণী নোটিশ ঃ—

মিঃ স্পীকার ঃ—আমি নিম্নলিখিত সদস্য-এর নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি।

১। শ্রীকেশব মজুমদার, তাঁর নোটিশের বিষয়বস্তু হল 'গত ১০ই ফেব্রুয়ারী কৈলাসহরের সি, আই, টি, ইউ নেতা শ্রীশক্তি প্রসন্ন ভট্টাচার্য্যের বাড়ী দুস্কৃতকারীদের দ্বারা আক্রান্ত হওয়া ও তাঁর ছেলেকে মারধোর করা সম্পর্কে'।

আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই সম্পর্কে ১৮ই মার্চ বিবৃতি দেব।

মিঃ স্পীকার—মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ১৮ই মার্চ বিবৃতি দেবেন।

আমি মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মার নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল—"সম্প্রতি টাকারজলা এলাকায় কল্রাইছড়া গাঁওসভার জনৈক গোবিন্দ দেববর্মা এবং অন্যান্য গ্রামবাসীর নিকট থেকে টি, ইউ, জে, এস, এর সমর্থকদের দ্বারা জোরজবরদস্তিমূলক সংগ্রাম তহবিল সংগ্রহ করা সংম্পর্কে"।

মাননীয় সদস্য শ্রীদেববর্মা কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী—মাননীয় অধ্যক্ষ ম্যহাদয়, এই সম্পর্কে আমি ১৮ই মার্চ বিবৃতি দেব।

মিঃ স্পীকার—মাননীয় মন্ত্রী এই সম্পর্কে ১৮ই মার্চ বিবৃতি দেবেন।

আমি মাননীয় সদস্য খগেন দাস মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয়বস্তু হল "গত ২৪শে ফেব্রুয়ারী জিরানিয়ার কাছে টি, আর, টি, সি, বাসের উপর কিছু সংখ্যক দুবৃত্ত কর্ত্তৃক ক্র্যাকার নিক্ষেপ, বাস ড্রাইভারকে মারপিট করা সম্পার্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীদাস কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন

তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী—মাননীয় স্পীকার, স্যার, এই সম্পর্কে আমি ১৯শে মার্চ হাউসের সামনে বিবৃতি দেব।

মিঃ স্পীকার—মাননীয় মন্ত্রী এই সম্পর্কে ১৯শে মার্চ বিবৃতি দেবেন।

## Consideration and adoption of the 28th Report of the Committee on Privileges

Mr. Speakr :---সভার পরবর্তী কার্য্যসূচী হল—

"that the 28th Report of the Committee on Privileges be taken into consideration".

হাউসের বিবেচনার জন্য প্রস্তাব করতে আমি মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্মা মহোদয়কে অনুরোধ করছি।

শ্রীঅমরেন্দ্র শর্মা :---মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি প্রস্তাব করছি যে---"In pursuance of Rule 182 of the Rules of Procedure and Conduet of Business in the Tripura Legislaive Assembly I beg to move-- that the 28th Report of the Committee on Privileges be taken into consideration".

Mr. Speaker :---এখন সভার সামনে প্রশ্ন হল মাননীয় সদস্য অমরেন্দ্র শর্মা কর্তৃক উস্থাপিত প্রস্তাবটি। এখন ইহা আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হল "In pursuance of Rule 182 of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly---I beg to move that the 28th Report of the Committee on Privileges be taken into consideration.

(It was put to voice vote and considerad. )

সভার পরবর্তী কার্য্যসূচী হল প্রিভিলেজ কমিটির ২৮তম প্রতিবেদনের উপর মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্মা মহোদয়, কর্তৃক আনীত প্রস্তাব। আমি মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্মা মহোদয়কে অনুরোধ করছি প্রস্তাবটি সভায় উথাপন করতে।

শ্রীঅমরেন্দ্র শর্মা :---Mr. Speaker Sir, "In pursuance of Rule 182 of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislaive Assembly I beg to move that the House having considered the 28th Report of the committee on Privileges presented to the House on the 13th March, 1981 in which Shri Shyama Charan Tripura, Editor, "Chinikok" has been held to have made contemptuous, defamatory remarks in the editorial

column of his news paper dated the 28th December, 1978 against the Chief Minister, Shri Nripen Chakraborty and thus committed breach of privileges of the leader of the House, its Members and contempt of this House, do resolve that he be summoned before the House and be reprimanded".

Mr. Speaker :---এখন সভার সামনে প্রশ্ন হল মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্মা মহোদয় কর্তৃক আনীত প্রস্তাবটি। আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হল "in pursuance of Rule 182 of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly. I beg to move that the House having considered the 28th Repart of the Committee on Privileges presented to the House on the 13th March, 1981 in which Shri Shyama Charan Tripura, Editor, "Chinikok" has been held to have made contemptuous, defamator remarks in the editorial column of his newspaper dated the 28th December, 1978 against the Chief Minister, Shri Nripen Chakraborty and thus committee breach of privileges of the leader of the House, its Members and contempt of this House do resolve that he be summoned before the bar of the House and, be reprimanded".

(It was put to voice vote and considered.)

Discussion on the Governor's Address and
Adoption of motion of Thanks to the
Governor's address.

Mr. Speaker :—সভার পরবর্তী কার্য্যসূচী হল 'মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাহা সভা কর্তৃক গৃহীত হওয়া'। ধন্যবাদসূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীখগেন দাস মহোদয়। প্রস্তাবটি হল "নিম্নলিখিত মর্মে মাননীয় রাজ্যপাল মহোদয়ের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, গত ১২ই মার্চ, বৃহস্পতিবার, ১৯৮১ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধান সভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ"।

আলোচনা সুরু হবার পূর্বে আমি উভয় দলের চীফ হুইপদের অনুরোধ করব এই আলোচনায় তাদের দলের যে সকল সদস্য অংশ গ্রহণ করবেন তাদের একটি নামের তালিকা আমায় দেবার জন্য।

আমি এখন মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী মহোদয়কে অনুরোধ করছি আলোচনা আরম্ভ করতে।

শ্রীসমর চৌধুরী ঃ— মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই সভায় রেখেছেন সেই ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব উপস্থাপিত করতে গিয়ে আমি এই টুকু বলতে চাই যে গত এক বৎসর যাবত বামফ্রন্ট সরকার সারা ত্রিপুরায় যে নুতন ধরণের কর্মসূচী নিয়েছেন যে কর্মসূচীতে কাজ করার একটা বিরাট সম্ভাবনা এই সরকার সৃষ্টি করতে সমর্থ হয়েছেন। এবং এই কর্মসূচীর ফলে যে অগ্রগতি দেখা দিয়েছে তারই একটা মোটামুটি চিত্র মাননীয় রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি। গত লোকসভার ইলেকশনে কেন্দ্রে একটা সরকার প্রতিষ্ঠিত হয়েছে। শ্রীমতি ইন্দিরাগান্ধী তার কংগ্রেস (আই) দল নিয়ে নিরংকুশ সংখ্যাগরিষ্ঠতা নিয়ে আবার ক্ষমতায় ফিরে এসেছেন। এই কেন্দ্রীয় সরকারের হাতেই সমস্ত ক্ষমতা কুক্ষিগত আছে। রাজ্য সরকারের অর্থনৈতিক ক্ষমতা সীমাবদ্ধ। তাই সারা ভারতবর্ষে কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা, শিল্প, স্বাস্থ্য, শিক্ষা এবং সংস্কৃতি ইত্যাদি ব্যাপারে সাধারণ মানুষের যে অধিকার, সমস্ত সাংবিধানিক ব্যবস্থাগুলি নিদ্দিষ্টভাবে প্রয়োগ করার যে অধিকার সেটা কেন্দ্রীয় সরকারই করছেন। দেশকে অগ্রসর করে নেওয়ার জন্য যে কর্মসূচী সেটা শ্রীমতি গান্ধী ক্ষমতায় ফিরে এসে সংঙ্গে সঙ্গেই ধনী জোতদারদের কি করে আথিক উন্নতি হবে সেই চেষ্টা করছেন। আরেক দিকে সাধারণ মানুষকে কোণঠাসা করে তাদের বাঁচার যে অধিকার সেটা থেকে বঞ্চিত করছেন। এটা আমরা দেখতে পাচ্ছি। ইতিমধ্যে এই সমস্ত জনবিরোধী কার্য্য-কলাপের জন্য যখন চারিদিকে সমগ্র অংশের মানুষ প্রতিবাদ করতে আরম্ভ করল তখন দেখা যায় কেন্দ্র দমনমূলক নীতি অনুসরণ করছেন। কর্মচারীদের বেতন বৃদ্ধি রোধ করে তার আর্থিক অবস্থাকে আরও সংকুচিত করে কি করে তার পকেট কাঁটা যায় তারই চেষ্টা চলছে। কৃষকদের বাঁচার ব্যবস্থার উপর কি করে চাপ দিয়ে তাদের আর্থিক অবস্থা পঙ্গু করা যায় তারই চেষ্টা চলছে সমস্ত ভারতবর্ষে। আরেক দিকে একচেটিয়া পুঁজিপতিদেরকে আরও সুযোগ সুবিধা করে দেওয়া হচ্ছে। অন্যদিকে এই ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। এরকম আরও দুটো সরকার আছে কেরালা এবং পশ্চিমবঙ্গে। এই রাজ্যে বামফ্রন্ট সরকার গত এক বছরে একটা বিপরীত পথ ধরে এই রাজ্যের সবচেয়ে গরীব অংশের মানুষ যাদের শতকরা ৮২ ভাগ লোক দারিদ্র সীমারেখার নীচে বাস করছে। ভুমিহীনদের পুনর্বাসন, জলসেচের ব্যবস্থা, যাদের সামান্য জমি আছে তাদের আয়ের ব্যবস্থা করার জন্য কুটির শিল্পের উন্নতি ইত্যাদি কাজ এই সরকার করেছেন। কি করে শিক্ষক কর্মচারীদের আর্থিক ব্যবস্থা বলিষ্ঠ করা যায় সেই চেষ্টা করা হচ্ছে। তার জন্য নূতন পরিকল্পনা এই সরকার তৈরী করেছেন। এই সরকারকে অনেক বাঁধা বিপত্তির মধ্যে দিয়ে অগ্রসর হতে হচ্ছে। আমরা জানি বিরোধী দলগুলি প্রতিক্রিয়াশীলচক্র সাম্রাজ্যবাদী শক্তির সংঙ্গে হাতে হাত মিলে গোপন বৈঠক করে ঠিক করে যে, যে করেই হোক এই সরকারের কবর রচনা করার জন্য ষড়যন্ত্র করতে হবে। যে দিন শ্রীমতি গান্ধী ক্ষমতায় এলেন ঠিক সেই সময় থেকে নুতন উৎসাহ উদ্দিপনা নিয়ে বিরোধী দলগুলি গ্রামে গ্রামে এলাকায় এলাকায় যত মস্তান আছে, গত ৩০ বছর ধরে যারা জনগণের উপর অত্যাচার করেছে, তাদেরকে সংগঠিত করার চেষ্টা করছে। এই উৎসাহ পেয়ে গত এক বছরে টি, ইউ, জে, এস এবং কংগ্রেস (আই), "আমরা বাঙ্গালী" তারা এই গভীর চক্রান্তে নেমেছেন। সমগ্র উত্তর

পূর্বাঞ্চলে সাম্রাজ্যবাদী শক্তিগুলির সংঙ্গে হাত মিলিয়ে তারা এই চক্রান্তে নেমেছিল। এই ত্রিপুরা রাজ্যে উপজাতি যুব সমিতি এবং কংগ্রেস (আই) এদের চক্রান্তের ফলই হল গত জুনের দাঙ্গা। সেখানে হাজার হাজার মানুষের ঘড়বাড়ী পোড়া গেল, প্রায় এক হাজার মানুষ খুন হল এবং বহু মানুষ ঘড়বাড়ী ছাড়া হল। তারপরে শরনার্থীদের ক্যাম্পে গিয়ে উপজাতী যুব সমিতি এবং কংগ্রেস (আই) শরনার্থীদেরকে উষ্কানী দিয়েছে যাতে তারা বাড়ীঘরে সহজে না ফিরে। এই সমস্ত তারা করেছেন। আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যের এই বামফ্রন্ট সরকার রাজ্যে আইন শৃখলা ফিরিয়ে আনার জন্য ব্যপক কর্ম-সূচী নিয়েছেন। যার ফলে এই দাঙ্গা আর বিস্তিতিলাভ করতে পারেনি। এর জন্য এলাকায় এলাকায় শান্তি কমিটি গঠন করা হয়েছে এবং গ্রামে গ্রামে নুতনভাবে উদ্দিপনা সৃষ্টি করে সমস্ত স্তরের মানুষকে ঐক্যবদ্ধ করার জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে। শ্রীমতি গান্ধী কেন্দ্রে আছেন। তাই যাতে শরনার্থীরা রিলিফের সুযোগ সুবিধা না পায় পুনর্বাসনের ব্যবস্থা না হয় তার জন্য চেষ্টা করেছেন। কিন্তু বামফ্রন্ট সরকার তার সমস্ত প্রশাসনিক শক্তি দিয়ে এই পরিস্থিতিকে নিয়ন্ত্রনে এনেছেন। আজকে সারা ভারতবর্ষে আন্দোলন চলছে, গুজরাটে, আমেদাবাদে এখনও আগুন জলছে। পত্রপত্রিকায় এক একটা ঘটনা পড়ছি। ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার ডিসট্রিক কাউন্সিল গঠনের জন্য চেষ্টা করছেন। উপজাতীদের জন্য সবচেয়ে বেশী কাজ করছেন। তাদের চার দফা দাবী পূরণ করার জন্য সরকার চেষ্টা করছেন। স্বশাসিত জেলা পরিষদ গঠন করে তাদের রক্ষাকবচের সৃষ্টি করেছেন।

রক্ষা কবচ সৃষ্টি করবার জন্য, তাদের রক্ষা করবার জন্য। আর অপরদিকে কেন্দ্রে শ্রীমতী ইন্দিরা গান্ধীর কংগ্রেস (আই) সরকার থাকা সত্বেও আমরা তার রাজ্য গুজরাটে কি দেখি? গুজরাটে আন্দোলন শুরু হয়ে গেছে কংগ্রেস (আই) নেতৃত্ব নিয়ে। শ্রীমতী গান্ধী এই আন্দোলন কন্ট্রোল করতে পারছেন না। গুজরাটে, সেখানে চাকুরীর কোটা, সেখানে তপশীল ভূক্ত অন্যান্য অনুন্নত অংশের চাকুরীর কোটা, তাদের অধিকার সেই অধিকার দমন করবার জন্য, তাদের চেপে রাখবার জন্য সেখানকার অ-তপশীল যারা তারা সাংবিধানিক অধিকারকে পদদলিত করবার চেষ্টা করছেন। সেখানে অশান্তির আগুন জ্বলছে। কেন্দ্রীয় সরকার বসে আছেন। তাঁরতো অনেক ক্ষমতা আছে, সে ক্ষমতা দিয়ে তা দমন করতে পারছেন না কেন? কিন্তু ত্রিপুরার এই ক্ষুদ্র ও সীমিত ক্ষমতা দিয়ে মেহনতী অংশের মানুষ, গ্রামের মানুষ গরীব মানুষের ঐক্যবদ্ধ যে প্রচেষ্টা, যে শক্তি তার সাথে হাত মিলিয়ে বামফ্রন্ট সরকার বিকল্প ব্যবস্থা গ্রহণ করেছেন যাতে তাদের রক্ষা করা যায়। এইত আমরা দেখেছি, আসামে কি চলছে। একই তো চিত্র, একই তো ঘটনা। তাই আমি বলছি, রাজ্যপালের এই ভাষণ নিশ্চয়ই-অভিনন্দন যোগ্য। শুধু অভিনন্দন যোগ্যই নয়, এই ভাষণে সঠিক চিত্র অর্থাৎ সীমিত ক্ষমতার মধ্য দিয়ে পরিকল্পনার কাজগুলিকে, সমাজের নীচের তলার অংশের মানুষকে কি করে শান্তির ব্যবস্থা করা যাবে, সমাজের নীচের তলার মানুষের আয় বাড়ানো যাবে, সাধারণ মানুষের অধিকার রক্ষা করা যাবে, যে অধিকার শিক্ষক-কর্মচারী, শ্রমিক মেহনতী মানুষের অধিকার, সংখ্যালঘুর অধিকার রক্ষার চেষ্টা, সেই প্রচেষ্টাই রয়েছে। তাই গত এক বছরে আমরা দেখতে পাই, ভারতবর্ষের সর্বত্র আইন শৃখলার অবনতি, সাংঘাতিক

অবস্থার সৃষ্টি হয়েছে এবং ত্রিপুরা রাজ্যের এত বড় চক্রান্ত কিংবা ষড়যন্ত্র করা সত্বেও, আইন শৃঙ্খলা অবনতির চেষ্টা করা সত্বেও এবং যাকে ভিত্তি করে বামফ্রন্ট সরকারের পতন ঘটানোর চেষ্টা হয়েছে, চেষ্টা হয়েছে প্রশাসনের মধ্যেও এই ঘটনা ঢুকিয়ে দেওয়ার, কিন্তু এই সমস্ত কাজের মধ্যেও এই সরকার আইন এবং শৃঙ্খলা রক্ষা করতে পেরেছেন। রাজ্যপালের ভাষণে এই সমস্তর সঠিক চিত্র ফুটে উঠেছে বলেই এই ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি। আমি আর বেশী বলতে চাই না। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণে ত্রিপুরা রাজ্যের শ্রমিকদের কথাও উল্লেখ করা হয়েছে। ত্রিপুরা রাজ্যের শ্রমিকরা কখনো চিন্তা করতে পারেনি, এই যে যারা মোটর ড্রাইভার হেণ্ডিমেন, কর্মচারী যারা আছে, তারা অ্যাপয়েন্টমেন্ট লেটার পাবে। এখনও ভারতবর্ষের কোন কোন দেশে শ্রমিকদের দাস, কৃতদাস হিসাবে ব্যবহার করা হয়, তাদের হুকুম মেনে চলতে হয়। যদিও সাংবিধানিক অধিকার রয়েছে তথাপি সেই অধিকার বলে তারা মাথা উচু করে চলতে পারেনি। শুধু তাই নয়, চা বাগানগুলিতে শ্রমিকদের অধিকার, মিল ফ্যাকটরী-গুলিতে শ্রমিকদের ট্রেড্ ইউনিয়ন করার অধিকার পাচ্ছে। কিন্তু আমরা কংগ্রেস (আই) দলের কি অভিপ্রায় দেখতে পাচ্ছি? তাদের অভিপ্রায় দেশের জমিদার, জোৎদারদের হাতে অধিক ক্ষমতা দেওয়ার প্রবনতা। এরই ফলশ্রুতি হিসাবে আমরা দেখতে পাচ্ছি, জাতীয় নিরাপত্তা অর্ডিন্যান্স বিল পাশ করানো। এর দ্বারা সমাজের দুর্বল অংশের মানুষ-দের অধিকার হরণ করা যাবে। কিন্তু মিঃ ডেপুপটি স্পীকার স্যার, ত্রিপুরা রাজ্যে গত এক বছরের মধ্যে অনেক ঘটনা ঘটেছে, তা সত্বেও কাউকে বিনা বিচারে আটক থাকতে হয় নি। বিচারের সামনে এসে তাদের দাঁড়াতে হচ্ছে। এই ত সরকার, যে সরকার কাউকে বিনা বিচারে আটক্ করে না। একটি বিকল্প ব্যবস্থা এই সরকার তৈরী করে-ছেন। রাজ্যপালের ভাষণে এর সমস্ত কিছুই একটা চিত্রের মত তুলে ধরা হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে আমি একটি বিষয়ের উল্লেখ করতে চাই। গ্রামাঞ্চলের সবচেয়ে নিঃস্বতম অংশের মানুষ হচ্ছে ক্ষেত মজুর, কৃষি মজুর। এই কৃষি মজুরদের একটা বিরাট সংখ্যা শুধু মাত্র ভুমিহীনই নয়, যাদের খোরাকীর ব্যবস্থা এক থেকে দেড় মাস, তাদের আয়ের ব্যবস্থা নেই, আমরা গত কাল এখানে প্রস্তাব গ্রহণ করেছি, "কাজের বদলে খাদ্য" প্রকল্প কিংবা এন,ই, আর, সি, যে নামেই হউক তার মাধ্যমে গ্রামাঞ্চলে কাজ সৃষ্টি করতে। এই সরকার পঞ্চায়েতের হাতে গণ-তান্ত্রিক ব্যবস্থায় কাজ করতে আগ্রহী। বিরোধী দলগুলি যতই চিৎকার করুন না কেন গণতন্ত্রের বিরুদ্ধে, তাতে বামফ্রন্ট সরকারের কোন প্রচেষ্টাই বন্ধ হবে না। তাঁরা যতই বলুন না কেন, পঞ্চায়েতের হাতে নয়, অফিসার দিয়ে সমস্ত প্রকল্প চালু করতে হবে। কিন্তু কেন? গণতন্ত্রের প্রতি অবিশ্বাস নিয়ে, জনগণের প্রতি অবিশ্বাস নিয়ে আজকে তাঁরা জন-বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। জনগণের উপর আর তাঁরা ভরসা রাখতে পারছেন না। কেন্দ্রীয় সরকারের কাছে যতই তাঁরা রাষ্ট্রপতির শাসনের কথা বলুন না কেন, দেশে গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। রাজ্যপাল বলেছেন সারা ভারতবর্ষে যেখানে আইন শৃঙ্খলার অবনতি হয়েছে সেখানে ত্রিপুরায় অনেক বেশী ভাল অবস্থা চলছে। রাজ্যপাল বলেছেন, এই সরকারের প্রতি ভরসা আরো বেশী সংখ্যক লোক করতে পারছে। যার ফলে এমন কি এই বিরোধী দল গুলির পতাকা ছেড়ে, টি, ইউ, জে, এস, ছেড়ে, কংগ্রেস

(আই) ছেড়ে সর্ব্বত্র গ্রামে শহরের লোক এই বামফ্রন্টে চলে আসছে, তাদের কাজে সমর্থন জানাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তাই রাজ্যপালের এই ভাষণের চিত্রকে আমি পূণ সমর্থন জানাচ্ছি এবং ধন্যবাদ জানাচ্ছি সঠিক চিত্র তুলে ধরা হয়েছে বলে।

মিঃ ডেপুটি স্পীকার ঃ-- শ্রীখগেন দাস, আপনি এই প্রস্তাবকে সমর্থন করে আপনার বক্তব্য বলুন।

শ্রীখগেন দাস ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের অভিভাষণের উপর যে ধন্যবাদ সুচক প্রস্তাব মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী এনেছেন আমি সেটাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল তাঁর অভিভাষণের শেষ প্যারাতে উল্লেখ করেছেন-—। 'রাজ্যের সামাজিক, অর্থনৈতিক উন্নয়নে এবং শান্তি ও সমৃদ্ধির জন্য আপনারা নিজেদের নিয়োজিত করবেন"। এই বামফ্রন্ট ও সরকারে আসার আগে গরীব, মেহনতী, খেটেখাওয়া জাতি-উপজাতি, সমস্ত অংশের মানুষের কাছে এই প্রতিশ্রুতিই দিয়েছিলেন এবং বামফ্রন্ট সরকারে এসে তাঁর সীমিত আথিক ক্ষমতার মধ্যে দিয়ে গরীব মানুষের কল্যাণকল্পে নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং গণতন্ত্রকে সম্প্রসারিত করার চেষ্টা চালিয়ে যাচ্ছেন। বিগত ৩ বছরের কাজের মাধ্যমে এটাই প্রমাণিত হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বামফ্রন্ট সরকার যে ভাবে একটার পর একটা কল্যাণমুখী কাজ করে চলেছেন এবং এই সরকারের কাজে আকৃষ্ট হয়ে গরীব মেহনতী খেটে খাওয়া মানুষ যখন আরও ঐক্যবদ্ধ হচ্ছিলেন এবং নিজেদের গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করার জন্য, আরও সম্প্রসারিত করার জন্য ঐক্যবদ্ধ হচ্ছিলেন, তখন দেশে এবং বিদেশের প্রতিক্রিয়াশীল গোষ্ঠী এই রাজ্যের উন্নতিকে ব্যহত করার জন্য এবং গণতান্ত্রিক শক্তিকে পর্যুদস্ত করার জন্য গভীর এক ষড়যন্ত্র করেছেন। আমরা লক্ষ্য করেছি, দীর্ঘ ৩০ বছরে ত্রিপুরা রাজ্যের হাজার হাজার গরীব মানুষ, ক্ষেত মুজুর নিজেদের অধিকারকে রক্ষা করার জন্য কি খাদ্যের দাবীতে, কি কি শিক্ষার দাবীতে বেকারীত্ব ঘুচানোর দাবীতে এক লাল ঝাণ্ডার নীচে যখন সমবেত হয়ে শ্লোগান দিচ্ছিলেন তখন প্রতিক্রিয়াশীল গোষ্ঠী চক্র তাদের ঐ গণতান্ত্রিক আন্দোলনকে স্তব্ধ করার জন্য পুলিশ ব্যাবহার করেছে, গুলি করে মা-বোনদের হত্যা করেছে, জেল-খানায় নিয়ে গিয়ে অত্যাচার সংঘটিত করেছে। ঐ গণতান্ত্রিক আন্দোলনে হিন্দু-মুসলমান, পাহাড়ী-বাঙ্গালী নির্বিশেষে হাজার হাজার মানুষ অংশ গ্রহণ করেছিলেন এবং তাদের একটা মাত্রই নাম ছিল সেটা হল--ওরা গরীব মানুষ। জাতিগত ভাবে তাদের মধ্যে কোন ভেদাভেদ ছিলনা। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর তারা যে ভাবে ভেদাভেদ ভুলে গিয়ে গরীব মানুষের কল্যাণের জন্য ঐক্যবদ্ধ ভাবে কাজ করে যাচ্ছিলেন, সেই ঐক্যকে ভাঙ্গার জন্য দেশ-বিদেশের প্রতিক্রিয়াশীলরা জঘন্যতম ষড়যন্ত্রে লিপ্ত হলেন, যা ত্রিপুরার বুকে কখনও ছিলনা। সেটা হলো সাম্প্রদায়িক দাঙ্গা। সমস্ত ভারতবর্ষের বুকে একটাই মাত্র রাজ্য ছিল যেখানে কোন সাম্প্রদায়িক বিভেদ ছিলনা, যেখানে জাতিগত বিভেদ ভুলে গিয়ে ঐক্যবদ্ধ ভাবে মানুষ কাজ করত এবং যার জন্য আমরা গর্ব বোধ করতাম, সেটা হল এই ত্রিপুরা। স্যার, যে প্রতিক্রিয়াশীল গোষ্ঠী বিগত ৩০ বৎসর ধরে ত্রিপুরাকে শাসন করেছে, যাদের অপশাসনের ফলে মায়েদেরকে সন্তান বিক্রি করতে হয়েছিল,

মানুষকে না খেয়ে মরতে হত, কিন্তু আজকে বামফ্রন্ট সরকারে আমার ফলে মায়েদেরকে আর সন্তান বিক্রি করতে হয় না, আর মানুষকে মরতে হয় না না খেয়ে। যার ফরে এই বামফ্রন্ট সরকারের জনপ্রিয়তা দেখে সমস্ত প্রতিক্রিয়াশীল চক্রের বুকে কাঁপন ধরেছে, তাদের এই জঘন্য তম চাক্রন্তের ফল এই সাম্প্রদায়িক দাঙ্গা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণেও এই দাঙ্গার কথা উল্লিখিত আছে। গণতন্ত্র প্রিয় ত্রিপুরার মানুষ এবং রাজ্য সরকারের সহযোগিতার ফলে এই ভয়াবহ দাঙ্গা বন্ধ করা সম্ভব হয়েছে এবং দাঙ্গা কবলিত ত্রিপুরাতে পুনরায় শান্তি স্থাপন সম্ভব হয়েছে। স্যার, একদিকে উপজাতি যুব সমিতি বিদেশী বিতাড়নের শ্লোগান দিচ্ছে, অন্য দিকে "আমরা বাঙ্গালী" বাঙ্গালী স্থান করার শ্লোপান দিচ্ছে, আর অন্যদিকে কংগ্রেস (আই) শ্লোগান দিচ্ছে যে তারা রক্ত দেবে, তবুও ত্রিপুরার বুকে অটোনোমাস ডিষ্ট্রিকটকাউন্সিল করতে দেবে না। আর, আমরা গত বিধানসভায় উপজাতি যুব সমিতির বন্ধুদের কাছে এই আবেদন রেখেছিলাম যে, আপনারা যে বিদেশী বিতাড়নের শ্লোগান দিচ্ছেন সেটাতো ভুল। বিগত তিন দশক ধরে উপজাতিরা যে শোষিত হয়েছেন, নিষ্পেষিত হচ্ছেন, তারা তাদের গণতান্ত্রিক অধিকার হারিয়েছেন তারজন্য কে দায়ী? বিগত তিন দশক ধরে যে প্রতিক্রিয়াশীল গোষ্ঠী ত্রিপুরাতে অপশাসন কায়েম করেছে তারাই তো দায়ী। তাদের বিরুদ্ধে লড়বার জন্য আমরা তাদেরকে আহবান জানিয়েছিলাম, কিন্তু তারা (উপজাতি যুব সমিতি) আমাদের কথা শুনেন নি। আমরা তাদেরকে বিধান সভায় বলেছিলাম— আপনারা যে শ্লোগানটা দিচ্ছেন, এরফলে তো আপনারা গণতান্ত্রিক আন্দোলনের যে মূল ধারা সেই ধারা থেকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছেন এবং প্রতিক্রিয়াশীলদের হাতকে আরও শক্তিশালী করছেন। একটা কথা উনারা বলেছেন যে, পাহাড়ীরা বনের আলু খায়, বনের কচু খায়, গাছের পাতা খায়। আমরা বলছি যে হ্যাঁ। কিন্তু উনারা কি চিন্তা করেছেন বিগত তিন দশক ধরে কার জন্য উপজাতিরা তাদের গণতান্ত্রিক অধিকার থেকে বঞ্চিত হয়েছেন? কেন তারা বনের আলু, কচু, খাবেন? তার জন্য কে দায়ী? গত ৩০ বছর ধরে যারা ত্রিপুরা রাজ্যে ক্ষমতায় ছিল তারাই তার জন্য দায়ী। আজকে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ত্রিপুরা রাজ্যের গরীব মানুষদের মধ্যে যে ঐক্য গড়ে উঠেছে, তাতে বিভেদ সৃষ্টি করার চেষ্টা করলে প্রতিক্রিয়াশীলদের হাতকেই শক্তিশালী করবেন। সুতরাং ও পথে আপনারা যাবেন না। কিন্তু উনারা আমাদের কথা শুনলেন না। জুন মাসে সম্প্রদায়িক দাঙ্গা সংঘটিত হল। তখন মাননীয় বিরোধী গ্রুপের সদস্যরাও দেখেছেন যে দাঙ্গা সংঘটিত করেছে মুষ্টিমেয় কিছু দুষ্কৃতকারী। তার মধ্যে পাহাড়ী এবং বাঙ্গালী উভয়েই আছে। আপনারা যারা আগরতলায় ছিলেন তারা দেখেছেন দাঙ্গার ভয়াবহতা, যেটাতে আপনারা সুড়সুড়ি দিয়েছেন, প্ররোচনা দিয়েছেন।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য না রেখে, অন্য প্রসঙ্গের উপর বক্তব্য রাখছেন।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রীখগেন দাস ঃ—স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে এই জিনিষটা উল্লেখ আছে বলেই আমি এই প্রসঙ্গে বক্তব্য রাখছি। এই প্রসংগটি রাজ্যপালের দ্বিতীয় প্যারাতেই আছে। স্যার, অপরদিকে "আমরা বাঙ্গালী", কংগ্রেস (আই) প্রভৃতি সমাজ বিরোধীরা

যখন ট্রাকে ট্রাকে করে গিয়ে দাঙ্গা সংঘটিত করেছে, তখন আমাদের এই ২।৩ জন সদস্য তাদেরকে সুড়সুড়ি দিয়েছেন, সাম্প্রদায়িক দাঙ্গাবাজদের লেলিয়ে দিয়েছেন, তারাই পাল্টা হিসাবে এই এম. এল. এরা দেখেছেন কি পরিস্থিতি তখন আগরতলা শহরের। তখন আমরা তাদেরকে বলেছিলাম এই পথ আপনারা পরিহার করুন।

শ্রীখগেন দাস—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আমরা দেখেছি যে পদ্ধতিতে ত্রিপুরা রাজ্যের অগ্রগত হচ্ছিল, এই দাঙ্গা পরিস্থিতির জন্য সেই অগ্রগতি সাময়িকভাবে ব্যাহত হয়েছিল। এটা সত্য কথা ত্রিপুরার গণতান্ত্রিক মানুষ এবং বামফ্রন্ট সরকার উভয়ের সহায়তায় দাঙ্গা অতি অল্প সময়ের মধ্যে বন্ধ করে দেওয়া সম্ভব হয়েছিল। কিন্তু এখনও আমি আপনাদের জিজ্ঞাসা করতে চাই উপজাতি যুব সমিতির মাননীয় বিরোধীরা যারা আছেন, এখনও বিভিন্ন জায়গায় যেমন অমরপুর, কৈলাশহর এবং উত্তর দিকে যেখানে এখনও ডাকাতি হচ্ছে, খুন করা হচ্ছে, সেই ডাকাতদের কাছে উপজাতি যুব সমিতির কার্ড পাওয়া গেছে এবং আপনাদের যে ভলেনটিয়ার বাহিনী তাদেরও কার্ড পাওয়া গেছে। আপনারাই বলুন আজকে এতবড় দাঙ্গা হয়ে যাওয়ার পরও কি আপনারা তা থেকে কি কোন শিক্ষা গ্রহণ করতে পারেন নি? কার জন্য আপনারা এই সমস্ত উস্কানি দিচ্ছেন এবং কেন এই সমস্ত করছেন। আমি আবার আপনাদের বলি সুস্থ মাথায় আপযারা চিন্তা করে দেখুন। ত্রিপুরার অগ্রগতি যদি হয় তাহলে হিন্দু, মুসলমান, পাহাড়ী, বাঙ্গালী এক কথায় বলতে গেলে ১৯ লক্ষ মানুষেরই অগ্রগতি হবে এবং আমরা চাই আমাদের গণতান্ত্রিক অধিকার প্রতিষ্ঠা করার জন্য। উপজাতিরা যারা ৩০ বৎসর ধরে বঞ্চিত হয়েছিল সেই বঞ্চনার বিরুদ্ধে সেই অপশাসনের বিরুদ্ধে, সেই অত্যাচারের বিরুদ্ধে নিজেদের গণতান্ত্রিক অধিকারকে প্রতিষ্ঠা করার জন্য ১৯ লক্ষ ত্রিপুরাবাসীর সাথেও আপনারাও সামিল হোন। আপনারা (উপজাতি যুব সমিতি) সেই বিভ্রান্তির পথ পরিহার করে গণতান্ত্রিক প্রতিষ্ঠার মূল স্রোতের সাথে আপনারা নিজেদের গণতান্ত্রিক মানুষের অধিকার প্রতিষ্ঠা করার জন্য এগিয়ে আসুন। এই রাজ্য-সরকারের সীমিত ক্ষমতার মধ্য দিয়ে যে সামাজিক এবং অর্থনৈতিক কাজ বামফ্রন্ট সরকার করে যাচ্ছেন, দরিদ্র মানুষের কল্যানের জন্য যে কাজ করে যাচ্ছেন এবং ত্রিপুরা রাজ্যের শান্তি শৃঙ্খলা রক্ষার জন্য আপনারাও (উপজাতি যুব সমিতি) গণতান্ত্রিক আন্দোলনের সাথে সামিল হোন। এই আবেদন জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

ইনক্লাব জিন্দাবাদ

মিঃ ডেপুটি স্পীকার—মাননীয় সদস্য শ্রী দ্রাউকুমার রিয়াং।

শ্রীদ্রাউকুমার রিয়াং—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী যে ধন্যবাদসূচক প্রস্তাব উপস্থিত করেছেন, সেটা কতগুলি কারণে আমার পক্ষে গ্রহণযোগ্য হয়ে উঠেনি। সে জন্য আমরা অত্যন্ত দুঃখিত। তার প্রথম কারণ হচ্ছে গত জুন মাসে যে দাঙ্গা হয়ে গেল তার জন্য দায়ী কে? তার সত্য উৎঘাটনের জন্য বিচার বিভাগীয় তদন্তের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। দ্বিতীয় কারণ হচ্ছে, রাজ্যপালের ভাষণে ৬ষ্ঠ তপশীলেরও কোন উল্লেখ নেই। তৃতীয় কারণ হচ্ছে কর্মচারীদের ডি, এ, বাড়ানোর কোন প্রতিশ্রুতিও রাজ্যপালের ভাষণে নেই।

চতুর্থ কারণ হচ্ছে বেকার ভাতা এবং বেকার সমস্যা সমাধানের কোন পরিকল্পনা রাজ্যপালের ভাষণে নেই। পঞ্চম কারণ হচ্ছে শিক্ষাক্ষেত্রে যে অব্যবস্থা চলছে তা নিরসনের জন্য কোন ব্যাপক প্রতিশ্রুতি রাজ্যপালের ভাষণে নেই এবং শেষোক্ত কারণ হচ্ছে ডিস্ট্রিকট কাউন্সিলের ইলেকশানের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকার গত তিন বছরে কি করেছে না করেছে তার চিত্র এত সুন্দরভাবে তুলে ধরা হয়েছে যে, ভার্জিন নারীর সঙ্গে সেটা তুলনা যোগ্য। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা জানি যে, বামফ্রন্ট সরকার গত জুনের দাঙ্গার পর নড়বড় হয়ে গেছে। গত জুন মাসে বামফ্রন্ট সরকার ছিল কি, ছিল না সেটা বুঝা যায় নি। কারণ পুলিশ বিভাগ আছে কি নেই সেটা বুঝা যায় নি। সরকারের যে আই, জি, পি, ছিলেন, তিনি ঘুমন্ত অবস্থায় ছিলেন, পুলিশ বাহিনী নীরব ছিল। আগরতলার বাইরে তথা আগরতলার কাছাকাছি গ্রামের পর গ্রাম জ্বালিয়ে দেওয়া হয়েছে। আমরা এটা দেখে আশ্চর্য্য হয়েছি যে, দাঙ্গার কিছু দিন পূর্বে আমাদের মাননীয় মুখ্য মন্ত্রী দিল্লী চলে গেলেন। দ্বিতীয় মুখ্য মন্ত্রী শ্রীদশরথ দেব তিনিও আগরতায় ছিলেন না এবং পুলিশী ব্যবস্থা সম্পূর্ণ আই, জি, পি; সত্যব্রত বসুর হাতে ছিল। আমরা দেখেছি মান্দাইয়ে যে ঘটনা ঘটেছে, সেখানকার প্রহরাদার পুলিশ রাইফেল ফেলে চলে গিয়েছে। দাঙ্গা দমনের ব্যবস্থা তারা করে নি। জিরানীয়া থানা থেকে জরুরী তার বার্তা পাঠানো হয়েছিল কিন্তু তারবার্তা পেয়ে পুলিশ পাঠানোর মতো কোন লোক নেই, আই, জি, পি নেই, এস, পি, নেই, মন্ত্রী নেই। মান্দাই নাকি বহু দূরে তাই কোন গাড়ী যেতে পারেনি, কোন পুলিশ যেতে পারে নি। আসলে কিন্তু আগরতলা থেকে মান্দাই ১৬।১৭ মাইল দূরে। এই সমস্ত কারণেই বামফ্রন্ট সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। হাজার হাজার লোকের প্রাণ তারা রক্ষা করতে পারে নি, হাজার হাজার টাকার সম্পত্তি তারা রক্ষা করতে পারে নি এবং সমস্ত ত্রিপুরাকে তারা গুণ্ডার হাতে ছেড়ে দিয়েছে, দুষ্কৃতকারীদের হাতে ছেড়ে দিয়েছে। বামফ্রন্ট সরফারের ব্যর্থতা সত্বেও রাজ্যপালের ভাষণে অত্যন্ত সুন্দর ভাষায় বলা হয়েছে যে বর্ত্তমানে আইন-শৃঙ্খলা নাকি স্বাভাবিক। রাজ্যপালের ভাষণে ত্রিপুরার ১৯ লক্ষ মানুষের নিরাপত্তাবোধের কোন ইঙ্গিত নেই, সেই জন্য আমাদের পক্ষে রাজ্যপালের ভাষণকে গ্রহণ করা সম্ভব নয়। কারণ একটা লাইন বা একটা শব্দও যদি বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে উল্লেখ করা হতো তাহলে সত্যের সঙ্গে মিলে যেত। কিন্তু আমরা দেখেছি যেটা সত্য সেটাকে মিথ্যার দ্বারা সম্পূর্ণ ঢেকে দেওয়ার চেষ্টা করা হয়েছে এবং বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের মানুষকে এবং আমাদের চোখে ধূলা দেবার যে অপচেষ্টা করেছিল সেজন আমরা সেটা গ্রহণ করতে পারি না। উনারা যে যাই বলুন না কেন, ত্রিপুরাবাসী জানে বামফ্রন্ট সরকারের শাসন ব্যর্থ হয়েছে। আইনশৃংখলা অবনতি হয়েছে এবং ত্রিপুরার জনগণের বহু ক্ষতি হয়েছে। উনারা ক্ষমতায় এসে ৬ষ্ঠ তপশীলের চালুর 'কথা বলেছিলেন, কিন্তু এখন সেটা তারা ভুলে গেছেন। অবশ্য এরকম কথা তারা মাঠেঘাটে অনেক বলে থাকেন। কিন্তু কাজের বেলায় ভুলে যান। তারা বলেছেন উপজাতিদের জন্য কলোনী স্থাপন করা হয়েছে। মন্ত্রী বাহাদুররা একবার গিয়ে দেখে আসুন সেই কলোনীর কি চেহারা হয়েছে। সেখানে পানীয় জলের

কোন ব্যবস্থা নাই। আর তাদেরকে ঠিক সময়ে বীজ দেওয়া হয় না। আর যে বীজগুলি দেওয়া হয়েছে তাও নষ্ট বীজ। সেখানে দেখা যায়, আনারসের চারা, লিচুর চারা যেগুলি দেওয়া হয়েছে সেগুলি লাগানোর পরেই মরে গেছে। কিন্তু বামফ্রন্টের লোকের বলে সেখানে প্রচুর আলু দেওয়া হয়েছে। কিন্তু সেখানে দেখা যায় লিচু গাছে ভরে গেছে। আমরা দেখেছি উপজাতিদের কক্‌বরক ভাষাকে সরকারী ভাষায় স্বীকৃতি দিয়ে একটি আইন পাশ করা হয়েছে এবং এটা নাকি রাজ্যের দ্বিতীয় ভাষা। কক্‌বরকের উন্নতির জন্য নাকি প্রচুর বইও ছাপানো হয়েছে এবং ক্লাশ ফাইভ পর্যন্ত বই ছাপানোর জন্যও নাকি প্রচুর চেষ্টা করা হচ্ছে। আমরা যেটা জানি গ্রামের প্রাইমারী স্কুলে এখনও কক্‌বরক পড়ানো হয় না। কিন্তু কক্‌বরকের জন্য শিক্ষক দেওয়া হয়েছে, এটা ঠিক। কিন্তু পড়ানো আরম্ভ হয় নাই। কাজেই বামফ্রন্ট সরকার যতই কান্নাকাটি করুন না কেন সবই তাদের কুম্ভীরাশ্রু। আর একটা জিনিষ আমরা দেখতে পাচ্ছি চাকুরীক্ষেত্রে উপজাতিদের কোটা ঠিকমত পূরণ হচ্ছে না। প্রত্যেক ডিপার্টমেন্টে যদি খোজ নেওয়া হয় তাহলে দেখা যাবে কয়টা ট্রাইবেল কোটা পূরণ হয়েছে। এমন অনেক ট্রাইবেল এখনও অনেক দিন যাবৎ বেকার থাকা সত্বেও তারা এখনও চাকুরী পায়নি। আমরা দেখতে পাচ্ছি উপজাতিদের বেলায় যেমন অব্যবস্থা তেমনি তপশিলী জাতিদের বেলায়ও তারা এই অবস্থা চালাচ্ছে তপশিলী জাতিদের বেলায় দেখা যায় চাকুরীর ক্ষেত্রে তারা অনেক পেছনে পড়ে আছে। বিনামূল্যে জাল, সুতা তপশিলীদের দিয়েই তারা ভাবছেন, তারা কত কিছু করছেন তপশিলীদের জন্য এবং কত উন্নতি করছেন। উপজাতিদের বেলায় যেমন চাকুরীর কোটা পূরণ করতে পারেন নি, তেমনি তপশিলী জাতিদের ক্ষেত্রেও এই ব্যবস্থা হয়েছে। সবখানেই তাদের দলবাজি। কাজেই এই যে উপজাতিদের, তপশিলী জাতিদের উন্নয়নের নামে দলবাজি চলছে সেই দলবাজির জন্যই আজকে ত্রিপুরাতে ট্রাইবেলদের কোন উন্নতি হচ্ছে না। সেইজন্যই আমি মনে করি রাজ্যপালের ভাষণ গ্রহণযোগ্য না। শিক্ষারক্ষেত্রে বামফ্রন্ট সরকার আসার পর থেকে অনেক নতুন নতুন স্কুল তৈরী হয়েছে। পাহাড়ে, জঙ্গলে, পুকুরে নানান জায়গায় স্কুল তৈরী হয়েছে। অ্যাকরডিংলি মাষ্টারও নাকি দেওয়া হয়েছে। আমরা দেখেছি সি, পি, এমের মাষ্টার অর্থাৎ সি, পি এম সমর্থক মাষ্টার যারা আছেন তারা বাজারে বসে বাস কেবল টাকা গুনছে আর আড্ডা মারছে, কিন্তু ঠিক মত পড়াচ্ছেন না। এইরকম অভিযোগ আমরা যদি আনি সেটার কোন প্রতিকার করা হয় না। এক জায়গায় থেকে আর এক জায়গায় মাষ্টারদের বদলী করলে তারা যায় না। তারা না যাওয়াতে ছাত্রদেরও পড়াশুনার ব্যাপারে ভীষণ ক্ষতি হচ্ছে। এইভাবে শিক্ষার ক্ষেত্রে অরাজকতা চলছে। অনেক স্কুল হয়েছে ঠিক কিন্তু স্কুল গড়লেই ত শিক্ষার উন্নতি হয় না, তার সুষ্ঠু পরিবেশ চাই। সেই সুষ্ঠু পরিবেশ নাই। সেই সুষ্ঠু পরিবেশের কথা ওরা চিন্তা করে না। ওরা সব জায়গাতেই রাজনৈতিক দলবাজির কথা ভাবেন। ভাবে স্কুলগুলিকে কিভাবে বামপন্থী করা যাবে। এই রাজনৈতিক দলবাজির চিন্তায় তারা মশগুল থাকেন, তাই স্কুলগুলিতে রীতিমত পড়াশুনা হয় না। আমরা গতবার এম, বি, বি, কলেজে গিয়েছিলাম বেড়াতে। আগে এম, বি, বি, কলেজ যেরকম ছিল সেই শ্রী এখন আর নাই। সেটা যেন ম্লান হয়ে গেছে। আমি যখন এই কলেজে পড়তাম তখন কি সুন্দর একটা ফুলের বাগান ছিল। এখন সেই ফুলের

বাগানও নাই, সেই সুন্দর পরিবেশও নাই। আমরা দেখেছি যে বামপন্থীদের প্রতি আস্থা ফিরিয়ে আনার জন্য সমন্বয় কমিটির কর্মীরা চেষ্টা করছেন। স্কুলে কলেজে সবখানে তারা দলবাজির চেষ্টা করছেন। তাই আসল জিনিষ যেটা পড়াশুনা, সেটাই হচ্ছে না। নকল নিয়েই তারা ব্যস্ত থাকেন। আর একটা জিনিষ হচ্ছে উনারা বলছেন যে, গ্রামে গ্রামে পানীয় জলের ব্যবস্থা করে জলের তৃষ্ণা মেটাবেন। আমার মনে আছে, এই হাউসে একবার মাননীয়া সদস্যা শ্রীমতি গৌরী ভট্টাচার্য্য বলেছিলেন যে, কংগ্রেস সরকারের আমলে অনেক শিশু, অনেক মা জলের অভাবে মারা গিয়েছেন। কিন্তু এখনও পয্যন্ত সেই জলের ব্যবস্থা ঠিক ঠিক মত করেন নি। জলের কথা বললে উনারা বলবেন, আমরা কূপ তৈরী করে দিয়েছে। টিউবওয়েলও বসানো হয়েছে। কিন্তু সেই টিওবওয়েল ব্যবহার করার যোগ্য না। আগে যে রিংওয়েল ছিল সেগুলি তারা ঠিক করতে পারেন নি। ওরা আগরতলা শহরে কয়েকটা কুয়ো করে মনে করছেন খুব বড় একটা কাজ করেছেন। সেই জম্পুই পাহাড়ে, সেখানে পানীয় জলের কোন ব্যবস্থা নাই। আমার দশদা এলাকাতেও কোন পানীয় জলের ব্যবস্থা নাই। সেখানকার লোকেরা পানীয় জলের অভাবে ভীষণ কষ্ট পাচ্ছে। আর একটা জিনিষ হচ্ছে ওনারা বলছেন ফুড-ফর-ওয়ার্কের মাধ্যমে আমরা গরীব অংশের জনগণের ভীষণ উপকৃত করেছি। কিন্তু আসলে সখানে দেখা যায়, কোদালের মিছিল, আর টুকরীর মিছিল। আর এখানে দেখা যায়, যারা বামফ্রন্ট সরকারের পার্টি করে তারাই এই কাজ পায়, তা না হলে পায় না। মনে হয় যেন যত গরীব অংশের লোক আছে সব বামপন্থীয়দের মধ্যে। আর কোনখানে নাই। তাই আমরা কেন্দ্রের কাছে তদন্ত কমিটির প্রস্তাব এনেছিলাম। কিন্ত ওনারা ভয়ে পিছিয়ে যান। এই হচ্ছে ফুড-ফর-ওয়ার্কের কাজের অবস্থা। স্বাস্থ্যের কথা বলতে গেলে ওনারা বলেছেন ক্যান্সার হাসপাতাল হয়েছে, জি, বি. হাসপাতালের সম্প্রসারণ হয়েছে, ভি, এম, হাসপাতালকে মাতৃসদন অথবা শিশুসদন করা হয়েছে। গত মেডিক্যাল অ্যাসোশিয়েসানে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন একজন পাহাড়ী পাহাড় থেকে এসেছিলেন চিকিৎসা করার জন্য। কিন্তু তিনি এখানে এসে ভীষণ দুর্ব্যবহার পেয়ে গেছেন। ঠিকমত চিকিৎসা করতে পারেন নি। সব ক্ষেত্রেই দলবাজি চলছে। সেটা শিক্ষার ক্ষেত্রেই বলুন, মেডিক্যালের ব্যাপারেই বলুন আর স্বাস্থ্যের ক্ষেত্রেই বলুন সবক্ষেত্রেই দলবাজি চলছে। তারা কেবল সব ডিপার্টমেন্টকে বামপন্থী করতে হবে এবং আগামী ইলেকশানে আমাদের জিততে হবে এই মনোভাব রেখেই তারা সব কাজ করছেন। তাই বর্তমান প্রশাসন বামপন্থী হয়ে পড়েছে। ত্রিপুরার কোন উন্নতি হচ্ছে না। কাজেই এই সব কারণেই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছি না। এই বলেই আমি আমার বাক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার।

শ্রীকেশব মজুমদার ঃ---মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা জিনিষ এখানে লক্ষ করেছি যে রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন, তার মধ্যে দুইটা চিত্র পাশাপাশি উত্থাপিত হয়েছে। আমি জানি না এই বিধান সভাতে বামফ্রন্ট সরকার আসার আগের বছরগুলিতে রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন, তাতে নিশ্চয়ই এই জিনিষটা ছিল না। যেমন একদিকে গত বছর এই সরকার কি কি কাজ করেছেন তা উল্লেখ আছে, অন্যদিকে

তেমনি এই সরকার যা করতে পারেন নি তাওও উল্লেখ করেছেন। এই দুইটাকেই উল্লেখ করেছেন রাজ্যপাল তাঁর ভাষণে। এখানে স্বভাবতই এই কথাটা বলা যায় যে এই ভাষণে সত্যকে গোপন করা হয়নি, সমস্ত সত্যকে এখানে সকলের সামনে তুলে ধরা হয়েছে। তার মানে এই রাজ্যে অনেক সমস্যা রয়েছে, আর কোন সরকারের পক্ষেই এক বছরে সেই সমস্ত সমস্যার সমাধান করা সম্ভব হয় না। কিন্তু এইটা বিচার্য্য বিষয় যে, এই সমস্যাগুলি সমাধানের ক্ষেত্রে বর্তমান সরকারের কোন সুনির্দ্দিষ্ট পদক্ষেপ আছে কিনা। আর এই কথাটাই রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে। রাজ্যপালের ভাষণে এটাও আছে যে, ক্ষুদ্র পরিমানের মধ্যে এবং সীমিত ক্ষমতার মধ্যে থেকেও রাজ্যের আয় বাড়াবার ক্ষেত্রকে প্রসারিত করা হয়েছে। ফলে রাজ্যের ভিত্তি সুদৃঢ় হয়েছে। আমরা লক্ষ্য করেছি, গত ৩০ বছর যাবত ত্রিপুরা রাজ্যের জনগণ যে ছন্নছাড়া অবস্থার মধ্যে পড়েছিল, যখন মূলধন বিনিয়োগের ক্ষেত্রে রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে কোন সুষ্ঠু পদক্ষেপ নেওয়া হতো না, ঠিক তখনই সেই জায়গায় বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এলেন ১৯৭৮ সালের প্রথম লগ্নে, তখন থেকেই শুধু ভিত গড়ার কাজ শুরু হয়েছে এবং আজকে সেই ভিত্তির উপর দাঁড়িয়ে একটা কথা বলা যায় যে, গত একটা বছরে রাজ্যের মধ্যে এত অসুবিধা থাকা সত্ত্বেও ভারতবর্ষের ইতিহাসে একটা নজিরবিহীন যে ঘটনা, যে দাঙ্গা এখানে হয়ে গেল, তা সত্ত্বেও রাজ্যের উন্নতির যে ধারা তা অক্ষুণ্ণ রয়েছে এবং তা আজও চলছে। এই দিকটাও রাজ্যপাল তার ভাষণে রেখেছেন। সঙ্গে সঙ্গে এই কথাটাও তার ভাষণে রেখেছেন যে, আইন শৃংখলার খানিকটা অবনতি যে ঘটেছে তা এই জুনের দাঙ্গাই প্রমাণ করছে।

মাননীয় বিরোধী দলের সদস্যরা এখানে বলেছেন যে, রাজ্যপালের ভাষণে এই আইনশৃংখলা সম্পর্কে কিছু বলা হয়নি। এটা শুনে আমার মনে হয়েছে যে, মাননীয় সদস্যরা আসলে রাজ্যপালের ভাষণটাই পড়েন নি, কারণ, পড়লে এই জিনিষটা নিশ্চয়ই তাদের চোখে পড়তো। অবশ্য এইটাও খুব স্বাভাবিক যে, এগুলি তাদের চোখে পড়বে না। কারণ রাজ্যে বামফ্রন্ট সরকার আসার পর যে কাজগুলি হচ্ছে। গত ৩০ বছরে কংগ্রেসী রাজত্বেতো আর এই ধরনের কোন কাজ হয়নি। তাই তারা বলছেন যে, অন্যান্য বছরেওতো ত্রিপুরা রাজ্যে টাকা কম দেওয়া হয় নি, তাহলে আর ত্রিপুরা রাজের জনগণ বঞ্চিত হবে কেন? অবশ্য তারা তো জানে না যে ত্রিপুরা রাজ্যের বঞ্চিত মানুষের সংগ্রামী সাথীরা আজ রাজত্ব করছে, আর তাইতো তারা ক্ষমতায় এসে ত্রিপুরার জনগণের ভিক্ষার পাত্রটি নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে দাঁড়ায়নি, তারা ত্রিপুরার ১৮ লক্ষ মানুষের দাবীকে সেখানে সোচ্চার করেছেন, তাদের অধিকারকে সেখান থেকে জোর করে আদায় করে এনেছেন, ফলে ত্রিপুরা রাজ্যের জনগণের আর্থিক বরাদ্দ অনেকটা বেড়ে গেছে। এই জিনিষটা তাদের চোখে পড়েনি, আর সেই জন্যই আমি বলছি যে, আজকে এই উপজাতি যুবসমিতির লোকেরা যারা এখানে দাঁড়িয়ে বলেছেন যে, না এইটা এমন কোন নূতন ব্যাপার নয় এবং এখানে কোন উন্নয়নমূলক কাজ করা হয় নি। তাদের আমি এই কথাটাই বলব যে, আপনারা শুধু একবার ৩০ বছরের কংগ্রেসী রাজত্বকে দেখুন আর একবার বামফ্রন্টের আমলটাকে দেখুন। মাননীয় সদস্য শ্রীদাউ কুমার রিয়াং বলেছেন যে এই রাজ্যে

আইনশৃঙ্খলা বলে কিছু নেই। তবে হ্যাঁ, আমি মনে করি দাঙ্গাজনিত পরিস্থিতিতে আইন শৃঙ্খলা যে পরিস্থিতিতে পড়েছিল এই অবস্থায় আইন শৃঙ্খলার নিশ্চয়ই কিছুটা অবনতি ঘটেছিল। কিন্তু এর পরিপ্রেক্ষিতে তাদের আমি একটা কথা জিজ্ঞাসা করতে চাই যে ত্রিপুরার রাজ্যে তখন একটা সরকার ছিল কিনা, এবং ত্রিপুরা রাজ্যে কোন আইন শৃঙ্খলা ছিল কিনা, অবশ্য সেটারতো দ্রাউ বাবুরাই প্রমাণ। এই দাঙ্গার পরিস্থিতির মধ্যে তারা যেভাবে শহরের মধ্যে এসে চিৎকার করেছিলেন, আমরাও আতঙ্কিত হয়েছিলাম। কাজেই কোন সরকার যদি না থাকতো তা হলেতো এখন এইভাবে এখানে এসে তারা বক্তব্য রাখার সুযোগ পেতেন না। যেহেতু তারা আবার বিধানসভাতে আসতে পেরেছেন, সেহেতু আমি মনে করি যে, এটাই হচ্ছে সব চাইতে বড় প্রমাণ যে ত্রিপুরা রাজ্যে তখনও বামফ্রন্ট সরকার ছিলেন। আর এই দাঙ্গা কেন হয়েছিল এটাতো তাদেরই সব চাইতে বেশী জানার কথা। কারণ এই দাঙ্গার পেছনে কাজ করেছে ঐ টি, ইউ, জি, এস, কংগ্রেস (ই), "আমরা বাঙ্গালী" প্রভৃতি সংস্থাগুলি একত্রিত হয়েষড়যন্ত্র করে তারাই এই দাঙ্গা লাগিয়েছিল। এই কথাটা কি দ্রাউ বাবুরা অস্বীকার করতে পারবেন যে দাঙ্গার কয়েকদিন আগে তারা গ্রামাঞ্চলে গিয়ে জাতি ও উপজাতিদেরকে উস্কানী দিয়েছিলেন এবং এই বিধানসভার সদস্যরাও ছিলেন ঐ দাঙ্গাকারীদের সঙ্গে। তার পর মহারানীতে সাধারণ মানুস যখন জাতি উপজাতি মিলিত হয়ে সেখানে শান্তি কমিটি গঠন করেছিল এবং সেখানে একটা শান্তির পরিবেশ সৃষ্টি করেছিল, ঠিক তখই উপজাতি যুবসমিতির লোকেরা সেখানে গিয়ে সাধারণ মানুষকে উত্তপ্ত করেছিলেন এবং দাঙ্গার কাজে লিপ্ত করেছিলেন। এ কথাটা কি দ্রাউ বাবুরা অস্বীকার করতে পারবেন? এই কথা কি তারা অস্বীকার করতে পারবেন যে আজও তারা ঐ সব কাজ আবার করার জন্য চেষ্টা করছেন না! এই যে ১২ তারিখে দুহ কুমার জমাতিয়াকে তার বাড়ীতে গিয়ে গুলী করা হয় এলং তাকে বাড়ী থেকে নিয়ে গি,য় খুব মারধর করা হয়েছে। এই কাজটা কারা করেছেন তা কি মাননীয় দ্রাউ বাবুরা জানেন না? তারপর মন্ত্রী কুমার জমাতিয়াকে নোয়াবাদী অঞ্চলে গুলী করে মারা হয়েছে, এ কথা কি তারা অস্বীকার করতে পারবেন যে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির প্রাক্তন বিধানসভা সদস্য শ্রীগুনপদ জমাতিয়া ও বীরেন্দ্র কুমার জমাতিয়াকে খুন করার জন্য এই মন্ত্রী কুমার জমাতিয়ার উপর দায়িত্ব দেওয়া হয়েছিল, তাকে এই কাজের জন্য দেড় হাজার টাকা দেওয়া হয়েছিল? কিন্তু মন্ত্রী কুমার জমাতিয়ার মধ্যে কিছুটা মনুষ্যত্ব ছিল যার জন্য তিনি আর এই কাজ করেন নি। আর তার পর থেকেই বার বার তাকে হত্যা করার চেষ্টা চলছিল, অনেকবার তার উপর আক্রমণও হয়েছিল। মাননীয় দ্রাউ বাবুরা কি জানেন না যে এই কাজগুলি কারা করেছিল সুতরাং এ কথা আজকে আর বলে বুঝাতে হবে না, এটা উপলব্ধির ব্যাপার। আমাদের সরকার, এই বিধানসভায় বার বার বলছে যে ওরা এই ত্রিপুরাকে ধ্বংস করার জন্য চেষ্টা চরিত্র ইত্যাদি করছে। এই অবস্থার মধ্যে আজকে ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার যদি না থাকত তাহলে দাঙ্গার সময়ে পুলিশ বাহিনীর সঙ্গে ত্রিপুরার ১২ লক্ষ মানুষ যদি ত্রিপুরার দাঙ্গাকে না রুখত বা চেষ্টা না করত তবে পরিস্থিতি এরকম শান্ত

হত না। এটাই হল বামফ্রন্ট সরকারের সাফল্য। এখানে ভারতবর্ষের মধ্যে যে নজির বিহীন দাঙ্গা হয়ে গেছে, সে রকম কোন রাজ্যে হলে পরে এত অল্প সময়ের মধ্যে শান্তির পরিবেশ ফিরিয়ে আনা সম্ভব হত না। এটাই বামফ্রন্ট সরকারের সাফল্য। রাজ্যপাল তা প্রত্যক্ষ করতে পেরেছেন বলে তার ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। তাই তার ভাষণকে অভিনন্দন জানাচ্ছি। তাই এখানে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকেও আমি সমর্থন করি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় রাজ্যপাল তার ভাষণের মধ্যে আরেকটি দিক দেখিয়েছেন। সেটা হল গত বছরে যে রকম একটা সুনির্দ্দিষ্ট উন্নতির ধারাতে দেশ চলেছিল সেরকম আগামী দিনের জন্যও একটা রূপ রেখা তিনি তাঁর ভাষণের মধ্যে রেখেছেন। সার্বিক একটা উন্নতির চিন্তা ভাবনা এই ভাষণের মধ্যে আছে। ত্রিপুরা রাজ্যের ব্যয়বরাদ্দ বাড়ছে, ত্রিপুরা রাজ্যকে সমৃদ্ধশালী করার জন্য। ত্রিপুরা রাজ্য একটি কৃষি প্রধান দেশ, তাই কৃষির উন্নতির জন্য কি করা প্রয়োজন এবং করতে হবে তা মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধে রেখেছেন। কারণ, ত্রিপুরা রাজ্যের বেশীর ভাগ মানুষ কৃষক। তাই কৃষির উন্নতি বিশেষ দরকার। পরিকল্পনার মধ্যে বেশী গুরুত্ব দেওয়া হচ্ছে কৃষি। আমি সেজন্য মনে করি যে, রাজ্যপাল যে রকম বক্তব্য এখানে রেখেছেন সেরকম যদি আমরা কাজ করে যেতে পারি তাহলে পরে আমরা সমস্ত রকমের চক্রান্ত ব্যর্থ করতে পারব। সমস্ত মানুষের আশা আকাঙ্ক্ষাকে বাস্তবে রূপায়িত করতে পারব। তাই এই ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব জিন্দাবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্ম্মা।

শ্রীঅমরেন্দ্র শর্ম্মা :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি। মানুষের রুটির জন্য বাসস্থানের জন্য যে চাহিদা, বামফ্রন্ট সরকার তার সমস্ত চাহিদাকে পূরণ করতে পারবেন কিনা সেটা ভিন্ন প্রশ্ন। কারণ, বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে কতটুকু কিভাবে করবেন এবং গত দিনে কিভাবে হয়েছে এবং আগামী দিনে কিভাবে তার রূপায়ণ হতে পারে তা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। গত জুন মাসে ত্রিপুরা রাজ্যে যে দাঙ্গা হয়ে গেছে সে দাঙ্গাতে যে ক্ষতি হয়েছে সে ক্ষতির কথা রাজ্য পালের ভষনের মধ্যে উল্লেখ করা হয়েছে। বিরোধীরা সমালোচনা করেছেন যে, দাঙ্গার সময়ে ত্রিপুরা রাজ্যে সরকার ছিল কিনা তা বুঝা যায় নি। অতএব আমি ওনাদেরকে বলতে চাই ওনাদের রাজনৈতিক শিক্ষকরা ওনাদেরকে যে কথাগুলিই শিখিয়ে দিন না কেন এবং পত্র পত্রিকা যাই লিখুন না কেন ত্রিপুরা রাজ্যের মানুষ ঠিকই বুঝবে। ওনাদের রাজনৈতিক শিক্ষা দাতারা আগেভাগেই ওনাদেরকে শিখিয়ে দিয়েছেন কিভাবে রাজপালকে আক্রমণ করতে হবে। সে অনুযায়ী ওনারা আক্রমণ করার চেষ্টা করেছেন। "দৈনিক সংবাদ" তার এডিটরিয়েল কলামের মধ্যে রাজ্যপালের ইংরেজী ভাষণকে বাংলাতে অনুবাদের সময়ে অনুবাদকারী তার নিজস্ব কিছু কিছু রাজনৈতিক ইচ্ছা ঢুকিয়ে দিয়েছেন। রাজ্যপালের আইন-শৃঙ্খলার কথা সম্পূর্ণভাবে ধোকা, সম্পূর্ণ হাস্যকর এটা

অবাস্তব ইত্যাদি কথা "দৈনিক সংবাদ" তার এডিটরিয়েল কলামের মধ্যে উল্লেখ করেছেন। বামফ্রন্ট সরকার আসার পরে বিভিন্ন ক্ষেত্র মানুষের যে যে প্রয়োজন এবং যে সমস্ত ক্ষেত্রে মানুষ শোষিত নির্যাতিত হয়ে এসেছে, সেই সমস্ত ক্ষেত্রে মানুষের শোষণ-নির্যাতনকে কমিয়ে আনার জন্য তার কাজকে এগিয়ে নিয়ে গেছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে তার একটা সুস্পষ্ট চিত্রণ ফুটিয়ে উঠেছে তা আমরা লক্ষ্য করতে পেরেছি। আমরা এটাও লক্ষ্য করতে পেরেছি যে, বিভিন্ন ক্ষেত্রে শ্রমিক, কৃষক, মজদুর প্রভৃতির স্বার্থকে রক্ষা করার জন্য এই সরকারের প্রয়াস তার কথাও রাজ্যপালের ভাষণের মধ্যে ইঙ্গিত করা হয়েছে। পরবর্তী সময়ে এই সরকার ত্রিপুরার সার্বিক উন্নয়নের জন্য নির্দিষ্ট কর্মসূচী কিভাবে এগিয়ে নিয়ে যাবেন তার কথাও রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। দ্রব্যমূল্য বৃদ্ধিজনিত যে সমস্যা সে সমস্যার কথাও নাকি রাজ্যপালের ভাষণের মধ্যে নেই এরকম কথা "দৈনিক সংবাদ" এবং এরকম কতগুলি পত্রিকা ছড়িয়েছে। উপজাতি যুব সমিতি, "আমরা বাঙ্গালী" কংগ্রেস (ই) একটি মূল কেন্দ্র থেকে ষড়যন্ত্র করে সেই জুনের দাঙ্গা ছড়িয়েছে আমরা তা লক্ষ্য করতে পেরেছি। এই প্রতিক্রিয়াশীল শক্তিগুলি আজও নানা জায়গায় দাঙ্গা শুরু করছে। তারা দেখেছেন এবং আমরাও পত্র পত্রিকার মধ্যে দেখতে পাচ্ছি যে আজও আমেদাবাদের দাঙ্গা শেষ হয়নি। আজও দেখা যায় এত জন পুলিশের গুলীতে নিহত হয়েছে, এত জন আহত হয়েছে, এখনও উত্তেজনা রয়েছে। কিন্তু এই বামফ্রন্ট সরকার ত্রিপুরার জনগণের সাহায্যে অতি অল্প সময়ের মধ্যে ত্রিপুরার দাঙ্গাকে দূরীভূত করেছেন। ত্রিপুরাতে দাঙ্গাহাঙ্গামা সৃষ্টি করে সাধারণ মানুষের মধ্যে একটা বিশৃঙ্খল অবস্থা সৃষ্টি করার জন্য, সন্ত্রাস সৃষ্টি করার জন্য, খুনের রাজত্ব সৃষ্টি করার জন্য,—ঐ দলগুলি উঠে পড়ে লেগেছে। কিন্তু বামফ্রন্ট সরকার থাকার ফলে এই দাঙ্গা যে ভাবে খুব তাড়াতাড়ি বন্ধ করা সম্ভব হয়েছে তা অন্য সরকার থাকলে পরে সম্ভব হত না। তারপরেও দাঙ্গাবিধ্বস্ত লোকদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে অতি দ্রুত গতিতে।

সেই দাঙ্গাবিধ্বস্ত মানুষের পুনর্ব্বাসনের যে দিক, সেই দিকটাও নিশ্চয়ই লক্ষ্য করার মত। রাজ্যপালের ভাষণে সেই দাঙ্গাজনিত পরিস্থিতি এবং দাঙ্গার পরিবর্তী-কালে মানুষের কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তাও ভাষণে আছে। যার ফলে আমরা দেখেছি রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে ত্রিপুরার একটা সাবিক পরিস্থিতি তুলে ধরা হয়েছে। দাঙ্গার পরেও আমরা দেখেছি যে সমস্ত জায়গায় দাঙ্গা হয়েছে সেই সমস্ত জায়গার কাজ বন্ধ হয়ে গেছে এমন নয়। সেই সমস্ত জায়গার মানুষ-এর জীবনযাত্রা যাতে অব্যাহত থাকে তার জন্য ব্যবস্থা করা হয়েছে। যার ফলে পানীয় জলের সুব্যবস্থা, ভূমিক্ষয় রোধ ইত্যাদি কাজ যথাযথভাবে এগিয়ে চলেছে। যার ফলে আমরা দেখেছি বামফ্রন্ট সরকার যে কাজগুলি ত্বরান্বিত করার জন্য নির্ব্বাচনের সময় প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই কাজগুলি ত্বরান্বিত করার জন্য এগিয়ে চলেছেন। সেই জিনিষটা রাজ্যপালের ভাষণের মধ্যে সঠিকভাবে উল্লেখিত হয়েছে। আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা দাবী করা হয়েছে সেই টাকা ত্রিপুরা পায় নি এখনও এবং সেই টাকা না পেয়েও ত্রিপুরার উন্নয়নের কাজ বন্ধ হয়ে গিয়েছে, তা নয়।

"দৈনিক সংবাদ" উল্লেখ করেছে যে ত্রিপুরার মন্ত্রিসভা এবং ত্রিপুরা সরকার বিভিন্ন জায়গায় এটাই প্র...চার করেছেন যে কেন্দ্রীয় সরকার টাকা দেওয়া বন্ধ করে দেওয়ার ফলে সমস্ত কাজগুলি বা...অচাল হয়ে যাচ্ছে। কিন্তু এটা বোধ হয় জানা প্রয়োজন যে, কেন্দ্রীয় সরকার যে টাকা ...দিন সে টাকা দিয়ে সুষ্ঠভাবে কাজ চালানোর ব্যাপারে বামফ্রন্ট সরকার তার সমস্ত ... প্রয়াস নিয়োজিত রেখেছেন এবং তার সীমিত সুযোগ সুবিধার মধ্যে যে কাজটা করা প্রয়ো...জন তার প্রতি লক্ষ্য রেখেছেন। অন্য কোন সরকার হলে তা পারতেন না। যার ...ফলে আমরা দেখলাম, ফুড-ফর-ওয়ার্ক যেখানে কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিতে চাইছেন সেই কাজ যাতে ত্রিপুরার মানুষের জন্য যথাযথভাবে চালু থাকে তা চেষ্টা ক...রেছেন করতে। ত্রিপুরার সরকারের মানুষের কল্যাণের জন্য প্রয়াসের কথা রাজ্য... ভাষণে উল্লেখ করা হয়েছে। এটা শুধু বামফ্রন্ট সরকারের জয়গান করা হয় নি রাজ্যপালের ভাষণে। বামফ্রন্ট সরকার কতদুর এগিয়েছেন, কতদুর করতে পেরেছেন সেই কথাটাও প্রায় প্রতিটি প্যারাগ্রাফের মধ্যে উল্লেখ করা আছে। তারপরেও' এটা সত্যি নয়, এই কথা বলে জনসাধারণকে বিভ্রান্ত করা যায় নি। ত্রিপুরার সাধারণ মানুষ কিভাবে উপকৃত হয়েছে সেই জিনিষটা মানুষ লক্ষ্য করছেন। যার ফলে মানুষ বুঝতে পারছে একমাত্র বামফ্রন্ট সরকার থাকার ফলে কেন্দ্রীয় সরকার থেকে দাবী আদায় করেছেন লড়াই করে এবং মানুষ তাদের সাহায্য করছেন। এই বামফ্রন্ট সরকার থাকার ফলেই তার পরবর্তী কর্মকাণ্ড এগিয়ে যেতে পারবে সেটাকে লক্ষ্য করে। সেই ভূমিকা বামফ্রন্ট সরকার গ্রহণ করবেন। সাধারণের এই বোধ আছে। সাময়িকভাবে মানুষকে বিভ্রান্ত করতে পারেন। কিন্তু সাধারণভাবে তা পারা যায় না উপজাতি যুব সমিতি, কংগ্রেস (আই) এই চেষ্টা করেছিল কিন্তু মানুষকে যে বিভ্রান্ত করা যায় না সেটা সাধারণ মানুষ বুঝিয়ে দিচ্ছেন। সর্ব দলীয় শান্তি কমিটির কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে, ত্রাণ কমিটির কথাও উল্লেখ আছে। কেউ কেউ সেই কমিটি ত্রাণ কমিটি বর্জন করেছে। কিন্তু তাদের কাছেও সেই আবেদন করা হয়েছিল তাঁরাও যেন আসেন যাতে ত্রিপুরাকে পুনর্গঠন করা যায়। তাঁরা আসুন বা না-ই আসুন সেই কমিটি উপযুক্ত ভূমিকা গ্রহণ করেছে এবং এই সংগে সংগে আমরা দেখলাম যেসব অঞ্চলে দাঙ্গা ছড়িয়ে পড়েনি সেইসব অঞ্চলে শান্তি কমিটির কাজ সুন্দরভাবে এগিয়ে গিয়েছিল। আমরা দেখেছি যেখানেই কোন রকমের ষড়যন্ত্রের সূত্র পাওয়া গেছে সেখানেই শান্তি কমিটি একসঙ্গে ঝাঁপিয়ে পড়েছে এবং সেই ষড়যন্ত্র থেকে মানুষকে ফিরিয়ে আনার জন্য যথোপযুক্ত ভূমিকা পালন করেছে। অন্তত উত্তর জেলায় আমি সেটা লক্ষ্য করেছি। রাজ্যপালের ভাষণে যদি এটা না থাকত তাহলে অন্ততঃ বুঝতে পারতাম যে একটা বিকৃত তথ্য তুলে ধরা হয়েছে। এবং মন্ত্রিসভার বিকৃত তথ্যটাই রাজ্যপালের নামে এই বিধানসভায় উপস্থিত করা হয়েছে। এটা ঠিক যে কোন মন্ত্রিসভার কথাই রাজ্যপালের ভাষণে থাকতে পারে এবং মন্ত্রিসভা কোন বিকৃত তথ্য তার মাধ্যমে পরিবেশন করেন না। কারণ এর আগেও আমরা দেখেছি যে ত্রিপুরায় উন্নয়নের স্বার্থে সঠিক ভূমিকাই সেখানে গ্রহণ করা হয়েছে। কিন্তু আমরা দেখেছি যে সুখময় বাবু যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তখন ত্রিপুরার উন্নয়নকে কি ভাবে পাশ কাটিয়ে যাওয়া হয়েছিল, ত্রিপুরার

মানুষকে শোষণ করার বিভিন্ন কৌশল বা ইঙ্গিত তখনকার রাজ্যপালের থাকতো এবং বাজেট ভাষণের মধ্যেও সেই ইঙ্গিত থাকত। কিন্তু আজ ভাষণের মধ্যে ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষকে এগিয়ে নিয়ে যাওয়া রয়েছে, আর এজন্যই রাজ্যপালের ভাষণকে আমি অভিনন্দন জানাই বাদ জানিয়ে যে প্রস্তাব এই হাউসের সামনে এসেছে, তাকেও আমি এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

## কক্‌-বরক

শ্রীরতিমোহন জমাতিয়া, ঃ— মানগীনাং, ডেপুটি স্পীকার ১২ই মার্চ ১৯৮১ ইং অ বিধান সভাঅ মানগীনাং রাজ্যপাল যে কক্‌ যে কক্‌থাই নারীমানি আবন' রীগীই অ সভানি সদস্য মান গীনাং ধন্যবাদ সূচক প্রস্তাব তুবুখা,ই প্রস্তাবন' গছেই নাঅই মান' হীনীই আং গছিয়া। কারণ, আব' গছেয় নাজাকনা মতন আঁংয়া। এই যে বনি ভাষন' রাজ্যপাল যে কক্‌ সাই কীলাং থাংমানি সারা রাজ্যনি উন্নতিনি বাগীই হীনীই অ কক্‌-রগ অরনি বামফ্রন্ট সরকারনি উল্লেখ তংগ, কিন্তু ত্রিপুরানি সাধারণ বরক্‌-নি বাহাইখে উন্নতি আঁংনাই আব' অর' কীরীই। কারন বিগত দাঙ্গা-নি সময়', লাই থাংনাই যে দাঙ্গা আঁং থাংমানি আবনি সময়' পুলিশ-নি কর্মীরগ বাহাইখে পাহাড়ী গ্রাম' থাংগীই বরক্‌ বীথারীইখা, নগরগ ছগসাইখা এবং বীথারনাইরগ-ন' বাহাইখে শাস্তি রীই মানাই আবনি সুনিদিষ্ট ঈঙ্গিত কীরীই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি হাউসে দেখছি, ইনটেলিজেন্স ব্রাঞ্চের একজন পদস্থ অফিসার বসে বসে আমাদের রতি বাবুর বক্তৃতা টেপ করছেন। উনি কি আপনার অনুমতি নিয়ে টেপ করছেন? যদি না হয়ে থাকে, তাহলে এরপর আমরা হাউস বয়কট করতে বাধ্য হবো, যদি এরপর ব্যবস্থা নিয়ে না থাকেন, এখানকার হাউসে সম্মান মর্যাদা যদি আপনি অক্ষুন্ন রাখতে না পারেন, এটা আপনার দায়িত্ব।

মিঃ ডেপুটি স্পীকার ঃ— মাননীয় সদস্য বক্তব্য রাখুন, এ বিষয়ে ব্যবস্থা নেওয়া হবে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ— আমি যে প্রশ্ন জিজ্ঞাসা করলাম, সেটা আপনি রিপ্লাই দিবেন তো?

ডেপুটি স্পীকার ঃ— সে ব্যবস্থা পরে নেওয়া হবে।

শ্রীদশরথ দেব ঃ— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, হাউসে নয়, গ্যালারীতে এটা পারমিসিবল। অফিস গ্যালারী এটা আউট অব দা হাউস।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার রিপ্লাই চাচ্ছি, যেটা করা হচ্ছে সেটা আপনি বন্ধ করবেন কি না এবং আপনি যথোপযুক্ত ব্যবস্থা নিবেন কি না। নতুবা আমরা এই হাউস চলতে দিতে পারি না।

স্পটে হাজার হাউস্পীকার ঃ-- মাননীয় সদস্য, হাউসের বাইরে যদি কেউ টেপ করতে করেছেন সেটা মেতা হাউসের করার কিছু নেই।

যাই যে এই উপবক্তবর্তী ঃ— মাননীয় সদস্য যা বলছেন এটা যদি সত্য হয়, তবে তারা এই আগরতলাটি স্পীকারকে অনুরোধ করবো, সে রকম কেউ থাকলে আপনি দ্রাউবাবু নিজেই শা দিন। কেউ যদি টেপ করে থাকেন, এ রকম যদি কেউ থাকে থেকে আজও বাহিস-এর বাইরে যেতে নির্দ্দেশ দিন।

তার থেকে জল বা মাতিয়া ঃ--- এখানে এডিশন্যাল এস. পি. বসে আছেন, আর উনি গত ৩০ বছরের দেখতে পাচ্ছি। আমি হাউসকে বলতে চাই, আমরা জেইল থেকে কারণ এখনও এ আমাদের কণ্ঠ রোধ করার জন্য---

ঘর থেকে লোক

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ--- স্যার, এটা আলোচনার বিষয় নয়।

মিঃ ডেপুটি স্পীকার ঃ--- মাননীয় সদস্য আপনি আলোচনা---

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ--- সেটা আমরা অন্য সময় আলোচনা করতে পারি।

( গণ্ডগোল )

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ--- এখানে ইন্‌টেলিজেন্স-এর লোক কেন ঢুকবে ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ--- হাউসে যে কোন লোক ঢুকতে পারে,--এটা হাউস নয়, গ্যালারী। নিশ্চয়ই তারা থাকলে থাকতে পারেন। তাতে পার্লামেন্ট বাঁধা নেই। কিন্তু টেপ রেকর্ড যদি করতে থাকেন মাননীয় ডেপুটি স্পীকারকে বলবো, সেটা অনুসন্ধান করুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ--- ইন্টেলিজেন্স তো আসার কথা নয়।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ--- অ্যানি বডি মে কাম। অ্যানি বডি মে এনটার ইনটু দা হাউস।

মিঃ ডেপুটি স্পীকার ঃ--- মাননীয় সদস্য, গ্যালারীতে যে কোন লোক থাকতে পারে, এটা বাঁধা দেওয়া যায় না। মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্য রাখুন

শ্রীরতি মোহন জমাতিয়া ঃ--- মান গীনাং ডেপুটি স্পীকার স্যার, অরনি-অ রাজ্য পাল যে কক্ ছাই কীলাং থাংমানি আ জাগাঅ লাই থাংনাই দাঙ্গা-নি সময়' যে রকম ভাবে পুলিশ-নি কর্মীরগ্ প্রসাশননি ক্ষমতা ন' ইয়াগ' নাখা, ইয়াগ' নামানি ফলেন' চিনি ত্রিপুরাঅ অমইাই দুর্ঘটনা ঘটেই থাংগাই কারন, আনি সীকাং ছাই থাংনাই মান্ গীনাং কেশব মজুমদার ব নিজিন' গছেই নাঅ অরনি যে দাঙ্গা অম' সারা পৃথিবীঅ নজীর-বিহীন। ঠিক তাই আং ব গছেই নাঅ। অ ত্রিপুরাঅ যে ঘটনা ঘটে থাংমানি আবনি নজীর কীরীই। তবু বাহাইখে অ ঘটনা ঘটে মানলাং বন' রুতুগনানি থাংখা হীনখে চাংনুগ' যে অরনি' বামফ্রন্ট সরকার-নি যে শাসন ক্ষমতা আব' ইয়াগনি কেপেলেই থাংখা, বরনি যে শাসন ক্ষমতা পুলিশনি ইয়াগ' সগীইখা। যার ফলে শান্তি কমিটি মুং তীয়ীই যেখানে পাহাড়ী জাগা আর'রগ' আক্রমন খীলাইয়ীই, শান্তি কমিটি গঠন খীলাই-নাই হীনীই রিংগীই তুবুঅই, নিররুছে দাঙ্গা খীলাইনাই হীনাই, পুলিশরগনি তত্ত্বাবধানে

গোবিন্দ জমাতিয়া, গিরীন্দ্র জমাতিয়া বরন' তানীই খিকিখা, বুখা [illegible] চক্রবর্তী মা, পুলিশ কর্মী তংনাইরগছে. সাধারন পুলিশ ছে বরবরগন' জেলঅ চার্জ খীলাই অচৌং নুগ' পুলিশনি ইয়াগ' ক্ষমতা থাংমানি প[illegible] জমাতিয়া, সুজয় কিশোর জমাতিয়া বরংন' জেইল' চবুফাইঅ অ[illegible] ছাব'? অরনি বামফ্রন্ট সরকারনি পুলিশ। কাজেই বামফ্রন্ট সর[illegible] ক্ষমতা ইয়াগ' নারীক মাননিয়া অ কারনেন' দাঙ্গা তেইব' ব্যাপক আ[illegible] যারা অপরাধী বরগন' রমদি।

বিচার বিভাগীয় তদন্ত খীলায়ীই শাস্তি রীনাই আবতীই সাহস[illegible] অমহাই কক্ যেখানে কীরীই, যে দাঙ্গা খীলাইনাইরগ-ন তদন্ত খীলাই শাস্তি[illegible] কক্ যেখানে কীরীই, কাজেই রাজ্যপাল যে কক্ ছামানি আব' গছেই নাজা[illegible] কাজেই আং বার বার মা হীন' আব' বামফ্রন্ট সরকারনি একটা সাম[illegible] বামফ্রন্ট সরকার যে ছামানি আবনন' আতকা হাই ব মা ছাকা তাই কাইছা কক্, মাননীয় কেশব মজুমদার যে ছামানি—

শ্রীদশরথ দেব ঃ—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য রতি মোহন জমাতিয়া এখানে বক্তৃতায় বলেছেন, রাজ্যপাল বামফ্রন্টের কথা তোতা পাখীর বুলির মতো বলে যাচ্ছেন। এটা রাজ্যপালের উপর একটা অসম্মানজনক কথাবার্তা, এটা রেকর্ডে থাকা উচিৎ নয়, কিন্তু সমালোচনা হোক, কিন্তু তোতা পাখীর মতো বুলি, এটা পার্লামেন্টারী নয়।

মিঃ ডেপুটি স্পীকার—এটা বলা যায় না। এটা আনপার্লামেন্টারী।

শ্রীরতিমোহন জমাতিয়া ঃ—আমি রাজ্যপালকে বলছি না, আং অর' যে কক্ ছামানি আব' ছে মাছাঅ। কাজেই তোতা পাখীন' যে রকম কক্ ফীরীং রীতীই আবন' ছে আং মাছাঅ।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, উনি রাজ্যপালকে বলছেন না, বলছেন বিষয়বস্তুকে।

শ্রীরতিমোহন জমাতিয়া ঃ---কাজেই অ কক্ ন এক্সপাম্প খীলাই মানয়া। ক্ষমতা তংমানি বাই কক্ ছা ৭ই রহরীই মাননাই এটা হাউসনি তংমুং আীং মানয়া। তবে তাই কাইছা কক্ ছামানি, মান গীনাং কেশব মজুমদার যেটা হীনমানি যে মন্ত্রী কুমার জমাতিয়া, ব যুব সমিতিনি সদস্য বুয়া, ব বাহাইখে হীন মান ব যুব সমিতিনি সদস্য? ব বাহাইখে হীন মান গুণপদ-ন' বীথারনানি, হীরেন্দ্র-ন' বীথারনানি হীনীই রাংরগ রীঅ হীনীই, এটা সম্পূর্ণ মিথ্যা। কারণ, চৌং নুগ' এই মন্ত্রীকুমারনি বিরুদ্ধ আগেনি অভিযোগ তংগ। ব কোন বরক বাই মিলিয়া, মুসুক খগ ফালমানি অভিযোগ তংগ, বনি বিরুদ্ধে ওয়ারেন্ট ছে অংখরজাক তংগ, ডাকাতি খীলাই-অ, মানাই খলীই ফাল',-বনি পেশাছে হাই। অ মন্ত্রীকুমার-ন' 'ছে তাবুকখে সি পি এম হীনীই গছেনিয়া। ব সি.পি. এম-নি একজন সদস্য। সি, পি. এম বাই অ মন্ত্রীকুমারনি বিরুদ্ধে মিয়াফুরু যে ঘটনা আীং থাংমানি এবং চৌং যেটা খীনামানি, যেটা ব হীন অ হীরেন্দ্র জমাতিয়া-ন' বীথারনানি হীনীই যুব সমিতি-নি কর্মীরগ তাই নেতারগ যেরকম শলাপরামর্শ খীলাই

ভিযোগ খীলাই-অ, এই অভিযোগ সম্পূর্ণ তাতাল, পুরাপুরি ব চায়া। আই, বি, ডিপার্টমেন্টনি ডি, এস, পি, আর, এন, সিং উদয়গ র-নি আখা আফুরু রাইয়ানি সিমি নোয়াবাড়ী-নি কীচার' ব যে চৗরাই বুবুই ফাইনাই বরগন' আর এন সিং, ডি এস পি সৗংমানি পরে মা হীনীই ছাখা যে চৗরাই লুমুই তংলাহা, লুমমানি পরে হসপিটাল' ছাইন তংমানি। কিন্তু আর, এন, সিং যখন কামি কীতাল' ফাই ইখা যে হীরেন্দ্রনি নগ' বুমা পেখাগখা। আব বুই যদি রীমানি বনি বীসালা টো বুমা নাংগীই, বনি বুসুক যেটা বুমা নাংগীই ংমামি তীমা আর, এন, সিং-ন' খকথাই তং? বন, সীংখা আর, াই তীমা আং। হীনখে যে ঘটনা আংমানি অ ঘটনা ব চৗং রম ...খ যে ঐ হীরেন্দ্র বরগ নিজেরা-ন', সি, পি, এম-রগ বুইন' বীথারনা হীনীই বরক নিজেরান তৈরী খীলাইমানি। অসাবধানবশতঃ আব পের্অ। বুইন' বীথারনানি বাগীই অস্ত্র তৈরী খালাইমানি ররগ নিজেরান' পেরজাগীই দুখু মানীই হাসপিটাল' মা থাংখা। কাজেই অম' হাই যে একটা ঘটনা আংমানি বন' রাগীই যে অভিযোগ তুবুমানি আব' সম্পূর্ণ তাতাল। কাজেই মানগীনাং ডেপুটি স্পীকার স্যার, তাই কাইছা কক্, চৗং রমীই নাই মানু' বিগত দুই বৎসরে শিক্ষাক্ষেত্রে যথেষ্ট অগ্রগতি হয়েছে, কক্বরক উন্নতি আং থাংলাহা হীনীই, ক্লাশ ফাইভ পর্যন্ত পড়িরীই মানলাহা হীনীই ছামানি আ কক্। চৗং নুকখাদ, ই বৎসর লাই থাংখা, মাত্র ২১ জনা ছে কক্বরক শিক্ষক। বরক হয়তো ক্লাশ ফাইভ পর্যন্ত খীরীং মান', কিন্তু তাবুক পর্যন্ত চৗং নুগ' ফাইভ তো দূরের কথা যেখানে কক্বরক স্কুল হীনীই তংমানি আর' ক্লাশ টু পর্যন্ত ছে ফীরীং মানয়া। কাজেই ভবিষ্যতে বাহাইখে ফীরীং মানাই আবনি কোন নির্দেশ কীরীই। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, চৗং নুগ' অরনি প্রত্যেকটি পয়েন্ট, প্রত্যেকটি কক্বরকনি বীথানি মতে সীনামজাক। যে ববং হীনতীই ছে ব ছাই কীলাং লাহা। কাজেই ত্রিপুরানি সতের লক্ষ বরকনি আংগীই তাই যুব সমিতিনি পক্ষে চৗং বন' হীন মান', আব' গছেজাকয়া।

কাজেই চৗং তেহব হীন' যেখানে পুলিশনি থানি ক্ষমতা খাংখা, আবনি সুন্দর একটা ব্যবস্থা খীলাইনানি কোন ব্যবস্থা কীরীই বনি বাং চৗং বন' গছেই মানয়া হীনীই আনি কক্ অরন' পাইরীখা।

ইনক্লাব জিন্দাবাদ

মিঃ ডেপুটি স্পীকার ঃ— ( মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়াকে উদ্দেশ্য করে ) খোজ নিয়ে জানা গেছে কেউ টেপ করেনি।

**বঙ্গানুবাদ ঃ—**

শ্রীরতিমোহন জমাতিয়া ঃ মাননীয়, ডেপুটি স্পীকার, স্যার, গত ১২ই মার্চ ১৯৮১ইং মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ রেখেছিলেন, তাকে সমর্থন করে মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি গ্রহণ যোগ্য বলে মনে করি না। কারণ, সেটা আদৌ গ্রহণ যোগ্য নয়। রাজ্যপাল তাঁর ভাষণে যে কথা

যাঁরা বিরোধী দল আছেন, বাইরে যাদের রাজনৈতিক গুরু আছেন তাঁদের বুঝাবার চেষ্টা করুন, বামফ্রন্ট ভাল কাজ করছে। কারণ, কি করে কেন্দ্র থেকে টাকা আদায় করতে হয়, কি করে শিল্পে উন্নতি করতে হয়, কি করে বেকার সমস্যা দুর করতে তা তাঁরা শিখুক। সংসদীয় গণতন্ত্রে যদি বিশ্বাস থাকে, তাহলে, শিখুক।

(ভয়েসেস্ অব অপজিশান বেঞ্চ ঃ- পাঁচ সিকা টাকা থেকে চার আনা নেওয়া যায় কিভাবে, তা আমাদের শিক্ষার দরকার নেই)

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, খুব সংক্ষেপে মাননীয় রাজ্যপাল রাজ্য সরকারের কমসুচী তাঁর ভাষণের মধ্যে তুলে ধরেছেন। তাতে দৈনন্দিন প্রয়োজনে প্রত্যেকটি ক্ষেত্রে কদমে কদমে এগিয়ে চলেছেন কিভাবে বামফ্রন্ট সরকার তাই এখানে স্পষ্ট করে তুলে ধরা হয়েছে। ফ্রন্ট সরকার তাঁর নির্বাচনী প্রতিশ্রুতি রক্ষার চেষ্টা করেছেন এমন কি প্রতিশ্রুতি ছাড়াও অনেক কাজ বামফ্রন্ট সরকার করছেন। কিন্তু এই বিধান সভায় প্রাইভেট মেম্বারস্ রিজলিউশানের উপর তাঁরা সংশোধনী প্রস্তাব এনেছেন। যে ফুড-ফর-ওয়ার্ক গ্রামের দরিদ্র মানুষকে বাঁচিয়ে রেখেছে, তাদের অনাহার মৃত্যুর হাত থেকে রক্ষা করতে পেরেছে, যা কংগ্রেসী আমলে প্রচুর দেখা যেত, কেন্দ্রীয় সরকার যখন ফুড-ফর-ওয়ার্কের কাজ বন্ধ করার জন্য চক্রান্ত করছে তাদের সুপারভিশনে থাকার জন্য এখানে বিরোধী পক্ষ থেকে প্রস্তাব রাখা হয়েছে। এটা কি আশ্চর্য নয়? কাজে কাজেই সমস্ত দিক থেকে মনে হয় রাজ্যপালের ভাষণে সমস্ত দিক গুলির উল্লেখ করা হয়েছে। কাজে কাজেই এই ভাষণ অভিনন্দন যোগ্য এবং এই ভাষণ সমর্থন করে এখানে যে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ- শ্রীগোপাল দাস।

শ্রীগোপাল চন্দ্র দাস ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১২ই মার্চ, মাননীয় রাজ্যপাল বাজেট অধিবেশনের উদ্বোধনী দিনে যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের মধ্য দিয়ে যে সংক্ষিপ্তভাবে উন্নয়ণমূলক কর্ম্মসূচী তুলে ধরা হয়েছে তা আমি সমর্থন করি। কেন না, আমি দেখতে পাচ্ছি, এই ভাষণের মধ্য দিয়ে মাননীয় রাজ্যপাল বিশেষ করে দীর্ঘ ৩০ বছরের কংগ্রেসী অপ-শাসনের পরে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে এই তিন বছরে যে ভাবে জন কল্যাণমুখী কাজ করেছেন এবং করে যাচ্ছেন তারই একটা সংক্ষিপ্ত রূপরেক্ষা এই ভাষণের মধ্যে প্রকাশ পেয়েছে। যে জিনিসটি এই ভাষণে স্পষ্ট তুলে ধরা হয়েছে তা হচ্ছে, বামফ্রন্ট সরকার যখন ত্রিপুরার সাধারণ মানুষের স্বার্থে, গরীব কৃষক, দিন মজুর, দরিদ্র শ্রেণীর সাধারণ মানুষের জন্য একের পর কর্মসূচী রূপায়ণ করেছেন এবং বামফ্রন্ট সরকার নির্বাচনের আগে যে সব প্রতিশ্রুতি দিয়েছিলেন তা রূপায়ণ করছিলেন, ঠিক সেই সময়েই লক্ষ্য করছি, পাশাপাশি কিভাবে একে একে বামফ্রন্ট বিরোধী শক্তিগুলি বামফ্রন্ট সরকারের এই সমস্ত জনকল্যাণমুখী কাজ ভেস্তে দেওয়ার জন্য চক্রান্ত করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে যারা আছেন তাঁরা জানেন, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যখন ধনিকগোষ্ঠীর দল ইন্দিরা কংগ্রেস

কাজ করতে পারছিল না, মানুষের কাছে বর্জিত হয়ে গেছিল, তখন তারা সাম্প্রদায়িক দল তৈরী করেছে ত্রিপুরায় যাতে সুষ্ঠ পরিবেশ গড়ে উঠতে না পারে সে উদ্দেশ্যে। তারই পাশাপাশি আমরা লক্ষ্য করেছি, কি ভাবে উপজাতি যুব সমিতি উপজাতি অংশের মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করার জন্য, গরীব মানুষের সঙ্গে গরীব মানুষের বিভেদ সৃষ্টির জন্য চেষ্টা করেছে। এই দু'টি উদাহরণ বিগত তিন বছরের ইতিহাসে স্পষ্ট হয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা বাঙ্গালী দল, উপজাতি যুব সমিতি এবং কংগ্রেস (আই) এর অভিন্ন কর্মসূচী একই সঙ্গে একই জায়গায় তাঁরা মেলে ধরেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, স্যার, একথা সবারই স্মরণ থাকতে পারে যে দাঙ্গার পরবর্তীকালে উপজাতি যুব সমিতির বন্ধুরা দিল্লীতে গিয়ে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সংগে দেখা করলেন এবং দেখা করার পর এখানে এসে আওয়াজ তুললেন বিদেশী বিতারণ করতে হবে। তারপর উনারা আওয়াজ তুললেন রাষ্ট্রপতির শাসন চালু করতে হবে, বিচার বিভাগীয় তদন্ত চাই। এবং ঐ একই সুরে সুর মেলালেন কংগ্রেস (আই), "আমরা বাংগালী" প্রভৃতি প্রতিক্রিয়াশীলগোষ্ঠী। এই প্রতিক্রিয়াশীল গোষ্ঠীচক্র যে ক্ষমতা থেকে বামফ্রন্ট সরকারকে সরিয়ে দেবার জন্য চেষ্টা চালাচ্ছে একথা ত্রিপুরার সাধারণ মানুষ ভালভাবেই অবহিত। বগত জুনের দাঙ্গার মধ্য দিয়ে সাধারণ মানুষ বুঝতে পেরেছেন কারা দাঙ্গাবাজ। ত্রিপুরা পাহাড়ী-বাংগালীদের মধ্যে যে ঐক্য আছে সেই ঐক্যে ফাটল কারা ধরাতে চায় সেটা সাধারণ মানুষ হারে হারে টের পেয়েছে। যে সমস্তঅঞ্চলে দাঙ্গা সংঘটিত হয়েছে সেখানে গেলে পরে সাধারণ মানুষ সাক্ষ্য দেয়, এমনকি নাম পর্যন্ত বলে দেয়, কারা এই দাঙ্গা করেছে। আজকে যুব সমিতির বন্ধুরা এটা অস্বীকার করতে পারবেন না তারা এই ঘটনায় জড়িত ছিলেন না। কেন না, মাঠে গেলে পরে এটা প্রমাণিত হয়ে যায় কারা দাঙ্গাবাজ। তারা এই দাঙ্গাকে উস্কানি দিয়ে এম, এল, এ হোস্টেলে এসে ভাল মানুষের মত বসে রয়েছেন, যেন উনারা কিছুই জানেন না। উনারা এটা 'উগ্রপন্থীদের কাজ' এই কথা বলে সমস্ত দোষ উগ্রপন্থীদের উপর চাপিয়ে দিচ্ছেন আর নিজেরা ভাল মানুষ সাজবার চেষ্টা করছেন। উনারা বিজয় রাংখলকে দল থেকে বহিস্কার করা হয়েছে বলে ঘোষণা করেছেন। যখনই ঘোষণা করেছেন যে এই দাঙ্গায় জড়িত দুষ্কৃতকারীদের ট্রাইবুনালের মাধ্যমে বিচার করা হবে তখনই তারা ভীত হয়ে ঐ ট্রাইবুনালের বিরোধীতা করছেন এবং ঘোষণা করছেন যে বিজয় রাংখল 'আমাদের দলে নেই।' কিন্তু ত্রিপরার সাধারণ মানুষ তাদের ইতিহাস জানেন। তারা বিজয় রাংখলকে একবার দল থেকে বহিস্কার করা হয়েছে বলে ঘোষণা দিচ্ছেন, আবার বিজয় রাংখলকে দলে নেওয়া হয়েছে বলে ঘোষণা করছেন। এমনি ভাবে উপজাতি যুব সমিতির বন্ধুরা সাধারণ মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু ত্রিপুরার সাধারণ মানুষ ঠিকই বুঝতে পেরেছেন এই দাঙ্গায় কারা ছিলেন। "আমরা বাঙ্গালী" মদত জুগিয়েছে, কংগ্রেস (আই) মদত জুগিয়েছে, আর উপজাতি যুব সমিতি দাঙ্গা সংঘটিত করেছে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এই ইঙ্গিতই আমরা লক্ষ্য করেছি। শুধু তাই নয়, বামফ্রন্ট সরকার যখন এই দাঙ্গার পরবর্তীকালে ত্রিপুরাতে পুনরায় শান্তি স্থাপনে প্রয়াসী হয়েছেন এবং নানারকম পরিকল্পনা রূপায়িত করছিলেন তখনও,

বিভিন্ন জায়গাতে এই দাঙ্গাবাজরা নানা রকম বাধার সৃষ্টি করছিল এবং বামফ্রন্ট সরকারের কর্মসূচীগুলিকে বানচাল করার জন্য নানারকম প্রয়াস চালাচ্ছে। স্যার, বামফ্রন্ট সরকার দাঙ্গা বিদ্ধস্ত এলাকাগুলিতে ত্রান ও পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যে টাকা চেয়েছিলেন, কেন্দ্রীয় সরকার সমস্ত টাকা এখনও দেননি। যা পেলে পুনর্বাসন-এর কাজকে আরও তরান্বিত করা যেত, কিন্তু সে কাজ এখন ঠিক ভাবে করা যাচ্ছে না। স্যার, আমরা সবাই জানি যে দাঙ্গার পরবর্তী কালে ফুড-ফর-ওয়ার্ক প্রকল্পের মাধ্যমে দাঙ্গা বিধ্বস্ত এলাকার অর্থনৈতিক অবস্থাকে উন্নতি করার চেষ্টা বামফ্রন্ট সরকার করেছেন যা দাঙ্গা চলাকালীন সময়ে দাঙ্গাবাজরা এক বিরাট আঘাত হেনেছে। স্যার, বামফ্রন্ট সরকার এখানেই থেমে থাকেন নি, রাজ্যপালের অভিভাষণের মধ্যে একথা স্পষ্ট ভাবে বলা আছে যে ৬ষ্ঠ পঞ্চবার্ষিক পরিকল্পনায় ত্রিপুরাকে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ করা হবে এবং সেইদিকে লক্ষ্য রেখেই এবারকার বাজেটে কর্মসূচী নেওয়া হয়েছে এবং আগামী ১৯৮১-৮২ আর্থিক বছরে রাজ্যে ৪.১৬ লক্ষ টন চাউল উৎপাদনের লক্ষ্য মাত্রা ধরা হয়েছে। এই ভাবে বামফ্রন্ট সরকার আগামী দিনের কর্মসূচীর পরিকল্পনা নিয়েছে যা আগামী দিনে ত্রিপুরাকে খাদ্য শস্যে স্বয়ং সম্পূর্ণ করবে এবং আমি আশা করছি যে, ত্রিপুরার সাধারণ মানুষের হাতে এই কর্মসূচী সফল হয়ে উঠবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বামফ্রন্ট সরকারে আসার আগে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই প্রতিশ্রুতির চিত্রই আমরা মাননীয় রাজ্যপালের অভিভাষণের মধ্যে দেখতে পাই এবং সেই সঙ্গে আমাদের যে কতগুলি অসুবিধা রয়েছে সেইগুলিও আমাদেরকে স্মরণ করতে হবে। কারণ, সীমিত আর্থিক ক্ষমতার মধ্য দিয়ে বামফ্রন্ট সরকারকে কাজ করতে হচ্ছে। আমাদের যতটুকু সাহায্য পাওয়া দরকার সেটা কেন্দ্রের ধনবাদী সরকার দিচ্ছেন না। শুধু তাই নয় কেন্দ্রের ধনবাদী সরকার বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করার জন্য পরিকল্পনা প্রনয়ন করছেন, তারই বহিঃপ্রকাশ ঘটছে ত্রিপুরায় বামফ্রন্ট সরকার বিরোধী বিভিন্ন দলগুলির কার্য্য কলাপের মধ্যে দিয়ে। এই বিরোধী শক্তিগুলি একত্রিত হয়ে যে পরিকল্পনা রচনা করছে তা ফাঁস হয়ে গেছে এবং ত্রিপুরার সাধারণ মানুষ এটা নিশ্চয়ই জানেন।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমরা, বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে ত্রিপুরার সাধারণ মানুষের জন্য যা করতে পেরেছি সেটাকেই সাফিসিয়েন্ট মনে করছি না, এটা সমুদ্রের মধ্যে এক ফোঁটা বারি বিন্দুর মতই আমরা মনে করছি। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে এর চেয়ে বেশী কাজ করা যাবে বলে আমরা মনে করছি না। আগামী দিনে এই অবস্থার আমরা আমুল পরিবর্ত্তন করতে চাই। এই পুজিঁবাদী, ধনবাদী সরকারের আমরা আমুল পরিবর্ত্তন করে আগামী দিনের পথকে আরও নূতন ভাবে পরিচালিত করতে চাই। কেননা এই পুঁজিবাদী অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে দিয়ে গরীব মানুষের মৌলিক মুক্তি আসতে পারেনা। কাজেই মানুষের মৌলিক মুক্তি আসতে পারেনা বলেই আমরা নূতন চেতনা নিয়ে, নূতন পরিকল্পনা নিয়ে এগোতে চাই। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :---শ্রীনিরঞ্জন দেববর্মা।

শ্রীনিরঞ্জন দেববর্মা—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী ধন্যবাদসূচক যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। এই ভাষণ এবং প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি বলতে চাই যে রাজ্যপাল গত ১১ই মার্চ যে ভাষণ এই হাউসে উত্থাপন করেছেন সেই ভাষণ অতীতে তথা কংগ্রেস আমলে যে দৃষ্টিভঙ্গিতে বাজেট ভাষণ তৈরী হতো তার চেয়ে আলাদা এবং সম্পূর্ণ অন্য ধরনের ভাষণ। এটা গত বছরের হিসাব-নিকাশ সহ চলতি আর্থিক বছরের হিসাব-নিকাশও উপস্থিত করা হয়েছে সুতরাং আমি মনে করি সবার পক্ষে এই সহজ সরল হিসাব বুঝা সম্ভব হবে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল ১৯৮০ সালের জুন মাসে যে দাঙ্গা হয়ে গেছে সেই দাঙ্গা সম্পর্কে বিস্তারিত বক্তব্য উনার ভাষণে রেখেছেন এবং কি ভাবে কি প্রকারে এই দাঙ্গাকে মোকাবিলা করেছেন বামফ্রন্ট সরকার। দাঙ্গা দুর্গত পরিবারকে ত্রাণ-সামগ্রী ইত্যাদি পৌঁছে দেবার জন্য, স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার ব্যাপারেও কি কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে, ত্রিপুরার মেহনতী গরীব মানুষ কিভাবে এই সরকারকে সাহায্য করেছেন ইত্যাদির উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। দাঙ্গার পরও আমরা লক্ষ্য করেছি যখন স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার জন্য শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য এবং তিন লক্ষ ১৫ হাজার পরিবারকে ত্রাণ-সামগ্রী পৌঁছে দেবার ব্যাপারে যখন সব দলীয় কমিটি গঠনের জন্য ডাকা হয়, তখন আমরা লক্ষ্য করেছি কংগ্রেস (আই) সহ আরও কিছু দল আছে তারা অনিচ্ছা প্রকাশ করেছে। স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার বদলে তারা মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছে এই দৃশ্য আমরা দেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা লক্ষ্য করেছি বিশেষ করে আমি বলব জম্পুইজলার ঘটনা ৯ই জানুয়ারী সোমবার বাজার বাজার উপজাতি যখন বন্দুক নিয়ে, পাইপগান নিয়ে আক্রমণ করার জন্য যখন বুড়িমা নদীর পারে প্রস্তুতি নিচ্ছিল তখন সেই এলাকার ৬৭ শত বাঙ্গালী শরণার্থী পরিবার বাজারে আশ্রয় নিয়েছিল। স্থানীয় পুলিশ সহ জনসাধারণ স্বল্প সময়ের জন্য প্রতিরোধ করেছিল। কিন্তু যথাসময়ে সেখানে যদি সি, আর, পি না যেত তাহলে দ্বিতীয় মান্দাই হয়ে যেত। উপজাতি যুব সমিতির লোকেরা আমাদের বাঙ্গালী মা, বোনকে তারা হত্যা করেছে, খুন করেছে, "আমরা বাঙ্গালী" ও দাংগার লোকেরা ট্রাইবেলকে হত্যা করছে, সেটা আমরা জানি। এই দলগুলো মা-বোনদের সমস্ত অলংকার ছিনিয়ে নিয়ে তারপর তাদের হত্যা করেছে। অমরেন্দ্র গাংসভার এক ঘোষ পরিবার ৩০ হাজার টাকা উপজাতি যুব সমিতিকে দিয়ে প্রাণ ভিক্ষা চেয়েছিল, কিন্তু তারা ৩০ হাজার টাকা নিয়ে এই পরিবারকে হত্যা করেছে। এই হচ্ছে উপজাতি যুব সমিতির ঘৃণ্য কাজকর্মের চেহারা। আর আজকে এই বিধান সভায় দাঁড়িয়ে উপজাতি যুব সমিতির লোকেরা বলছে বিচার বিভাগীয় তদন্ত চাই এই কথা শুনে আমার ভীষণ লজ্জা হচ্ছে। কারণ, আসামীর কাঠ গড়ায় দাঁড়িয়ে তারা কি ভাবে নির্লজ্জের মত বলছে যে বিচার বিভাগীয় তদন্ত চাই। ওরা প্রথম এই বিধান সভায় প্রবেশ করেই সেদিনও তারা বলেছিল আইন-শৃঙ্খলা নেই, আজকেও বলছে আইন-শৃঙ্খলা নেই, তারাই তো দাঙ্গা সৃষ্টি করে আইন-শৃঙ্খলা ভাঙ্গার চেষ্টা করেছে আইন-শৃঙ্খলা আছে বলেই এত সহজে এবং এত তাড়াতাড়ি ত্রিপুরা রাজ্যে দাঙ্গা মিটিয়ে ফেলা

সম্ভব হয়েছে। আমাদের প্রতিবেশী রাজ্য আসামে একটু লক্ষ্য করলেই দেখা যাবে দীর্ঘদিন ধরে চেষ্টা করেও এখন পর্যন্ত দাঙ্গা বন্ধ করা সম্ভব হয়নি। তেমনি আমেদাবাদ এবং মুরদাবাদেও একই অবস্থা চলছে দিনের পর দিন। এত দিন হয়ে গেল দাঙ্গা বন্ধ হয়েছে তবুও ত্রিপুরা রাজ্যের গ্রামে দিনের পর দিন এক কথায় বলতে গেলে আজ পর্যাস্ত যে সমস্ত ঘটনা ঘটছে সেটা বড়ই দুঃখজনক। উপজাতি যুব সমিতির ছাত্ররা বন্দুক উচিয়ে মানুষের কাছ থেকে টাকা আদায় করছে। এখনও এমন অনেক জায়গা আছে যেখানে ছাত্র-ছাত্রীরা এখনও স্কুল কলেজে আসতে পারছে না। অনেকেই প্রাণের ভয়ে চাকরী ছেড়ে বাড়ীতে গিয়েছে। সংগ্রাম করেছে তারা এখনও চাকুরীতে আসতে পারছে না সেটা আমরা লক্ষ্য করেছি। এই ঘটনার পরিপ্রেক্ষিতে আমরা আরও লক্ষ্য করেছি যে টাকারজলা, জম্পুইজলা এবং এম.রব্দ্রনগর ইত্যাদি স্থানে কিভাবে যুব সমিতির লোকেরা সংগ্রাম তহবিল সংগ্রহ করা হয়েছে। বাংলাদেশে ৪টি গরু পাচার করে একটি রাই ফল পাওয়া যায়, এটা পত্র-পত্রিকায়ও বেড়িয়েছে। হরিনাথ দেববর্মাকে দিল্লী পাঠানোর জন্যও টাকা সংগ্রহ করা হয়েছে। ত্রিপুরা সুন্দরী বাহিনী এবং শ্যামাচরণ ত্রিপুরাকে দিল্লীতে পাঠানোর ব্যাপারেও অর্থ সংগ্রহ করা হয়েছে কংগ্রেস ভবনের বারান্দায় গত ৩রা জানুয়ারী ১৯৮১ ইং ত্রিপুরা সুন্দরী বাহিনীর নারী অনশনের জন্য চাউল এবং টাকা সংগ্রহ করা হয়েছে। এসব জুলুমের ফলে ট্রাইবেলদের নাভীশ্বাস উঠেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা এখানে উল্লেখ করেছেন কক্-বরক ভাষা সম্পর্কে। কক্-বরক ভাষা কতটুকু অগ্রসর হয়েছে এবং কতদুর উন্নতি লাভ করেছে সেটা একটু চোখ খুলে উনারা দেখেন তাহলেই উনারা বুঝতে পারবেন। একটা প্রবাদ আছে "কেউ যদি জেগে ঘুমায় তাহলে তাকে ডেকে উঠানো যায় না" আপনাদেরও অবস্থা এই রকম। কক্-বরকের জন্য শিক্ষক নিয়োগ করা হয়েছে কিন্তু প্রত্যেক স্কুলের মধ্যে আমরা লক্ষ্য করছি যে উপজাতি যুব সমিতির লোকেরা স্কুলের ছাত্র-ছাত্রীদের উস্কানী দিয়েছেন যে, তোমরা বলবে রোমন হরফে অর্থাৎ ইংরাজীতে কক-বরক শিক্ষা দিতে হবে, বাংলায় হবে না।

তারপরে উনারা বলছেন, শিক্ষা সম্পর্কে সি. পি এমের শিক্ষকরা নাকি দোকানে বসে বসে আড্ডা মারে। অবসর সময়ে যদি তারা আড্ডা মারে তাহলে এতে বলার কিছু নাই। তাদের শিক্ষক নেতারা আমি এখানে নাম বলতে পারি তারা স্কুলনা করে ডেইলী ৩/৪ টা করে মিটিং করছে। এখানে মাননীয় শিক্ষামন্ত্রী নিজে উপস্থিত আছেন আমি উনাকে তদন্ত করে দেখবার জন্য সে বলব কানুরাম পাড়ার সে সুর্য্য দেববর্মা ওনি স্কুল ফাঁকি দিয়ে ডেইলী ৪/৫টা মিটিং করছেন। আর ওরা বলছে যে সি, পি, এম-র শিক্ষকরা স্কুল ফাঁকি দিচ্ছে। বামফ্রন্টের আমলে যতগুলি স্কুল করা হয়েছে তা অন্য কোন আমলে হয়নি। এই ৩ বছরে বামফ্রন্ট প্রচুর স্কুল তৈরী করেছেন। কিন্তু দুঃখের বিষয় যুব সমিতির লোকরা অধিকাংশ পুড়িয়ে দিয়েছেন। যেমন গত ২.৩.৮১ ইং তারিখে দক্ষিন টাকারজলার হাই স্কুলটি T.S.F.রা আগুন দিয়ে পুড়িয়ে দিয়েছে। এইভাবে তারা ক্ষতি করছে। চাকুরীর ক্ষেত্রে তারা বলছে যে ট্রাইবেলরা নাকি চাকুরীর ঠিকমত চাকুরী পাচ্ছেনা। তারা কোন বেসিসে এবং কি ধরনের বেকারের কথা বলছেন তা

জানি না। তবে তারা যদি বলে যে বামফ্রন্টের আমলে ট্রাইবেলদের চাকুরী হচ্ছেনা বা হয়নি তাহলে এটা প্রলাপ ছাড়া আর কিছু না। আমার এলাকাতে আমি জানি টাকারজলায়, জম্পুইজলায় কিছু সংখ্যক লোকার ছাড়া অর্থাৎ যারা গতবার পাশ করেছে এই সংখ্যা ছাড়া আমার মনে হয়না ট্রাইবেল বেকার আছে। আর ওনারা বলছেন পানীয় জলের সমস্যার কথা। পানীয় জলের ব্যাপারে বামফ্রন্টের আমল যতগুলি টিউবওয়েল ও রিং ওয়েল বসানো হয়েছে আর কোন সরকারের আমলে হয়নাই। যুব সমিতির লোকরা সেই টিউবওয়েলের পাইপ চুরি করে বন্দুক তৈরী করছে। সিপাহীজলাতে তারা সমস্ত জলের পাইপ চুরি করে টিউবওয়েল, রিং ওয়েল নষ্ট করে দিয়েছে এবং পাইপ গান তৈরী করছে। এইভাবে তারা সমস্ত জিনিস নষ্ট করে দিচ্ছে এবং সম্প্রদায়িকতার সৃষ্টিকরে এই বলে আমি রাজ্যপালের ভাষনকে ধন্যবাদ জানিয়ে এবং মাননীয় সদস্য সমর চৌধুরী যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব জিন্দাবাদ।

মাননীয় অধ্যক্ষ মহাশয় ঃ— শ্রী নগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ— মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী যে প্রস্তাব এনেছেন আমি এর বিরোধিতা করি। রাজ্যপালের যে ভাষণ যে শুধু বামফ্রন্টের অন্ধ বুলির এটা তার একটা অন্যতম উদাহরন এটা শুধু বামফ্রন্টেরই গুনগান। এই ভাষনটা যদি রাজ্যপালের মুখে না শুনিয়ে বামফ্রন্টেরই কোন এক জনসভার সেই জনসভার চেয়ারম্যানের মুখে শোনা যেত তাহলে পরে এই ভাষনটা আরও মানাত। যেহেতু এই বক্তব্যকে রাজ্যপালের ভাষন হিসেবে রাখা হয়েছে সেই হেতু এটাকে আমি ঠিক মেনে নিতে পারছিনা। শুধু আমি কেন কোন গনতান্ত্রিক মানষ এটাকে মেনে নিতে পারবেনা। মননীয় স্পীকার স্যার, আমরা এখানে দেখেছি বামফ্রন্টের গুনগান করতে গিয়ে রাজ্য পালের ভাষনে বহু সত্যকে ধামা চাপা দিয়ে অসত্যের প্রলেপ লাগিয়ে দেওয়া হয়েছে। যাতে করে সাধারন মানুষের মনে বিশ্বাস স্থাপন করানো যায়। তা সত্বেও আমরা দুস্তর ব্যবধান আমরা দেখতে পাচ্ছি রাজ্যপালের ভাষণে। আমরা প্রথম দেখতে পাচ্ছি, উনি প্রথমে বলেছেন যে প্রভুত সম্পত্তি এবং জীবন হানির জন্য ৩লক্ষ ১৫ হাজার মানুষ তাদের নিজ নিজ বাড়ীঘর ছেড়ে শরনার্থী শিবিরে আশ্রয় নিয়েছেন। তার পরেই তিনি বলছেন যে. বর্তমানে আইন শৃংখলা সম্পূর্ণ স্বাভাবিক। এইযে বিরাট দুস্তর ব্যবধান, জানিনা তিনি কি করে বললেন। সীমান্তে চুরি ডাকাতি খুন এখনও হামেশাই চলছে। তথাপি বলছেন যে, আইনশৃংখলা স্বাভাবিক হয়েছে। মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী এবং অমরেন্দ্র শর্মা একই মন্তব্য করেছেন এবং দৈনিক সংবাদে যে সমালোচনা করা হয়েছে তার প্রতিবাদ করেছেন। আজকে আইনশৃংখলার অবস্থা স্বাভাবিক এটা মান্দাইয়ের হতভাগ্য মানুষ, হদ্রা এবং বগাবাসায় যে সমস্ত নরনারী আছেন তাদের কাছে কি এই ব্যাপারটা বিশ্বাসযোগ্য হবে? তাদের ব্যথা ঢাকার জন্য তারা অনেক কিছু করছেন। তারা বিবাধীদের বিরুদ্ধে পুলিশ লেলিয়ে দিয়েছেন। তারা পুলিশকে হাতিয়ার হিসেবে ব্যবহার করছেন বিরুধীদের বিরুদ্ধে।

যে কোন ঘটনা ঘটার সংগে সংগে তারা জানতে চায় সেখানে বাঙ্গালী ক্ষতিগ্রস্ত হয় তাহলে তারা উপজাতি যুব সমিতির বিরুদ্ধে লাগেন এবং এইভাবে তারা পুলিশ'ক লেলিয়ে দেয়। আমরা বলছি যারা রাজ্যে আইন শৃংখলার অবনতি ঘটাচ্ছে তাদের সংগে আমাদের কোন যোগ নাই। তারা যে দুষ্কৃতকারীরা এই হামলা করছে বা খুন করছে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিচ্ছেন না। তারা কেবল উপজাতি যুব সমিতির লোকদের অ্যারেস্ট করছেন। এই হচ্ছে অবস্থা।

এই হচ্ছে অবস্থা, আর এর একমাত্র কারণ হচ্ছে বামফ্রন্ট সরকারের ব্যর্থতা ঢাকার চেষ্টা। কাজেই মাননীয় স্পীকার স্যার, এইভাবে সাধারন মানুষকে বিভ্রান্ত করে, পুলিশ লেলিয়ে দেওয়া হচ্ছে, এইভাবে সাধারণ মানুষের উপর অত্যাচার চলে আসছে। অফিস আদালতেও রাজনীতি চলছে, অফিসগুলিতে কাজকর্ম হয়না, তা অফিসে গেলেই দেখতে পাবেন। বিশেষ করে, আমি দেখেছি যে এডুকেশান ও সেক্রেটারীয়েটের অফিসাররা কোন কাজই করেন না, শুধু বসে বসে রাজনীতি করেন। যে কোন অফিসেই গিয়ে দেখতে পারেন যে, অফিসাররা কিভাবে বসে বসে গল্প করছেন, আর মাসের শেষে টাকা গুনছেন। ফলে জনগণের জন্য কোন কাজই তারা করছেন না। বামফ্রন্ট সরকারের সমস্ত বড় এর হাতিয়ার হচ্ছে ঐ অফিসের কর্মচারীরা। তারা অফিসে বসে বসে শুধু গবেষণা করেন যে সাধারন জনগন এলে তারা বামফ্রন্ট সরকারের হয়ে কি করে দু চারটা কথা বলবেন। তা ছাড়াও কিছু কর্মচারী সমন্বয় কমিটির নাম করে জনগনের জন্য যে জনকল্যানকর কাজগুলি আছে তাতে গাফিলতি করে যাচ্ছেন। ফলে জনসাধারনকে কোন অফিসে কোন কাজের জন্য গেলে বারে বারে ফিরে আসতে হয়, কাজের জন্য হেস্ত ন্যাস্ত হতে হয়। আর তার পর দেখুন পুলিশ প্রসাশনের ক্ষেত্রেও একই অবস্থা চলছে. সেখানেও বামফ্রন্ট সরকার তার সমর্থক সমন্বয় কমিটিকে দাঁড় করাতে চায়. আর যখন নির্বাচনের পর দেখলেন যে, তাদের কমিটি হেরে গেছেন তখন সঙ্গে সঙ্গে বলা হলো যে এই নির্বাচনটা গণতান্ত্রিকভাবে অনুষ্ঠিত হয় নি। এইভাবে পুলিশের মধ্যেও তারা একটা নিজেদের সমর্থক কমিটি গঠন করার চেষ্টা করছিলেন। তার মানে তারা চায় পুলিশের মধ্যেও সমন্বয় কমিটি নামক একটা অকর্মণ্য গোষ্ঠি জেগে উঠুক।

মাননীয় স্পীকার স্যার, গত দাঙ্গার ব্যাপারে আমরা দেখেছি যে আগরতলাতে যখন উপজাতিদের উপর অত্যাচার করা হয়েছিল, তখন গ্রামের উপজাতিদের মধ্যে একটা গোষ্ঠি আলোড়ন সৃষ্টি করেছিল, তখন কোন উপজাতিই কোন বাজারে যেতে পারেনি, বাজারে গেলেই তাদেরকে খুন করা হয়েছিল। যেমন বাগমা বাজারে যখন উপজাতিরা এসেছিল তখন তাদের উপর আক্রমন সংগঠিত হয়েছিল কোন পুলিশ তাদেরকে প্রতিরোধ করতে পারেনি। মাননীয় স্পীকার, স্যার, ৭ই জুন চম্পকনগর থেকে শুরু আগরতলা পর্যন্ত যখন উপজাতিদের উপর আক্রমনের ঘটনা ঘটছিল, তখন গ্রামের সমস্ত উপজাতিদের মধ্যে একটা বাড়তি গুজব উঠেছিল, যে আগরতলাতে সমস্ত উপজাতিদের কেটে ফেলা হয়েছে, যার বিস্ফোরন ঘটেছিল মান্দাইতে। সেখানেও আমরা দেখেছি যে পুলিশ এই আক্রমনের কোন প্রতিরোধ সৃষ্টি করতে পারেনি। উল্টা

সেখানকার জনগন যখন আমাদেরকে মেরে ফেল্লগো, কেটে ফেল্লগো বলে কান্না কাটি করছিল, তখন পুলিশ এসে তাদেরকে বলেছিল যে তোমরা বলছ তোমাদের কেটে ফেলেছে, মেরে ফেলেছে, কিন্তু কই আমিতো কিছুই দেখতে পাচ্ছি না তোমরাতো বেশ ভালভাবেই আছ। এইভাবে মান্দাইয়ের সমস্ত হতভাগ্য মানুষকে প্রান দিতে হয়েছিল। তারপর আমরা দেখেছি অমরপুরে উপজাতি যুব সমিতির লোকদেরকে হত্যা করা হয়েছিল। তা মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন যে সেখানে এই হত্যা কাণ্ড কারা ঘটিয়েছিল, তবু আমি তাদের নামের একটা তালিকা দিচ্ছি ১। বিপ্লব সাহা। ২। শংকর সাহা। ৩। দেবু চৌধুরী। ৪। অলক কর। এরাই সেখানে উপজাতি যুবসমিতির লোকদেরকে হত্যা করেছিল। কিন্তু পুলিশ আজও তাদের উপর কোন একশান নেয়নি। অথচ এর পরেও মাননীয় সদস্যরা বলছেন যে উপজাতি যুব-সমিতির লোকেরাই নাকি এই দাঙ্গা সংগঠিত করেছে। আজকে এই বিধানসভাতে মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মাও তাই বলেছেন। কিন্তু আমি বলব যে, সরকার মান্দাইতে যে ঘটনা ঘটেছে তারা কি করেছেন? অমরপুরে যে ঘটনা ঘটেছে তার কি করেছেন? কেন অমরপুরে পুলিশ দাঙ্গাকে রুখতে পারল না? সেখানেতো উপজাতি যুবসমিতিকে দোষ দেওয়ার মত কোন লোক খুঁজে পাচ্ছেন না। তাই আমরা প্রথম থেকেই বামফ্রন্ট সরকারকে বলে আসছি যে, দলীয় রাজনীতি করাটা একটা বিপদজনক পথ, এ পথ মানষের জীবনে দুঃখ ডেকে আনে। কারন আমরা দেখেছি যে সারা ত্রিপুরা রাজ্যে এমন কি অফিসগুলিতেও এবং গ্রামাঞ্চলেও এই দলীয় রাজনীতি চলছে। যার ফলে আমরা দেখেছি যে সারা ত্রিপুরা রাজ্যে আজকে একটা অস্থিরতা পরিবেশ সৃষ্টি হয়েছে। তাতে ত্রিপুরার গণতন্ত্র নষ্ট হয়েছে, ত্রিপুরার সাধারন মানুষ বঞ্চিত হচ্ছে, শোষিত হচ্ছে, লাঞ্ছিত হচ্ছে, বামফ্রন্ট সরকার তার বাজেটে প্রচুর টাকা পেয়েছেন বলতে পারেন, কিন্তু সাধারণ মানুষের জন্য কি করেছেন? তারা কি পেয়েছেন? ত্রিপুরাতে এই তিন বছরে কোন জনকল্যাণমূলক কাজ হয় নি। তাইতো আমি মাননীয় রাজ্যপালের ভাষণ-এ যে কথা এসেছে তার সঙ্গে যেহেতু বাস্তবের কোন মিল নাই তাই আমি তাকে সমর্থন করতে পারি না। তা ছাড়া এ বছরের বাজেটে বেকার ভাতা ও কর্মচারীদের মহার্ঘ ভাতার জন্য কোন কথাই নেই।

তবে হ্যাঁ, বামফ্রন্ট সরকার একটা কাজ খুব ভালই করেছেন, সেটা হলো "দৈনিক সংবাদ" যখন কোন সত্য ঘটনাকে তার পত্রিকায় তুলে ধরে তখনই সরকার তার বিরুদ্ধে প্রতিবাদ করেন, তারা চান না যে, সব পত্রিকায়ই সবার কথা বলা হউক, সবার সব কথা সবারই জানা হউক, সবার কথা সবাই শুনুক এইটা বামফ্রন্ট সরকার চায় না। বামফ্রন্ট সরকার চায় যে রাজ্যপালের ভাষণের মত সমস্ত পত্র পত্রিকা শুধু বামফ্রন্ট সরকারের কথাই বলুক, এইটা কি কোন গণতান্ত্রিক দেশের কথা হতে পারে বা কোন গণতন্ত্রপ্রিয় সরকারের কথা হতে পারে? তা ছাড়া যারা গণতন্ত্রে বিশ্বাসী তাদের উপর যে অন্যায় অত্যাচার করা হচ্ছে সেই কথাটাও রাজ্যপালের ভাষণে নেই। কাজেই তার ভাষণের উপর কোন ধন্যবাদ সূচক প্রস্তাব আসতে পারেনা বলেই আমি মনে করি। কাজেই আমি বামফ্রন্ট সরকারকে বলব যে আগে আপনার কর্মচারীদেরকে ঠিক করুন, তাদের চরিত্রকে আগে সংশোধিত করার চেষ্টা করুন, তাদেরকে

আগে জনগণের জন্য কাজ করতে শিখান এবং রাজ্যে দলীয় রাজনীতি বন্ধ করে, রাজ্যে আগে একটা গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করুন, তার পরে আপনারা যত পারেন বড় বড় কথা বলবেন এবং রাজ্যপালের এই ভাষণকে জনগণের সামনে তুলে ধরবেন। এই দাবী রেখেই রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ অসমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্য শ্রীবিমল সিন্‌হা। মাননীয় সদস্য আপনারা আপনাদের সময়ের উপর একটু লক্ষ্য রাখবেন।

শ্রীবিমল সিন্‌হা ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী এনেছেন এটাকে আমি সমর্থন করি। প্রথম কথা হচ্ছে মাননীয় রাজ্যপাল তার ভাষণে দাঙ্গার সম্পর্কে অনেক কথা বলেছেন। এখানে সে কথাগুলি বিশ্লেষণ করলে দেখা যাবে, এই দাঙ্গাটা ত্রিপুরা রাজ্যে অনিবার্য্য ছিল। বিশ্বের সাম্রাজ্যবাদী শক্তি তাদের হাত সমস্ত উত্তর পূর্ব এশিয়া থেকে হাত গুটাতে বাধ্য হচ্ছে। লাউস্, কম্বোডিয়া, থাইল্যাণ্ড থেকে মার্কিন সাম্রাজ্যবাদীরা আজ ফিরে যেতে বাধ্য হচ্ছে। আজকে তারা চায় ভারতবর্ষের সংহতিকে নষ্ট করার জন্য। জমিদার পুঁজিপতিরা ভারতবর্ষের সমস্ত শ্রমজীবী মানুষের সম্পদ লুণ্ঠন করাই ছিল তাদের আসল উদ্দেশ্য। বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যে হয়েছে, পশ্চিমবঙ্গে হয়েছে, এবং কেরালাতেও হয়েছে মার্কস্‌বাদী কমিউনিষ্ট পার্টির নেতৃত্বে। আজকে ভারতবর্ষে যে তিনটি সরকার আছে বামফ্রন্টের তারা শ্রমজীবী মানুষের স্বার্থে কাজ করছে। এতে কিছু কিছু বুর্জুয়া, জমিদার শ্রেণী বামফ্রন্ট সরকারকে টিকিয়ে রাখতে চাইছে না। তাই তারা ঐ সাম্রাজ্যবাদী শক্তির সাথে হাত মিলিয়েছে বামফ্রন্ট সরকারকে উৎখাত করার জন্য। গত ৩ বছরে বামফ্রন্ট সরকার আসার পরে যে পরিবর্ত্তন হয়েছে তাতে গ্রামের মানুষ দেখতে পাচ্ছে যে, কিভাবে তাদের গ্রামে রাস্তাঘাট কাজকর্মের সুযোগ হচ্ছে আর তাতে তারা আরও দেখতে পাচ্ছে যে, বিগত হাজার বছর ধরে তারা যার জন্য প্রতীক্ষা করেছিল তা শুধু ৩টি বছরে তারা পেয়ে গেছে এবং আরও এই বামফ্রন্ট সরকারের কর্মনীতির ফলে পেয়ে যাবে। কাজেই বুর্জুয়া শ্রেণীর মধ্যে যারা আছে তারা এই ব্যবস্থাকে মানতে পারে না। কাজেই গরীব শ্রেণীর গভর্ণমেন্ট যেখানে আছে সেই গভর্ণমেন্টকে উচ্ছেদ করার জন্য তারা চেষ্টা করছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই যে ৪ জন উপজাতি যুব সমিতির প্রতিনিধি উপজাতিদের জন্য প্রতিনিধিত্ব করবার জন্য এখানে এসেছেন, জুমিরা কৃষকদের, ট্রাইবেলদের কথা বলার জন্য ঐ লংতরাই থেকে কিন্তু ওরা কিভাবে ট্রাইবেলদের হত্যা করবার জন্য চেষ্টা করছে তা জুনের দাঙ্গার ঘটনা বিশ্লেষণ করলেই বুঝা যায়, কিন্তু তবুও আমি আমার স্বল্প সময়ের মধ্যে বিস্তৃত রিপোর্ট দিতে যাচ্ছি না। প্রত্যেকে বুঝেন যে তখন কারা সাম্প্রদায়িক দাঙ্গা ছড়িয়েছিল। গত ৯ তারিখে ধনবান রিয়াং, কার্তিক কলই ও অন্যান্যদের থেকে জোর করে ২৫০ টাকা ছিনিয়ে নিয়ে আসে। ওদের বাড়ী ঘরে গিয়ে সমস্ত কিছু লুটপাট করে নিয়ে যায়। এটা কোন্ রকমের ট্রাইবেল দরদ? ওরা হরিণ ছড়ার দেবসাই রিয়াং-এর বাড়ী থেকেও লুটপাট করে জিনিষ নিয়ে যায়। আজকে জুনের দাঙ্গা যদি আমরা

বিশ্লেষণ করি তবে দেখতে পাব যে ওখানে ৪টি শক্তি আছে। ১। উপজাতি যুব সমিতি, ২। আমরা বাঙ্গালী, ৩। কংগ্রেস(ই) ৪। দৈনিক সংবাদ। মাননীয় সদস্য দ্রাউ কুমার বাবু বলেছেন যে, এখন গ্রামের টিউব-ওয়েলে জল আসে না। কারণ ওনারা ত জল চান না, ওনারা চান রক্ত, তাই ঐ টিউব-ওয়েলে রক্ত পান না বলে বলছেন যে জল উঠে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---পয়েন্ট অব অর্ডার।

শ্রীবিমল সিনহা ঃ---আজকে---

মিঃ ডেঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য উনি পয়েন্ট অব অর্ডার বলছেন। ওনাকে বলতে দিন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য বিমল সিন্হা যেভাবে বলছেন এটা পার্লামেন্টারি প্রসিডিউর না।

শ্রীবিমল সিন্হা ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই জুনের দাঙ্গা একটা দুর্ভাগ্যজনক ঘটনা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি প্রমাণ করতে পারব যে, আমাদের হোষ্টেলের মধ্যে আসামের সেই নর্থ-ইষ্টার্ণ-এর কিছু সদস্যের সঙ্গে কোন মাসের ৩ তারিখে আলোচনা হয়েছিল ঐ উপজাতি যুব সমিতির সদস্যদের। এখনও সুখময় বাবু মর্নিং ওয়াক করতে গিয়ে ওনাদের সাথে টিফিন করে আসেন। তাহলে স্যার, কারা সারা ত্রিপুরা রাজ্যে ট্রাইবেলদেরকে বিভ্রান্ত করছে অপপ্রচার চালিয়েছে। সাথে সাথে ট্রাইবেলদের ভবিষ্যৎ অন্ধকার করে দিচ্ছেন। ওনারা সুখময় বাবু ও ইন্দিরা গান্ধীর কাছে নিজেদের স্বতন্ত্র বোধকে হারিয়ে ফেলেছেন। ঐ নগেন্দ্র বাবুর লোকেরা যেমন করে ব্রজেন্দ্র জমাতিয়াকে হত্যা করেছে তেমন করে ললিত জমাতিয়াকেও হত্যা করার চেষ্টা করা হয়েছিল কিন্তু আমাদের সি-পি-এম কর্মীরা তাকে রক্ষা করার জন্য চেষ্টা করেছিল। আপনাদের এ সকল কর্মের হাজার হাজার প্রমাণ আমি দিতে পারব। আমি চেলেঞ্জ যাচ্ছি। আপনারা দাঙ্গার সময়ে কোন গ্রামে কি একটি শান্তি মিটিং করেছেন? আপনারা করতে পারেন না, কারণ কোন ফ্যাসিষ্ট তা করতে পারে না। আপনারা যে কিভাবে ট্রাইবেলদের স্বার্থ নষ্ট করছেন দূরের ট্রাইবেলরা বুঝতে পারছেন না বলে আপনারা বেঁচে আছেন।

মিঃ ডেপুটি স্পীকার ঃ--মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

শ্রীবিমল সিন্হা ঃ---স্যার আমাকে আর একটু সময় দিন আমি আমার বক্তব্য শেষ করে ফেলছি। গত ১৫।৩।৮১ তারিখে আপনারা কি ২টি জায়গাতে বোমা বাজি করেন নি? হীরেন্দ্র জমাতিয়ার বাড়ীতে বোমা ফাটান নি? হরিনাথ বাবু কি ঘুরে ঘুরে এসব কাজ করছেন না?

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, পয়েন্ট অব অর্ডার, হরিনাথ বাবু আজকে যেখানে নেই কাজেই ওনার নামে বা বিরুদ্ধে কোন কথা উঠতে পারে না। আপনারা বসে পড়ুন।

ইণ্টারাপশান

মিঃ ডেপুটি স্পীকার---মাননীয় সদস্য আপনার সময় শেষ।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য শ্রীহরিনাথ দেববর্মা

হাউ:সে নেই। কাজেই তাঁর বিরুদ্ধে বিমলবাবুর কোন অভিযোগ তোলা ঠিক নয়।

শ্রীবিমল সিন্‌হা ঃ---মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য নগেনবাবু অভিযোগ করেছেন ল' অ্যাণ্ড অর্ডার নাকি কমে গেছে। আমরাও মানি ল' অ্যাণ্ড অর্ডার কমে গেছে। চোরাই চালান চলছে। ঠিকই তো, চোরাই চালান চলছে। প্রতিদিন তাঁরা রাইফেল আনছেন চোরাই চালান করে। কাজেই আপনারাই তো দায়িত্ব নিয়েছেন ল' অ্যান্ড অর্ডার ব্রেক করার জন্য। কাজেই ত্রিপুরার মানুষ আপনাদের চিনে নিয়েছে। এখনও সময় আছে। বুর্জোয়া লেজুরবৃত্তি আপনারা ছেড়ে দিন। সুখময়বাবুর লেজুরবৃত্তি করলে চলবে না। কাজেই মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য সমরবাবুর এই ধন্যবাদসূচক প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ---মাননীয় মন্ত্রী শ্রীদীনেশ দেববর্মা।

শ্রীদীনেশ দেববর্মা ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর যে অভিনন্দনসূচক প্রস্তাব এখানে আনা হয়েছে, এটাকে বিরোধীতা করতে গিয়ে উপজাতি যুব সমিতির সদস্যগণ অনেক ওজর আপত্তি উপস্থিত করেছেন। তাঁদের আপত্তির একটা কারণ আছে। কারণ হলো একটু গভীরে। এই রাজ্যপালের ভাষণের মধ্যে মহাজনী শোষণের কথা লেখা নেই। এখানে জোর জুলুম করে খাজনা আদায়ের কথা লেখা নেই। এখানে খাদ্যের অভাবে অনাহারে মৃত্যুর কথা লেখা নেই। এখানে সাধারণ গরীব মানুষের জন্য লেখা আছে কিভাবে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্য থেকে গরীব মানুষের জন্য পরিকল্পনা রূপায়ণ করেছে এবং তার চেষ্টা করেছে সেটা। কাজেই এটা স্বাভাবিক যারা ধনিক শ্রেণীর তল্পীবাহক হয়ে গরীবের বিরুদ্ধে যাদের কর্মসূচী, তারাই আজকে এই রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে এবং তারাই কক্ষ ত্যাগ করেন এবং অভিনন্দন জ্ঞাপক প্রস্তাবের বিরোধীতা করেন। তারা দাবী করেন তারা জনগণের প্রতিনিধি। কিন্তু কোন্ জনগণের প্রতিনিধি? এটা আজকে ত্রিপুরা রাজ্যের মানুষের বুঝতে হবে। কেন তারা আপত্তি করছেন? এখানে তা বলা হয়েছে জুমিয়াদের মধ্যে পুনর্বাসনের কাজ চলছে। পাহাড়ের বিভিন্ন গাঁওসভার এলাকার মধ্যে ফিসারী বাঁধ দিয়ে একটা স্থায়ী সম্পদ সৃষ্টি করে পুনর্বাসনের কথা লেখা হয়েছে। তাঁরা কি চান না এই দরিদ্র অবহেলিত মানুষের জন্য সম্পদ সৃষ্টি করা হোক? তাঁরা চাইতে পারেন না। কারণ ভারতবর্ষ আজকে ধনী গরীব এই দুই ভাগে বিভক্ত। কাজেই যে সরকার গরীবের জন্য এই সমস্ত কর্মসূচী রূপায়ণ করে, যারা ধনিক শ্রেণীর দালাল হিসাবে কাজ করে তাঁরা এই বক্তব্য শোনবার জন্য আসেনি। তাঁরা আবার কিভাবে মহাজনী শোষণটাকে টেনে আনতে পারে, কিভাবে অফিসে আদালতে দুর্নীতির আখড়া সৃষ্টি হতে পারে, কি ভাবে গণতন্ত্র বিপন্ন হতে পারে, মানুষের শান্তি শৃঙ্খলা কিভাবে বিপন্ন হতে পারে তাই তো তাঁরা কামনা করেন।

রাজ্যপাল এখানে বলেছেন জুনের দাঙ্গার ঘটনা। কিছুদিন আগে আমাদের কুলাই অঞ্চলে গণমুক্তি পরিষদের সেই অঞ্চলের সদস্য পদ্মদা সিং কলই প্রাণ হারালেন। দীর্ঘদিন তিনি জি,বি, হাসপাতালে ছিলেন। আমি জিজ্ঞাসা করি সেই আশাধন কলই, প্রবীর কলই কে? কুলাই বাজারে উপজাতি যুব সমিতি লাঠি সোঁটা নিয়ে আক্রমণ করেছিল। তাঁরা বাধা দিয়েছিল। তাকে হত্যার হুমকি দিয়েছে। "আমরা বাঙাগালী" সেই হাদন্ত

দেববর্মা কে হত্যার হুমকী দিয়েছে। কাজেই আজকে এই সমস্ত তারা করছে এবং কমরেড গোপাল অধিকারীর বাড়ী তারা আগুণে জ্বালিয়ে দিয়েছে। কাজেই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকেই গরীব মানুষের জন্য আমরা কি কি পরিকল্পনা রচনা করি সেটা দেখতে হবে। আজকে উনারা বলছেন ফুড ফরওয়ার্কে দুর্নীতি চলছে। আমি জিজ্ঞাসা করি মাসুরাঈ রিয়াং এর কাছ থেকে সাড়ে চার মন চাল জোর করে নিয়ে গিয়েছিল কারা? সেজন্য যদি সেখানে কোনরকম ম্যানেজে না থাকে তাহলে তার জন্য দায়ী হচ্ছে উপজাতি যুব সমিতি।

কিছুদিন আগে আমি সাব্রুমে গিয়েছিলাম। সেখানে একই জিনিষ। আমরা বেরোতে পারছি না। যান অমরপুর, করবুক এলাকায় সেখানে আমাদের বহু কম্যুনিষ্ট কর্মীকে ঘর ছাড়া হতে হয়েছে। কারা সেই করবুক থানা আক্রমণ করেছিল? কারা সেখানকার রামকুমার দেববর্মা এবং ভীষ্ম দেববর্মাকে ঘর ছাড়া করেছে ঐখানে কোন ট্রাইবেল থাকতে পারবে না, এই রকম নোটিশ দেওয়ার অধিকার তাদেরকে কে দিয়েছিল? কাজেই বুঝতে হবে, কারা সেখানে দাঙ্গা বাধিয়েছিল, আর কারা শান্তি চেয়েছিল। অমরপুরের অধিবাসী সেই রামকুমার দেববর্মা এবং ভীষ্ম দেববর্মা শান্তি চেয়েছিল বলে কি তাদের অপরাধ হয়েছে? যার জন্য তাদের ঘর ছাড়া হতে হয়েছে? কাজেই আমরা আবেদন করব যে আপনারা তাদের কাছে চিঠি পাঠান, এসব কাজ কর্ম থেকে তারা যেন বিরত থাকে। কারণ উস্কিয়ে শান্তি ভঙ্গ করা যায়, কিন্তু সেটাকে কন্ট্রোল করার যখন কোন ক্ষমতা থাকে না, তখন বলা হয় যে আমাদের উপজাতি যুবসমিতির এর সংগে যোগাযোগ নাই। কাজেই ওরা কারা, যারা শ্যামাচরণ ত্রিপুরা এবং চুনী কলইর আইডেন্টিটি নিয়ে ধরা পড়ে, তাদের হাতে তো রক্তের দাগ রয়েছে, আর এটা সময়ে আসলে প্রমাণ দেবে। কাজেই বলা হচ্ছে যে আজকে যদি আপনারা ত্রিপুরাতে শান্তি বজায় রাখতে চান, ত্রিপুরার সমাজ জীবনকে উন্নতির দিকে এগিয়ে নিয়ে যেতে চান, তাহলে আইন শৃঙ্খলা আপনা আপনিই ফিরে আসবে। তাই আপনাদের কাছে আবেদন রাখব, যে আপনারা আপনাদের লোকজনদের সার্কুলার দিয়ে পাঠান যে "তোমরা আর এসব কাজ করবে না," কারণ আপনারা শান্তি চান। কাজেই আমার বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের গরীব মানুষের উদ্দেশ্যে, গরীব মানুষের সেবার জন্য যে সমস্ত পরিকল্পনা নিয়েছেন, সেগুলিই রাজ্যপালের ভাষণের মধ্যে ফুটে উঠেছে আর রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এই হাউসের সামনে এসেছে, তাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

শ্রীদশরথ দেব ঃ—মিঃ স্পীকার, স্যার, গত ১২ই মার্চ তারিখে রাজ্যপাল মহোদয় এই বিধান সভায় যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপর ধন্যবাদ সূচক যে প্রস্তাব মাননীয় সদস্য সমর চৌধুরী উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। এখানে বলা হয়েছে যে রাজ্যপালের ভাষণের মধ্যে বামফ্রন্ট সরকারের কথাবার্তা লেখা রয়েছে। কিন্তু আমি বলি, এখানে অন্যায় কিছু হয়েছে কি? হয় নি, কারণ রাজ্য-পালের ভাষণের মধ্যে গত এক বছরে বামফ্রন্ট সরকার যে কাজ কর্ম করেছে এবং আগামী বছরের জন্য যে কর্মসূচী বামফ্রন্ট গ্রহণ করেছে, তারই প্রতিফলন হবে এবং

তারই ইঙ্গিত থাকবে। এর মধ্যে তো বিরোধী পক্ষের কোন বক্তব্য থাকার কথা নয়। আর তারা যদি আশা করেন যে এর মধ্যে বিরোধী পক্ষের বক্তব্য থাকবে, তাহলে আমি বলব যে সংসদীয় গণতন্ত্র সম্বন্ধে তাদের কোন ধারণা নাই। যা হউক আমি তাদের সব কিছুর জবাব দেব না। এখানে এটা লক্ষ্য করার বিষয় যে ১৯৭৭-৭৮ সালে ত্রিপুরা রাজ্যে কংগ্রেস রাজত্বের যে শেষ বছর, তখন ত্রিপুরা রাজ্যের জন্য বাজেট বরাদ্দ ছিল ১৩ কোটি কয়েক লক্ষ টাকা, আর সেই জায়গাতে ১৯৮১-৮২ সালে বামফ্রন্ট সরকারের বার্ষিক যে বাজেটে রয়েছে, তার মধ্যে ধরা হয়েছে ৪৫ কোটি টাকা। কাজেই ত্রিপুরার জনগণের যে কাজ হচ্ছে, এটা অত্যন্ত স্পষ্ট এবং বামফ্রন্টের উপর বিরোধী দলের যে এত ক্ষেপা, তার কারণ হল জনগণ বামফ্রন্টের পক্ষে আছে। কাজেই এতে তারা ক্ষেপে গেলেও আমাদের কিছু করার নাই। জনগণ যদি তাদেরকে বর্জন করে থাকেন, তাহলেও আমাদের কিছু করার নাই। বামফ্রন্ট যে নির্বাচনী প্রতিশ্রুতি দিয়ে সরকার গঠন করেছেন, গত ৩ বছর ধরেই আমরা সেই প্রতিশ্রুতিগুলিকে একটার পর একটা কার্য্যকর করে আসছি। আর তাই জনগণ আমাদের প্রতি আস্থা রেখে চলেছে। ত্রিপুরা রাজ্যের গরীব মানুষদের প্রতি আমরাও নজর রেখে আসছি। তাই তো ফুড ফর ওয়ার্ক প্রোগ্রামটা যে সাফল্য অর্জন করেছে, সেটা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ করা আছে। আরও এমন অনেকগুলি আছে, যেগুলির দ্বারা আমরা রাজ্যের গ্রামীণ এলাকার উন্নয়নের জন্য কাজ করে যাচ্ছি। কাজেই ফুড ফর ওয়ার্ক সম্বন্ধে বিরোধী পক্ষের নেতা যে কথাটা বলেছেন---যে ফুড ফর ওয়ার্কটা হচ্ছে কোদাল আর টুক্‌রির মিছিল। তা তো তারা দেখবেনই। আজকাল যেখানে মানুষেরা শ্রম বিমুখ, আমরা সেই শ্রম বিমুখ মানুষদের কাজ দিতে পেরেছি, সেখানে তারা দা আর কোদাল আর টুক্‌রির হিসাবটা দেখবেন বৈই কি! কিন্তু অন্য দিকে কংগ্রেস সরকার আমলে আমরা দেখেছি ভুখা মিছিল, মৃত্যুর মিছিল। আর উপজাতি যুব সমিতি তো কাজ চায় না, তারা চায় বন্দুকের মিছিল কিন্তু আমি বলব, এই দিয়ে ত্রিপুরা রাজ্যের উপজাতিদের সমস্যার কোন সমাধান হবে না। কাজেই কাজের জন্য আমরা মিছিল করছি, তার জন্য আমরা গর্বিত। আজকে ত্রিপুরা রাজ্যের মানুষের যে চাহিদা, তার খুব অল্প অংশই আমাদের রাজ্যে তৈরী হয়, আর বাদ বাকী সমস্ত কিছুই আমাদের বাইর থেকে আনতে হয়। কিন্তু ত্রিপুরা রাজ্য সর্বতোভাবে সব কিছুর জন্য কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। কাজেই ত্রিপুরা রাজ্যের মানুষের প্রয়োজনীয় চাহিদা মিটানোর দায়িত্ব রয়েছে কেন্দ্রের উপর, যেহেতু ত্রিপুরা রাজ্য ভারতেরই একটা অবিচ্ছেদ্য অঙ্গ রাজ্য। যেমন ঔষধ, সিমেন্ট, লোহা, কয়লা এবং আরও যে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র আছে, সেগুলি সরবরাহ করা কেন্দ্রের উপর নির্ভর করে। আর কেন্দ্রীয় সরকার যদি ঠিকমত এসব জিনিসপত্রগুলি আমাদের সরবরাহ না করেন, তাহলে আমরা ত্রিপুরা রাজ্যের উন্নতির জন্য যে কর্মসূচী নিয়েছি, সেটাকে বাস্তবে রূপায়িত করতে পারব না। কাজেই এত সব বাধা সত্বেও আপনারা লক্ষ্য করছেন যেটা রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন যে বামফ্রন্ট সরকার ইতিমধ্যে অনেকগুলি বাঁধ ছোট এবং মাঝারী তৈরী করেছেন, যার ফলে ত্রিপুরা রাজ্য অদূর ভবিষ্যতে খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হয়ে উঠবে। সেটাও আমাদের একটা পরিকল্পনা আছে---পরিকল্পনা শুধু নয় সেই কাজে আমরা হাত দিতে সুরু করেছি এবং শিক্ষার ক্ষেত্রে যে পরিবর্তন তারা লক্ষ্য করতে পারছেন

না কিন্তু স্কুল কলেজের সংখ্যা বৃদ্ধি তদুপরি হাজারের উপর শিক্ষক নিয়োগ করা হয়েছে এবং আরও স্কুল ঘর করার আমরা চেষ্টা করছি এবং শিক্ষাজগতে বিশেষ করে ছাত্ররা জানে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে যে অরাজকতা ছিল যার বিরুদ্ধে এরা লড়াই করেছে এবং প্রতিটি জায়গাতে এরা শান্তির পরিবেশ তারা করতে পেরেছেন এবং সেজন্য শিক্ষক অভিবাবক ছাত্র সমাজ তাদের সবাইকে ধন্যবাদ দিতে হয়। কিন্তু দ্রাউ বাবু একটু আগে বলেছেন যে তাঁদের আমলে কলেজে ফুলের বাগান ছিল এখন সেই সব ফুল-এর বাগান নাই কিন্তু সুখময় বাব এবং শচীন বাবুর আমলে কলেজে যে বোম বাজী হত বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা এইগুলি অনেকটা কন্ট্রোল করেছি। সেজন্য শিক্ষক এবং ছাত্র সমাজ কৃতিত্বের দাবী করতে পারেন যারা এই ব্যাপারে হস্তক্ষেপ করেছে। এখন আমরা আবার দেখছি যে স্কুল এবং কলেজগুলিতে অরাজকতার সৃষ্টির প্রচেষ্টা চলছে। এবং শ্রীমতী ইন্দিরা গান্ধীর সরকার ফিরে আসার পর—বিশেষ করে ইন্দিরা কংগ্রেস উপজাতি যুব সমিতি এবং আমরা বাংগালী যারা ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন হওয়ার জন্য দাবী জানিয়ে আসছেন এবং যারা বামফ্রন্ট সরকারের পতন ঘটিয়ে রাষ্ট্রপতির শাসনের নামে বেনামীতে কংগ্রেস (আই)র শাসন আনতে চায়—তারা সেই প্রচেষ্টা চালাচ্ছে তারা আশা করছেন যে, শ্রীমতী গান্ধী গায়ের জোরে বামফ্রন্ট সরকারের পতন ঘটাবেন সেজন্য তারা ত্রিপুরার স্কুল কলেজগুলিতে অরাজকতার সৃষ্টি করার প্রচেষ্টা চালাচ্ছে। এবং অন্ধকারের জীবগুলি গর্ত থেকে বেড়িয়ে মাথা তুলতে আরম্ভ করছে এটাই আমরা দেখতে পাই। ত্রিপুরাতে এই অরাজকতার সৃষ্টি করার জন্য এই ধরণের দুর্ঘটনার সৃষ্টি করে গ্রামাঞ্চলে ট্রাইবেলদের রাতের অন্ধকারে গুলি করে ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটেছে এই কথা প্রমাণ করার ব্যর্থ প্রচেষ্টা চালাচ্ছে। কিন্তু তাদের এই কথা মনে রাখতে হবে যে ত্রিপুরার একটা বিরাট অংশের মানুষ বামফ্রন্ট সরকারের পক্ষে আছে। এই রাজ্যের বুকে আমরা থাকব কি থাকব না সেটা ত্রিপুরা রাজ্যের মানুষই সেটা ঠিক করবেন। কিন্তু এই কথাও ঠিক লিগেসী অব দি পাষ্ট অর্থাৎ অতীতের জের-- আমরা জানি এটা আমাদের জানা আছে যে আমাদের বহু অসুবিধা এখনও আছে বামফ্রন্ট সরকার সেই সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল—শিক্ষকের সংখ্যার অপ্রতুলতা আছে কোথাও স্কুল ঘর ভেংগে গিয়েছে বা উপযুক্ত সংখ্যক ঘর নেই কোথাও বা উপযুক্ত ফানিচার নেই এই রকম বহু অসুবিধা আছে এটা আমাদের জানা আছে। কিন্তু আমরা আমাদের বাজেট বরাদ্দের মধ্য দিয়ে সেগুলি পূরণ করার চেষ্টা করছি। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যে বামফ্রন্ট সরকারকে আরও অসুবিধায় ফেলার জন্য দেখা যাচ্ছে স্কুল ঘর পুড়িয়ে দিয়ে শিক্ষা ব্যবস্থার উপর আঘাত হানার চেষ্টা করছে। এই বছর দক্ষিণ টাকারজলাতে একটা স্কুলের মেনেজিং কমিটি শর্তানুযায়ী তারা নূতন ঘর তারা তৈরী করে দেওয়ার চেষ্টা করছিলেন এবং সেই ঘরটি তারা কিছুটা তৈরীও করেছিলেন কিন্তু সেই ঘরটি আর শেষ করতে পারেন নাই তার আগেই সেই ঘরটি পুড়িয়ে দেওয়া হল। কিন্তু আমরা জানি যে সেইসব চক্রান্তকারীদের কথাই শেষ কথা নয় ত্রিপুরা রাজ্যের বেশীর ভাগ মানুষই সমাজসচেতন। তারা ত্রিপুরায় পড়াশুনার পরিবেশ সৃষ্টি করতে চান। সেই সব দুষ্কৃতকারীরা যে বামফ্রন্ট সরকারের উপর চরম আঘাত হানার চেষ্টা করছে

সেই সম্পর্কে তারাও ওয়াকিবহাল। কাজেই চক্রান্তকারীরা শত চেষ্টা সত্বেও তারা কিছু করতে পারবেন না এবং সেজন্য তারা কিছুটা হতাশাগ্রস্ত হয়েছে। এবং যে সব রাজনৈতিক দল ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন আজকেও কামনা করেন তারা যে তাদের সেই ইচ্ছাকে বাস্তবে রূপ দিতে পারবেন না এই সম্পর্কে আমার বিন্দুমাত্র সন্দেহ নাই। এবং আমরা প্রতি বছরই বাজেটে বরাদ্দ বৃদ্ধি করে ছাত্রদের সেই অভাব পূরনের চেষ্টা করছি। আর ট্রান্সফারের ব্যাপারে যে সব কথা বলা হয়েছে—ট্রান্সফার আমরা করছি ঠিকই শিক্ষকের অভাব যেখানে আছে সেখানে শিক্ষক পাঠানোর জন্য যেখানে শিক্ষক সারপ্লাস আছে আমরা সেখান থেকে শিক্ষক ট্রান্সফার করছি। কিন্তু তার মধ্যে দুইটি কারণে তারা সেই সব জায়গায় যায় না। তারা অসুস্থতার নাম করে মেডিকেল লীভ নিয়ে বাড়ীতে বসে থাকেন। আবার কাউকে স্কুল অথরিটি রিলিজ করেন না। তারা বলেন যে তাদের ছেড়ে দিয়ে আমাদের চলবে না। আর কিছু লোক কোর্টের আশ্রয়ে চলে যান। এবং ইঞ্জাংশান ইত্যাদি অর্ডার নিয়ে বসে থাকেন। অবশ্য সেটা আদালতের এক্তিয়ার। কাজেই এই সমস্ত অসুবিধার জন্য শিক্ষকের অভাব আমরা ঠিক ভাবে পূরণ করতে পারছি না। তাছাড়া আরও কিছু দল আছে তারা কর্মচারীদের স্বার্থের নাম করে গণতন্ত্রের নামে কিছু অপচেষ্টা চালাচ্ছে। এই বদলী রদ করতে' এই সব অসুবিধা আমরা বোধ করছি কিন্তু ত্রিপুরার প্রতিটি মানুষ এই সম্পর্কে ওয়াকিবহাল। আদালতে যাবার অধিকার সবারই আছে কিন্তু আদালত ও সেটা নিশ্চয় সেটা বিচার বিবেচনা করবেন এবং সরকারও আদালতের কাছে আবেদন রাখবেন যে এই ভাবে যদি এই সব কেস বছরের পর বছর আদালতে পেন্ডিং থাকে তাহলে যেখানে শিক্ষকের অভাব আছে সেখানে শিক্ষক আমাদের পক্ষে শিক্ষক পাঠান সম্ভব হবে না। আর এখানে বলা হয়েছে যে ২১ জন ককবরক শিক্ষক নিয়োগ করা হয়েছে কিন্তু আমরা ২৭০ জন নিয়োগ করেছি এবং আমরা আরও ২৫০ জন ককবরক শিক্ষক নিয়োগ করব। আজকে সারা ভারতের দিকে তাকালে কি দেখবেন শ্রীমতী ইন্দিরা গান্ধী কি করেছেন-ইক্ষুর দাম ১০।১২ টাকা কুইন্টাল ছিল অনেক আন্দোলনের পর ১৩ টাকা এবং পরে ১৬ টাকা করা হয়েছিল। কিন্তু আরও পরে ২৩ টাকা দাম হয়েছে এক কুইন্টল ইক্ষুর দাম। আর এক কুইন্টাল চিনি তৈরী করতে ইক্ষুর দাম পরে ২৫০ টাকা আর চিনি তৈরী করার জন্য খরচা পরে ১০০ টাকা তারপর লেভীও, একসাইজ ডিউটি ইত্যাদি নিয়ে মোট ৪১০ টাকা কুইন্টাল-এর বেশী হতে পারে না। এবং সেই চিনি ৪২৫ বা ৪৫০ টাকায় বিক্রী করতে পারেন। কিন্তু সেই ক্ষত্রে সেই চিনি ৮।১০ টাকায় মিল মালিকদের বিক্রীর জন্য কেন্দ্র থেকে সুযোগ দেওয়া হচ্ছে। এটা আমাদের বিরোধী পক্ষের মাননীয় বন্ধুরা যারা জনগণের দরদী বন্ধু বলে নিজেদের মনে করেন তারা কিন্তু এই সম্পর্কে একটা কথাও বলেন নাই। কাজেই গণতন্ত্র রক্ষার জন্য ট্রাইবেলদের প্রতি দরদ দেখাবার জন্য যে সব কথা বলছেন-মান্দাইয়ে কি ঘটেছে সেই সম্পকে আমি কিছু বলতে চাই না মান্দাইয়ের কথা শুধু ত্রিপুরায় নয় এটা সারা বিশ্বে জানে। এবং এই যে মাইনরিটির উপর আক্রমণ এই আক্রমণ আমি শুধু এই কথা বলব যে আপনারা গতকালকে নিশ্চয়ই টাইমস্ অব ইণ্ডিয়া পড়েছেন তাতে হরিজনদের উপর কি অত্যাচার, এই যে মেডিকেল রিজার্ভেশন অব সীটস নিয়ে। এখানে রমেশ

রমেশ মেনন লিখেছেন যে A Harijan basti of about 500 people in Detroj village of Vijapur taluka of Mehsana wears a desolate look. The Harijans have fled in panic after their houses were attacked and set on fire by unruly mobs during the end of last month. তিনি আরেক জায়গায় লিখেছেন যে Boycott of Harijans in Gojaria village It sounds incredible, but it is true about 300 Harijans of Gozaria village in Vijapur taluka of Mehsana district in Gujarat, have been socially boycotted by upper castes. The Harijans are not allowed to move out of the Harijan basti, they are not allowed to buy anything from the village or speak to the higher castes. এই হচ্ছে তাদের অবস্থা। One of the Harijans, Shanker bhai Parmar, said the basti was taken by surprise when a procession of about 2000 people took out a torchlight procession in the village. Soon after the basti was stoned. the Harijans could not understand the episode. The new spapers were reporting that disturbances were taking place for some reservation problem for Harijans and we wounded why they stoned our basti. None of our boys have ever joined a medical college. We do menial jobs or work as farm hands. তাদেরকে একজন সাংবাদিক জিজ্ঞাসা করেছিলেন এবং তার উত্তরে একজন বলেছেন যে Ever since the boycott started, the Government social welfare department gives them a dole of Rs. 1.50 a day One of them laughs at the petty amount, while another says a dole of even Rs. 50/- a day is useless since they cannot go outside the basti or buy anything with it.

আর এখানে ৩ লক্ষ ১৫ হাজার মানুষকে দাঙ্গার সময়ে যারা শরনার্থী হতে হয়েছিল আমরা অল্প সময়ের মধ্যে তাদের কাপড়, টাকা ইত্যাদি দিয়ে পাঠাতে পেরেছি। আর হরিজনদেরকে দিনে একটাকা পঞ্চাশ পয়সা সেখানকার গভার্ণমেণ্ট দিচ্ছেন। এবং সেটা হচ্ছে ইন্দিরা গান্ধীর দলের সরকার। এই হচ্ছে মাইনরিটির অবস্থা। আমার উপজাতি যুব সমিতির বন্ধুদেরকে মনে করিয়ে দেবো যে এই বামফ্রণ্ট সরকার এই ত্রিপুরায় আছে বলেই এখানকার মাইনরিটিরা রক্ষা পেয়েছে। তারা যে দৈনিক সংবাদের এত প্রসংশা করছেন, এই দৈনিক সংবাদের কাগজেই লেখা বেরিয়েছিল যে গ্রামাঞ্চলে চাউল পাঠানো যাবে না। কারণ চাউলগুলি নিয়ে উগ্রপন্থী-দের জন্য স্টক করে তারা বাঙ্গাল খেদা আন্দোলন করছে। তখন গণতন্ত্রপ্রিয় পাহাড়ী ও বাঙ্গালী সবাই মিলে বামফ্রন্ট সরকারের সহযোগিতায় এর বিরুদ্ধে লড়াই করে ট্রাইবেল এলাকায় চাউল পাঠানো হয়েছিল। বাজারগুলিতে কিছু ব্যবসায়ীরা মিটিং করে ঠিক করে যে ট্রাইবেলদেরকে আমরা জিনিষপত্র বেচব না। এই রব

উঠেছিল। এই গুজরাটে ইন্দিরা গান্ধীর রাজত্বে রেকর্ড হচ্ছে। কিন্তু বামফ্রণ্ট সরকারের রাজত্বে ত্রিপুরায় এটা চলতে পারে না। বামফ্রণ্ট সরকার তার পূর্ণ দায়িত্ব নিয়ে এদেরকে খাইয়েছে। তাই উপজাতি যুব সমিতির বন্ধুরা নিশ্চয় বুঝেছেন যে মাইনরিটি সংখ্যাগরিষ্ঠের বিরুদ্ধে দাঙ্গা করতে পারে না। দাঙ্গা করলে তারাই ক্ষতিগ্রস্থ হয়। তাই আমি জিজ্ঞাসা করছি যে দ্রাউ বাবুরা এখনও কি বিদেশী বিতারণের শ্লোগানে স্টাণ্ড করছেন? যদি সেই শ্লোগান আপনারা এখনও বজায় রাখেন তাহলে এখনও আপনারা দাঙ্গার বীজ বজায় রেখেছেন। এর জবাব পরিস্কারভাবে আপনাদেরকে দিতে হবে। এই ত্রিপুরা রাজ্যে বাঙ্গালী খেদার নাম করে ট্রাইবেল হত্যার রাজনীতি এখনও বজায় রেখেছেন কেন এবং এখনও এই হত্যাকাণ্ডের নিন্দা করছেন না কেন? এই প্রশ্নের জবাব তাদেরকে দিতে হবে। রতি মোহন জমাতিয়া বলেছেন যে এই দাঙ্গা পৃথিবীতে নজীর বিহীন ঘটনা। এটা পৃথিবীতে নয় এমন কি ভারতবর্ষেও নয়। বাঙ্গলাদেশে, আসামে, উত্তর প্রদেশে মুরদাবাদে, আমেদাবাদে এখনও হচ্ছে। এটা ত্রিপুরাতে নজির বিহীন ঘটনা। এর আগে পাহাড়ী বাঙ্গালী একত্রে বাস করেছে। তাই নজির বিহীন হচ্ছে ত্রিপুরাতে। এখানে বিচার বিভাগীয় তদন্তের কথা বলা হচ্ছে। কাদের
বিচার হবে? বিচার বিভাগীয় তদন্ত মানে বিচারকে বিলম্বিত করা। আজকে বিচার বিভাগীয় তদন্ত করে হাজার হাজার লোককে এই আগরতলায় এনে হয়রানী করা হবে। এ বলবে সে খুন করেছে। সে বলবে ও খুন করেছে। এখানে আরেকটি দাংগার উত্তপ্ত হাওয়া সৃষ্টি হবে। কাজেই তদন্তে যাদের উপর প্রাইমার্কেসি কেইস ইজ এ্যাস্টাব্লিষ্ট কেবল তাদের উপর বিচার হবে। বিচার বিভাগীয় তদন্ত হলে তার দশ বছরও লাগতে পারে রিপোর্ট বের হতে এবং তারপরে প্রমাণ খোঁজে পাওয়া যাবে না। মাননীয় সদস্য রতি মোহন জমাতিয়া বলেছেন যে হীরেন্দ্র জমাতিয়ার জীবন নাশের চেষ্টা করা হয় নি। শুনে খুসী হলাম। তার জীবন যেন নিরাপদ থাকে। এখানে রিপোর্টের কথা বলা হয়েছে যে এইটা মন গড়া। এটা মন গড়া নয়। এটা হচ্ছে ত্রিপুরার বাস্তব চিত্র। গত কয়েক বৎসরের বাস্তব চিত্র। সেটাই এখানে তুলে ধরা হয়েছে। তিন লক্ষ ১৫ হাজার লোক শরনার্থী শিবিরে আশ্রয় নিয়েছিল। তাদেরকে টাকা দিয়ে, ঘরবাড়ী তৈরী করে, জামা কাপড় দিয়ে এই সরকার পাঠাতে সমর্থ হয়েছে। কাজেই এটা এই সরকারের কৃতিত্ব। নয় হাজার বাদে সবাই ঘরে ফিরে গেছে। এটা হচ্ছে বামফ্রণ্ট সরকারের কৃতিত্ব। এইটা কারও দয়ার প্রশ্ন নয়, এটা সরকার দায়িত্ব পালনের প্রশ্ন। এই বলে মাননীয় সদস্য সমর চৌধুরী যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার ঃ- মাননীয় মন্ত্রী শ্রীব্রজগোপাল রায়।

শ্রীব্রজগোপাল রায় ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১২ই মার্চ ১৯৮১ইং মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন তাকে অভিনন্দন জানাই এবং মাননীয় বিধায়ক শ্রীসমর চৌধুরী যে প্রস্তাব এখানে এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করি। এই ভাষণের মধ্যে মাননীয় রাজ্যপাল গত জুনের দাঙ্গায় যারা ক্ষতিগ্রস্থ

হয়েছিলেন তাদের রিপোর্ট দিয়েছেন এবং কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছিল তাও বলেছেন। বিভিন্ন জায়গায় শান্তি কমিটিগুলি যে ভূমিকা নিয়েছিল তার স-প্রশংসা উল্লেখ করেছেন। সেগুলি যথাযথ কাজেই তাঁকে অভিনন্দন জানাতে হয়। রাজ্যের সীমান্ত ব্যবস্থাকে জোরদার করবার জন্য রাজ্য সরকার যে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন তার সঙ্গে সুর মিলিয়ে নিরাপত্তা ব্যবস্থা জোরদার করার সাহয্যে কেন্দ্র এগিয়ে আসবেন এই আশা রাজ্যপালও প্রকাশ করেছেন। কাজেই তাকে অভিনন্দিত করি। এইখানে বিভিন্ন বিষয় সম্পর্কে একটা রূপ রেখা সুন্দর ভাবে তুলে ধরা হয়েছে। পুনর্বাসন, কৃষি, সমাজ ও সমষ্টি উন্নয়নে অধিক গুরুত্ব আরোপ করা হয়েছে এই কথা এখানে স্পষ্ট বলা হয়েছে। এছাড়া শিল্প, জল সেচ, সমবায়, শিক্ষা, চিকিৎসা, পানীয় জল, সড়ক যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন ও ভূমি সংস্কারের বিষয়ে বামফ্রন্ট সরকার যে সকল কর্মসূচী নিয়েছেন তার একটা উল্লেখ তিনি করেছেন এবং তার গতিপথ তিনি বিশ্লেষণ করেছেন তাঁর এই ভাষণের মধ্য দিয়ে। কিন্তু এই ভাষণকে সমালোচনা করতে গিয়ে মাননীয় বিধায়ক শ্রীদ্রাউ কুমার রিয়াং ত্রিপুরাবাসীর নিরাপত্তার প্রশ্ন তুলেছেন। তিনি বলেছেন এসম্পর্কে রাজ্যপালের ভাষণে নাকি কিছুই নেই। আমি তাঁকে বলব, রাজ্যপালের ভাষণের ৮নং অনুচ্ছেদটি পড়ার জন্য। তাহলেই আপনারা দেখতে পাবেন, উল্লেখ ছিল কিনা। তারপর তিনি আর এক জায়গায় বলেছেন যে, বামফ্রন্ট শিক্ষার ক্ষেত্রে অরাজকতা চালাচ্ছে এবং শিক্ষা সম্পর্কেও নাকি রাজ্যপালের ভাষণে কিছু বলা হয় নি। আমি তাঁকে অনুরোধ করব, ২১নং অনুচ্ছেদটি পড়ুন। এই ২১নং অনুচ্ছেদে শিক্ষা সম্পর্কে বামফ্রন্ট সরকারের কার্য্য-কলাপ সম্পর্কে সব বলা আছে। তিনি এই বলেই ক্ষান্ত থাকেন নি। তিনি পানীয় জল সম্পর্কে প্রশ্ন তুলেছেন। আমি তাঁকে ২৯নং অনুচ্ছেদটি পড়ার জন্য বলব, সেখানে পানীয় জল সম্পর্কে পরিষ্কার ভাবে সব বলা আছে। তারপরেও তিনি বেকারদের সম্পর্কে কাঁদুনি গেয়েছেন, তাদের সম্পর্কে নাকি কিছুই বলা হয় নি। আমি সেখানে তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই, মাননীয় রাজ্যপাল পরিষ্কার ভাবে তাঁর ৩১নং অনুচ্ছেদে বলেছেন, "আমি এখানে পুনরায় উল্লেখ করতে চাই যে দাঙ্গা দুর্গতদের ত্রাণ ও পুনর্বাসনের কাজ এবং বেকার সমস্যা দুরীকরণই হচ্ছে এই সরকারের প্রধান কাজ। এই মানবিক কাজে সরকারের কোন প্রচেষ্টারই ত্রুটি থাকবে না"। এত বড় প্রতিশ্রুতি যেখানে দেওয়া হয়েছে, এর পর ত আর কোন প্রশ্ন থাকতে পারেনা। তবে মাননীয় বিধায়ক রতিমোহন জমাতিয়া উল্লেখ করেছেন, "রাজ্যপালনি ভাষণ' বামফ্রন্টনি সামপিলি ককন' তওগ।" অর্থাৎ রাজ্যপালের ভাষণে বামফ্রন্টর ছায়াপাত ঘটেছে। হ্যাঁ, সে কথা সত্যি। কারণ, ত্রিপুরার সরকার চালাচ্ছে বামফ্রন্ট। কাজে কাজেই রাজ্যপালের ভাষণে বামফ্রন্টের দৃষ্টিভঙ্গী ফুটে উঠবে এটাই আশা করা যায়। এই কথা সত্যিই বলেছেন তিনি। অসংখ্য অসত্যের ভীড়ে একটা সত্যি খুঁজেই পেয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। তিনি যে কথা বলেছেন, রাজ্যপাল আমাদের প্রশাসনের শীর্ষে আসীন, তিনি কেন্দ্রের প্রতিনিধি। তিনি যে ভাষণ দিয়েছেন তারমধ্যে ইতিহাসের ব্যাখ্যা খুঁজে পাওয়া যাবেন'। বামফ্রন্ট সরকার যা করেছেন সেগুলি সম্পর্কে একটা মোটামুটি বর্ণনা দিয়েছেন। বিস্তৃত ঘটনা বলতে গেলে

এই বাজেট যত বড় বই তার চেয়েও বড় হয়ে যেত। সে সময় ও সুযোগ তার নেই। কাজেই রাজ্যপালের ভাষণে এর চেয়ে বেশী কিছু আশা করা যায় না কিংবা সম্ভব নয়। এর পরে আমি ২।১টি কথা বলতে চাই, টি. ইউ. জে. এস. এর মাননীয় বিধায়কদের। তাঁদের বক্তব্যের মধ্যে এই জুন মাসের দাঙ্গা সম্পর্কে নানা রকম অভিযোগ আছে বামফ্রন্টকে দোষারোপ করে। সেখানে আমি ২।১টি কথা তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই, তাঁদের অতীতটাকে তাঁরা এত তাড়াতাড়ি ভুলে যাবেন এটা আমি আশা করিনি। অবশ্য বেসামাল হলে স্মৃতি নষ্ট হয়ে যায়। তাঁরা কি এর আগে ঘোষণা করেন নি, বে-আইনি জমি হস্তান্তর করার নামে তাঁরা মাঠে নেমে পড়বেন, জোর করে জমি দখল করবেন? কিন্তু বামফ্রন্ট সরকারত বে-আইনি জমি উদ্ধার করার ব্যবস্থা করেছিলেন আইনানুগ ভাবে। তাঁরা কি ঘোষণা করেননি, স্ব-শাসিত জেলা পরিষদ বিল চালু না হলে, তারা স্বাধীন ত্রিপুরা গঠন করবেন এবং কে কোন আসনে বসবেন তাও কি ঠিক করেন নি? তাঁরা কি এসব কথা পত্র পত্রিকায় ঘোষণা করেন নি? তাঁরা কি তৈদু সম্মেলনে ঘোষণা করেন নি, ১৯৪৯ সালের পর যারা ত্রিপুরা রাজ্যে এসেছে তারা বিদেশী, তাদের বিতাড়ন করতে হবে? এবং তার সঙ্গে সঙ্গে বাজার বয়কট আন্দোলন করেননি? এই বাজার বয়কট আন্দোলনের নামে ৫-৫টি তাজা জীবন কি নষ্ট করে দেননি থেলাকুতে? সে কথা তাঁরা কি করে ভুলে গেলেন? কাজে কাজেই সে কথা তাদের স্মরণ করিয়ে দিতে চাই, দাঙ্গা বাধার কি পট ভূমিকা আপনারা রচনা করেছেন? আপনারা দায়িত্ব অস্বীকার করতে পারবেন কি? বামফ্রন্ট সরকার এই স্বল্প সময়ের মধ্যে দাঙ্গাকে থামিয়ে দিতে পেরেছে, তার জন্য বামফ্রন্ট সরকারের কৃতিত্ব আমরা দাবী করতে পারি কিন্তু আমরা দুঃখিত এতগুলি প্রান গেল বলে। কিন্তু এবারও কি আপনারা ভেবেছেন, উস্কানী দিয়ে বাড়ীতে বাড়ীতে আগুন দেবার জন্য যাদের পাঠিয়েছিলেন, যাদের বাংলা দেশের সীমান্তে পাঠিয়েছিলেন অস্ত্র শিক্ষা দেবার জন্য সেই সব ট্রাইবেলদের অবস্থা কি হতে পারে? একবারও কি চিন্তা করেছেন সে কথা? না, আপনারা চিন্তা করেন নি। কিন্তু এখন আপনারা বলছেন, বামফ্রন্ট দাঙ্গার সৃষ্টি করেছিল। সাই-কোলজি ভাষায় একে বলে প্রজেকশন। অর্থাৎ অপরাধী অপরাধ করে অন্যের মধ্যে সেই অপরাধ খুঁজে বেড়ায়। কাজে কাজেই আপনারা অপরাধ করে বামফ্রন্ট সরকারের উপর তা চাপিয়ে দিতে চাইছেন। তাঁদের কাছে আমি বিনীত ভাবে এই কথা বলতে চাই যে, এই পথটা শান্তির পথ নয়, কল্যাণের পথ নয়। যদি ত্রিপুরার কল্যাণ চান, উপজাতিদের কল্যাণ চান, তাহলে বলব, ঐ যেখানে ডাকাতি, রাহজানি হচ্ছে, চাঁদার নাম করে বুকে ছুরি ধরছে সেইখান থেকে ফিরে আসুন। আপনারা না হতে পারেন, আপনার দলের লোকদের শান্তি পূর্ণ জীবনে বাধ্য করুন। নয়ত, সাহিত্যের কথা স্মরণ করতে হয়। লেডি ম্যাকবথ্ বৃদ্ধ রাজার রক্তে হাত রাঙ্গিয়ে তাঁর কি পরিণতি হয়েছিল?

"Here's the smell of blood still. All the perfumes of arabia will not sweeten this little hand." তাই আপনাদের বলছি, পরি-ণতির জন্য তৈরী থাকুন। এই শান্তির রাজ্যে অশান্তি ডেকে আনবেন না এই অনুরোধ রাখব। ঘুমন্ত বিবেকের কাছে অনুরোধ করব বিবেককে জাগান, মানুষের জন্য কাজ করুন আমরা আপনাদের সঙ্গে হাত মিলাব এই কথা বলেই রাজ্যপালের ভষণের উপর

মাননীয় বিধায়ক শ্রীসমর চৌধুরী মহোদয় যে ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ— এখন সভার সামনে প্রশ্ন হলো, মাননীয় সদস্য শ্রী সমর চৌধুরী মহোদয় কর্তৃক আনীত প্রস্তাবটি। আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো ঃ—

"নিম্ন লিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল মহোদয়ের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, গত ১২ই মার্চ্চ, বৃহস্পতিবার, ১৯৮১ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধান সভার সদস্যাবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ।"

(প্রস্তাবটি সংখ্যাধিক্য ধ্বনি ভোটে সভা কর্তৃক গৃহীত হলো।)

মিঃ স্পীকার ঃ--- এই সভা আগামী ১৭ই মার্চ্চ, মঙ্গলবার, ১৯৮১ ইং বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রহিল।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA.

The Assembly met in the Assembly House, Agartala, on Tuesday, the 17th March, 1981 at 11 A. M.

## PRESENT

Mr. Speaker (the Hon'ble Shri Sudhanwa Deb Barma) in the Chair, the Chief Minister, 10 Ministers, the Deputy Speaker and 37 Members.

## QUESTIONS & ANSWERS.

Mr. Speaker :— আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে কোন প্রশ্নের নাম্বার জানাইলে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন। শ্রীতরনী মোহন সিংহ।

শ্রীতরণী মোহন সিংহ :— কোয়েশ্চান নং ৬ স্যার।

শ্রীদশরথ দেব :— কোয়েশ্চান নং ৬ স্যার।

### প্রশ্ন

১) কাঞ্চনবাড়ী উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ইলেকট্রিক ফ্যান ও ইলেকট্রিক বাল্ব দেওয়ার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

২) যদি থাকে তবে কবে পর্যান্ত তার ব্যবস্থা করা হবে বলে আশা করা যায় ?

### উত্তর

১) ইলেকট্রিক ফ্যান ও ইলেকট্রিক বাল্ব দেওয়ার প্রস্তাব আছে।

২) এখনও স্থির হয় নাই।

কাঞ্চনবাড়ী উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের বৈদ্যুতিকরন মেরামত করা এবং ৭৫টি সিলিং ফ্যান ও ১৩১টি বৈদ্যুতিক বাল্ব দেওয়ার জন্য প্রধান শিক্ষকের প্রস্তাব অনু-সারে বিদ্যালয় শিক্ষা অধিকারের ২৩, ৪, ৮০ তারিখের ৮(৫০—১৫৫)-ডি, এস,ই। ৭৯নং পত্রমূলে পূর্ত্ত বিভাগের আগরতলাস্থিত মেকানিকেল ডিভিশানের নির্বাহী বাস্তুকারকে শীঘ্র প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করা হইয়াছিল। নির্বাহী বাস্তুকার তাঁহার ৭-৫-৮০ তারিখের বিএলডি-ইইএম- ১৩-৬-৩৯৯৮-৯৯ নং পত্রমূলে ধর্মনগরস্থিত বৈদ্যুতিক সাবডিভিসনের এস, ডি, ওকে এই কাজের জন্য আনুমানিক ব্যয়ের হিসাব পাঠাইবার জন্য অনুরোধ করিয়াছিলেন। এই কাজের আনুমানিক ব্যয়ের হিসাব এখনও পাওয়া যায় নাই। আনুমানিক ব্যয়ের হিসাব পাওয়া গেলে, প্রশাসনিক অনুমোদন দেওয়া হইবে। পূর্ত্তদপ্তর অর্থের সংস্থানের উপর নির্ভর করিয়া কাজ আরম্ভ

করিবে। কাজেই আমাদের কাজের এষ্টিমেট না আসার ফলে কাজটাকে আমরা এখনও টেক আপ করতে পারি নাই। কিন্তু প্ল্যান আমাদের আছে।

মিঃ স্পীকার ঃ— শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী ঃ--- কোয়েশ্চান নং ৩২ স্যার।

শ্রীদশরথ দেব ঃ— কোয়েশ্চান নং ৩২ স্যার।

প্রশ্ন

১) ডিজেল, পেট্রোলের দর বৃদ্ধির দরুন নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের মূল্য কত শতাংশ বৃদ্ধি পেয়েছে;

২) নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র সর্বত্র একদরে রেশন সপের মাধ্যমে দেওয়ার পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি;

৩) এর জন্য প্রয়োজনীয় ভর্তুকীর জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোন আর্থিক সাহায্য চেয়েছেন কি?

উত্তর

১) কেবলমাত্র ডিজেল পেট্রোলের দর বৃদ্ধির জন্য নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের দর কতশতাংশ বৃদ্ধি পাইয়াছে তাহার হাড়াহাড়ি পরিমান বলা সম্ভব নহে।

২) রাজ্য সরকারের ইচ্ছা থাকা সত্বেও যেহেতু নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদির বরাদ্দ এবং সরবরাহ ও এই পরিকল্পনা রূপায়নের প্রয়োজনীয় অর্থ বরাদ্দের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের উপর সম্পূর্ণ নির্ভরশীল সেইহেতু স্বক্রীয়ভাবে রাজ্য সরকার-এর পক্ষে খুব বেশী করা সম্ভব নয়।

৩) রাজ্য সরকার বরাবরই কেন্দ্রের কাছে এ দাবী করে আসছে এবং এখনও দাবী করে যাচ্ছে।

শ্রীবাদল চৌধুরী ঃ---সাপ্লিমেন্টারী স্যার, এটা ঠিক কিনা যে গত কয়েকদিন রেলের বুকিং বন্ধ হওয়ার দরুন রাজ্যে নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদির সরবরাহে প্রচণ্ড সংকট সৃষ্টি হয়েছে, এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীদশরথ দেব ঃ- রেলের বুকিং রেজিষ্ট্রেশান এবং ওয়াগন ইত্যাদির অভাব আছে। কাজেই এর ফলে ত্রিপুরা রাজে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র আনতে খুবই অসুবিধা হয়েছে এবং সেদিনও আমি আমার বক্তৃতায় বলেছিলাম যে অনেকগুলি জিনিষ গত ৬ মাসের মধ্যে আমরা আনতে পারিনি। যার ফলে জিনিষের দাম বেড়েছে।

শ্রীকেশব মজুমদার ঃ সাপ্লিমেন্টারী স্যার, ডিজেল, পেট্রোল ইত্যাদির দাম বাড়ার ফলে ত্রিপুরা রাজ্যে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র পরিবহন বাবদ ব্যয় কত বেড়েছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীদশরথ দেব ঃ- মিঃ স্পীকার স্যার, এটা স্পেসিফিক কিছু বলা যাবে না, তবে একটা হিসাব আমি দিতে পারি ১৯৮০ সনের মার্চ মাস থেকে ১৯৮১ সনের মার্চ পর্য্যন্ত কয়েকটা নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম যে বেড়েছে। চিনি প্রতি কে, জি,

১৯৮০ইং সালের মার্চ পর্য্যন্ত ছিল ৬.৫০ টাকা। আর ১৯৮১ ইং সনের মার্চ মাসে সেটা বেড়ে ৮ টাকা থেকে ৮.৫০ বা তারও উপর। মুসুরী ডাল ১৯৮০ সালের মার্চ পর্য্যন্ত ছিল ৩.২০ থেকে ৩.৫০ টাকা, আর ১৯৮১ সালের মার্চ মাস পর্যন্ত সেটা বেড়েছে ৫ টাকা থেকে ৬.৫০ পয়সা। সর্ষের তৈল ইঞ্জিন মার্কা ১৯ ০ সালের মার্চ পর্যন্ত ছিল ১৫ টাকা, আর ১৯৮১ সালের মার্চ পর্যন্ত সেটা বেড়েছে ১৬.৫০ টাকা। অন্যান্য তৈল ১৯৮০ সালের মার্চ পর্যন্ত ছিল ১৪ টাকা থেকে ১৪.৫০ টাকা। ১৯৮১ইং সালের মার্চ মাসে সেটার দাম হয়েছে ১৬ টাকা। ময়দা. সুজি ১৯৮০ সালের মার্চ পর্যন্ত দাম ছিল ৩.২০ টাকা, আর ১৯৮১ইং সালের মার্চ পর্যন্ত সেটার দাম হয়েছে ২.৭০ টাকা। এটার দাম অবশ্য কিছু কমেছে। বনস্পতি ১৯৮০ সালের মার্চ পর্যন্ত দাম ছিল ১৪.৫০ টাকা, আর ১৯৮১ সালের মার্চ মাসে সেটার দাম বেড়েছে ১৫ টাকা। কাজেই দামটা যে বেড়েছে এ সম্পর্কে সন্দেহের কোন অবকাশ নেই। আর আমি এখানে যে দামগুলি বললাম সেগুলি সব সরকারী রেট। ব্ল্যাক মার্কেটে অবশ্য বিভিন্ন জায়গাতে বিভিন্ন রেট হতে পারে। আমি আবার বলছি বিভিন্ন রেশন শপে কতগুলি জিনিষ এক দামে সাপ্লাই করার জন্য যে দাবী উঠেছে সে সম্পর্কে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বার বার বলেছি। প্ল্যানিং কমিশনে আলোচনার সময়ে আমাদের প্রতিনিধি এ কথা বলেছেন এবং আমরা এখনও মনে করি যে নিত্যপ্রয়োজনীয় জিনিষের যে ১২-১৪টি আইটেমের লিষ্ট করা হয়েছে সেগুলি সর্ব ভারতে একই দামে দেওয়া উচিৎ এবং তার জন্য ভর্তুকী কেন্দ্রীয় সরকারের বহন করা উচিৎ। জনসাধারণের কল্যানে এই প্রস্তাব কেন্দ্রীয় সরকার বিবেচনা করুন এটা এখনও আমাদের আবেদন।

শ্রীখগেন দাস ঃ- সাপ্লিমেণ্টারী স্যার, বুকিং রেষ্ট্রিক্শান যেটা মাননীয় মন্ত্রী মহোদয় বললেন সেটা কি এন, এফ. রেলওয়ের সিদ্ধান্ত নাকি অন্য কোন রেলওয়েতে আছে। দ্বিতীয়তঃ গত ছয় মাসে যে সমস্ত মালের অর্ডার ত্রিপুরা রাজ্যে দেওয়া হয়েছিল (তেলসহ অন্যান্য নিত্য প্রয়োজনীয় দ্রব্যের) তাতে সে মালগুলি ক্যারী করার জন্য কত ওয়াগণ আমাদের প্রয়োজন ছিল এবং কত ওয়াগণ রেলওয়ে অথরিটি দিয়েছেন এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ- মিঃ স্পীকার স্যার, এই তথ্য এখন আমার হাতে নেই। তবে বুকিং রেষ্ট্রিকশান বিহার এবং উত্তর প্রদেশ-এ আছে। অন্যদিকে আছে কিনা এটা আমার জানা নাই। এই তথ্য সংগ্রহ করে পরবর্তী সময়ে হাউসের কাছে উপস্থিত করা যেতে পারে।

শ্রীকেশব মজুমদার ঃ---সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ত্রিপুরা রাজ্যের বিভিন্ন দুর্গম অঞ্চলে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র নিয়ে যাওয়া খুব অসুবিধা হচ্ছে। কাজেই সে সব জায়গাতে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্র পৌঁছে দেওয়া কোন পরিকল্পনা এর মধ্যে গৃহীত হয়েছে কিনা ?

শ্রীদশরথ দেব ঃ --স্যার, ত্রিপুরার বিভিন্ন দুর্গম স্থানে সরকারী স্তরে জিনিষপত্র পৌঁছে দেবার ব্যবস্থা সবখানে করা যাবে না। তবে ত্রিপুরা সরকার এর একটা সিদ্ধান্ত আছে এবং বিভিন্ন সাবডিভিশানে এস. ডি. ওকে লীডার করে একটা কমিটি

করা হয়েছে এবং কোন জায়গায় ক্যারীং কণ্ট কত পড়তে পারে, হেড-লোড এ নিতে গেলেও কত দামে পড়তে পারে তার একটা কণ্টিং ঠিক করে যাতে সে টাকাটা সরকার থেকে দিয়ে দেওয়া হয় এবং ডীলারগনও বিক্রি করে যাতে ক্ষতিগ্রস্থ না হন তার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—সাপ্লিমেণ্টারী স্যার, যেহেতু ত্রিপুরা রাজ্যের শতকরা ৮০ শতাংশ লোক দারিদ্র সীমার নীচে বসবাস করছে সে দিকে নজর রেখে রাজ্য সরকার ভর্তুকি দিয়ে রেশন সপের মাধ্যমে নিত্য প্রয়োজনীয় জিনিষ সরবরাহ করা রাজ্য সরকারের পক্ষে কোন বাধা আছে কি, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

শ্রীদশরথ দেব ঃ—মাননীয় স্পীকার স্যার, রাজ্য সরকারের পক্ষে ভর্তুকি দিয়ে দেওয়া সম্ভব নয় কারন রাজ্য সরকারের আয় খুব কম এবং এই সমস্ত জিনিষপত্র ত্রিপুরা রাজ্যে খুব কমই উৎপন্ন হয়। ট্রেন্সপোর্টের উপর নির্ভর করে যে জিনিষগুলি আমদানি হচ্ছে সেই জিনিষগুলি সরকার নির্ধারিত মূল্যে রেশন সপের মাধ্যমে দেওয়া হয়ে থাকে।

শ্রীমাখন লাল চক্রবর্ত্তী ঃ---সাপ্লিমেণ্টারী স্যার, ১৯৮০-৮১ সালের দ্রব্য মূল্য বৃদ্ধির যে হিসাব দিয়েছেন সেটা কি শুধু আমাদের ত্রিপুরা রাজ্যেই বেড়েছে, নাকি অন্য রাজ্যে দিল্লী, বিহার, উড়িষ্যা ইত্যাদি রাজ্যেও বেড়েছে?

শ্রীদশরথ দেব ঃ---মিঃ স্পীকার স্যার, ভারতবর্ষে কি পরিমান বেড়েছে এটা তো এই প্রশ্নের মধ্যে নেই, এর উত্তর ভারত সরকার দেবেন।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মা।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ---মিঃ স্পীকার স্যার কোয়েশ্চান নাম্বার ২২।

শ্রীদশরথ দেব ঃ---মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ২২।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। রাজ্যে বর্ত্তমান বৎসরে মাধ্যমিক ও হাইয়ার সেকেণ্ডারী ফাইন্যাল পরীক্ষার্থীর সংখ্যা কত, এবং | ২। মাধ্যমিক পরীক্ষার্থী সংখ্যা প্রায় ১৩,৬০০ হাইয়ার সেকেণ্ডারী পরীক্ষার্থীর সংখ্যা প্রায় ৬,৫৫০। |
| ২। তম্মধ্যে কন্টিনিউয়িং পরীক্ষার্থীর সংখ্যা কত? | ২। সঠিক সংখ্যা এখনও জানা যায় নি। কারন পরীক্ষার্থীদের আবেদন-পত্র এখনও বিচার করা শেষ হয়ে উঠে নি। পরবর্ত্তী সময়ে আরও কিছু দরখাস্ত পড়তে পারে কাজেই এই সমস্ত পরীক্ষা নিরীক্ষা শেষ হওয়ার পর সঠিক হিসাব পাওয়া যাবে। শীঘ্রই এই সমস্ত হিসাব-নিকাশের কাজ আরম্ভ হবে, আশা করা যাচ্ছে কিছুদিনের মধ্যে সঠিক সংখ্যা নির্ধারণ করা যাবে। |

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ---সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী অবগত আছেন কিনা, অনেক বিদ্যালয়ে প্রধান শিক্ষকের গাফিলতির দরুন বহু পরীক্ষার্থী পরীক্ষার সুযোগ থেকে বঞ্চিত হয়েছেন ?

শ্রীদশরথ দেব ঃ—মিঃ স্পীকার স্যার, প্রধান শিক্ষকের গাফিলতি কিনা সেটা বলা যায় না, তবে এইবার কন্টিনিউয়িং পরীক্ষার্থী তাদের যে ফি দাখিল করার তারিখ বোর্ড যেটা নির্ধারন করেছিলেন সেই তারিখ অনুযায়ী অনেকেই ফি দাখিল করতে পারে নি বলে ব্যক্তিগতভাবে অনেকেই আমার কাছে এসেছিল। তবে মান্দাই বাজারে আমি যখন গিয়েছিলাম তখন কিছু ট্রাইবেল ছেলে বলেছে যে, প্রধান শিক্ষক অনুপস্থিত থাকার ফলে (তাকে খুঁজে পাওয়া যায় নি) তারা পরীক্ষার ফি জমা দিতে পারে নি।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ—সাপ্লিমেন্টারী স্যার, যে সব ছাত্র-ছাত্রী (কন্টিনিউয়িং) পরীক্ষা থেকে বঞ্চিত হয়েছে তারা পুনরায় ক্লাশ টেনে ভর্তি হয়েছে। আমি জানি জম্পুইজলা, সিপাহীজলায় বহু কন্টিনিউয়িং ছাত্র-ছাত্রী ৫্ টাকা করে ফি জমা দিয়েছে আগে কিন্তু যখন ফর্ম ফিলাপের ব্যাপারে তারা জিজ্ঞাসা করেছে তখন বলেছেন যে সময় অতিবাহিত হয়ে গেছে। তোমরা গিয়ে এম. এল. এর সঙ্গে যোগাযোগ কর। এই রকম তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কি ?

শ্রীদশরথ দেব ঃ— মিঃ স্পীকার স্যার, এম, এল, এর সঙ্গে যোগাযোগ করার কথা বলেছেন কিনা সেটা আমার জানা নেই। তবে বোর্ড ২।৩ বার তাদের যে কমিটি আছে সেই কমিটির সঙ্গে আলাপ-আলোচনা করে সিদ্ধান্ত নিয়েছেন যে ডেট আর পরিবর্ত্তণ করা যাবে না। তখন স্বাভাবিক ভাবেই বোর্ডকে সে সিদ্ধান্ত গ্রহণ করতে হয়েছে।

শ্রীরুদ্রেশ্বর দাস ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে কোন রকম গাফিলতি তিনি দেখছেন না। আমি মামনীয় মন্ত্রী মহাশয়কে বলবো যে মেলাঘর স্কুলের ২২ জন কন্টিনিউয়িং পরীক্ষার্থী তাদের ফি ঠিক ডেট মতো জমা দিয়েছে কিন্তু পরীক্ষায় বসতে পারছে না। এখানে যে হেড্মাষ্টার গাফিলতি করেছে তার প্রমান হেড্-মাষ্টার এবং ছাত্র উভয়েই ডাইরেকটার অব এড্কেশনের কাছে লিখেছেন তার একটা ব্যবস্থা করার জন্য। এটা সত্য কিনা এবং মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কিনা ?

শ্রীদশরথ দেব ঃ- -এই তথ্য আমার জানা আছে। হেড্-মাষ্টার এসেছিলেন, ছাত্ররাও এসেছিল কিন্তু তারিখ পার হয়ে যাওয়ার ফলে বোর্ডকে রিকোয়েষ্ট করা হয়েছিল। এবং আমি নিজেও বোর্ডকে রিকোয়েষ্ট করেছি। বোর্ড সেই ভাবে মিটিংও করেছিল এবং তারা বলেছেন যে ডেট বাড়ানো আমাদের পক্ষে সম্ভব নয়।

মিঃ স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মা এবং শ্রীউমেশ চন্দ্র নাথ।

শ্রীনিরঞ্জন দেববমা ঃ---স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ২৪।

শ্রীদশরথ দেব ঃ—কোয়েশ্চান নং ২৪ স্যার।

প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার গত ৩ বছরে রাজ্যে মোট কয়টি নতুন বালোয়ারী কেন্দ্র স্থাপন করেছেন, ব্লক ভিত্তিক তার হিসাব ;

২। প্রত্যেকটি বালোয়ারী কেন্দ্রে এস ই ডব্লিউ এবং স্কুল মাদার আছে কি? এবং

৩। না থাকলে তার কারণ?

**উত্তর**

১। বামফ্রন্ট সরকার ৩ বছরে ( চলতি বছর সহ ) ৬০০টি বালোয়ারী শিক্ষাকেন্দ্র প্রতিষ্ঠা করিয়াছেন।

( ব্লক ভিত্তিক হিসাব )

১। বিশালগড় ব্লক—৪৭টি
২। সোনামুড়া ,, —৩৬টি
৩। মোহনপুর ,, —৩৭টি
৪। খোয়াই ,, —৩৯টি
৫। জিরানীয়া ,, —৪০টি
৬। সদর কেন্দ্রীয় অঞ্চল—৭০টি
৭। মাতাবাড়ী ব্লক—৪০টি
৮। বগাফা ,, —২০টি
৯। সাঁতচান ,, —৪৮টি
১০। রাজনগর ,, —২৭টি
১১। অমরপুর ,, —৩০টি
১২। সালেমা ,, —৩৭টি
১৩। পানিসাগর ,, —৪২টি
১৪। কুমারঘাট ,, —৪৯টি
১৫। ছামনু ,, —৬টি
১৬। কাঞ্চনপুর ,, —৩২টি

২। না, কোন জায়গায় স্কুল মাদারও নেই, এস ই ডব্লিউও নেই, এই রকম অবস্থা আছে।

৩। বালোয়াড়ী কেন্দ্রে এস ই ডব্লিউ এবং স্কুল মাদার না থাকার কারণ অনেকগুলি। প্রথমতঃ প্রথমে যে জায়গায় বালোয়াড়ী কেন্দ্র ছিল সেই জায়গাগুলিতে এস, ই, ডব্লিউ এবং ভিলেজ মাদার কম ছিল এবং কোন কোন জায়গায় ছিল না। নতুন নিয়োগের পর সেগুলিতে কিছু পোস্টেড করা হয়েছে। বিশেষ করে নির্দিষ্ট বেতনক্রম বা ফিক্সড পেতে সমাজ-শিক্ষা কর্মীদের নিয়োগ করা হয়েছে। এদের এত অল্প বেতন যে, যেমন ধরুন স্কুল মাদাররা পায় ১২০ টাকা থেকে ১৫৫ টাকা। ওদের স্থানীয়ভাবে নিযুক্ত না করে দূরবর্তী অঞ্চলে ওদের পাঠানো সম্ভব না। কারণ ওরা এই টাকা দিয়ে দূরে খরচ চালাতে পারবে না। তাই এদের দূরবর্তী স্থানে পাঠানো সম্ভব নয়। দ্বিতীয়তঃ অনেক বালোয়াড়ী কেন্দ্র ছাত্রছাত্রীর সংখ্যা এত বৃদ্ধি পেয়েছে যে একজন, দুইজন বা তিনজনও দিতে হয়েছে। বিগত জুনে যে দাঙ্গা হয়ে গেল বেশ কিছু কর্মী সেই দাঙ্গার ভয়ে সেখান থেকে চলে এসেছেন। সেইসব জায়গাগুলির বালোয়াড়ী কেন্দ্রগুলি এখন বন্ধ আছে। প্রায় জায়গাতে আমরা তাদের পাঠাতে পারিনি। আগে এস ই ডব্লিউ পুরুষ এবং মেয়ে এই দুটি অংশকেই নিয়োগ করা হত। বামফ্রন্ট সরকার আসার পর আমরা ঠিক করলাম যেখানে শিশুদের নিয়ে ব্যাপার মেয়েরাই সে ব্যাপারে যোগ্য। কাজেই আমরা বাছাই করে মেয়েদেরকে নিয়োগ করেছিলাম। তবে আমরা একটা নীতি ঠিক করেছি যে, স্কুল মাদারদের কাছাকাছি সেন্টারে নিযুক্তি করতে হবে। কিন্তু আমরা সাধারণতঃ সিনিয়ারিটি এবং পোভারটির ভিত্তিতে নিয়োগ করে থাকি। কিন্তু এই বেলাতে যেমন ধরুন একজন মহিলা

হয়ত খুব সিনিয়র। কিন্তু বালোয়ারী কেন্দ্র খুলতে হবে জম্পুই পাহাড়ে। সেখানে সিনিয়ারিটি বাদ দিয়ে অর্থাৎ ঐ মহিলাটিকে বাদ দিয়ে যদি আর একজনকে নিয়োগ করি তাহলে আবার প্রশ্ন উঠবে বামফ্রন্ট সরকার কেবল মুখে সিনিয়ারিটির কথা বলে কাজের বেলায় অন্যটা করে। কিন্তু ঐ মহিলাকে যদি পোষ্টিং করতে হয় তাহলে তাকে আগরতলা শহরের কাছাকছি নিয়োগ করতে হবে। জম্পুই পাহাড়ে, আঠারমুড়া পাহাড়ে তাদের পাঠাতে পারব না। সেইসব অসুবিধাগুলিও আছে।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন যে পুরানো যে সব বালোয়ারী সেন্টার আছে সেইসব সেন্টারে স্কুল মাদার এবং এস. ই. ডব্লিউ, নাই এবং নতুনের মধ্যেও কিছু পোষ্টিং করা হয়েছে দাঙ্গা পীড়িত অঞ্চলগুলিতে, দুর্গম এলাকাগুলিতে স্কুল মাদার দিতে পারা যাচ্ছেনা। আমি বলতে চাই যে জায়গাগুলিতে এখন ভয়ের কোন কারণ নেই এবং যে জায়গাগুলিতে বামফ্রন্টের আমলে বালোয়ারী বিদ্যালয় হচ্ছে, যেমন জম্পুইজলা কলোনীর বালোয়ারী কেন্দ্রে প্রথম থেকেই কোন এস. ই. ডব্লিউ নাই। মধ্য ঘনিয়ামারতেও প্রথম থেকেই কোন এস. ই. ডব্লিউ নাই, সমর পাড়া, দাড়িয়াছড়াতেও প্রথম থেকে নেই, রতনপুর গাঁও সভা, কল্যাছড়া, বিশালগড় ব্লকে শিখড়িয়া যেটা লালসিমুড়ার সন্নিকটে, পণ্ডিতরাম পাড়া যেটা গোলাঘাটির কাছে এবং অমরেন্দ্র নগর বালোয়ারী সেন্টারেও কোন এস. ই. ডব্লিউ নাই। সুতরাং বামফ্রন্ট সরকার যে ৬০০টা বালোয়ারী সেন্টারের কথা বলেছেন আমি যতটুকু জানি সেই সেন্টারগুলিতে এস. ই. ডব্লিউ স্কুল মাদার নিয়োগ করা হয়েছে, কিন্তু তা সত্বেও সেইসব সেন্টারগুলিতে এস. ই. ডব্লিউ স্কুল মাদার না থাকার কারণ কি তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ—আমি আগেই বলেছি পোষ্টিং এর অসুবিধা আছে। তার উপর টান্সফারের পলিসির ব্যাপারেও আমি গত কালেই হাউসে বলেছি যে এখানেও অনেক অসুবিধা আছে। বিশেষ করে ফিকস্ড পেতে স্থানীয় ভিত্তিতে নিয়োগ না করা হয় তাহলে অসুবিধা আছে। যে ৬০০ নতুন বালোয়ারী কেন্দ্র খোলা হয়েছে সেগুলি সবগুলিতে এস, ই, ডব্লিউ দেওয়া সম্ভব হয়নি বিভিন্ন কারণে। কারণ পুরানো যে সেন্টারগুলো খালি ছিল সেগুলিতে দিতে হয়েছে। এখন স্কুল মাদার পদ খালি নেই। আরও যাতে স্কুল মাদার দেওয়া যায় তার জন্য স্কুল মাদার পদ আমাদের সৃষ্টি করতে হবে। আর এস, ই, ডব্লিউ কিছু পদ এখনও খালি আছে। আমরা দেখেছি লোক্যাল ভিত্তিতে এই পদগুলি পুরণ না করা হলে অসুবিধা আছে।

শ্রীনিরঞ্জন দেববর্মা :—সাপ্লিমেন্টারী স্যার, যে সেন্টারে স্কুল মাদার এবং এস, ই, ডব্লিউ পোস্ট খালি আছে তা কবে নাগাদ পুরন করা হবে এবং মাননীয় শিক্ষামন্ত্রি এই অ্যাসুরেন্স দেবেন কি, যদি কেউ এই ফিকসড পেতে চাকুরী করতে রাজী আছে বা করতে চায় তাদের এই পোষ্টে নিয়োগ করবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ—স্যার, আমাদের একটা নিয়োগ নীতি আছে। সিনিয়ারিটি এবং এবং পোভারটির ভিত্তিতে আমাদের নিয়োগ করতে হয়। সিনিয়ারিটির ভিত্তিতে ৭০

পার্সেন্ট এবং পোভারটির ভিত্তি.ত ৩০ পার্সেন্ট। এই নিয়মত আমরা ভাঙ্গতে পারিনা।

শ্রীবিমল সিন্‌হা ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে এস, ই, ডব্লিউর অ্যাপয়েন্টমেন্টের স্কোপ আছে কিন্তু স্কুল মাদারের স্কোপ নাই। এটা আমি ঠিক বুঝতে পারলাম না এরকম বহু স্কুল আছে সেখানে এস, ই, ডব্লিউ আছে কিন্তু স্কুল মাদার নাই। সেই স্কুলগুলিতে এস, ই, ডব্লিউরা বসে বসে বেতন পাচ্ছেন। কারণ স্কুল মাদাররা বাড়ী থেকে বাচ্চাদের স্কুলে আনে। কিন্তু স্কুল মাদার যেখানে নেই সেখানে কেউ বাচ্চাদের নিয়ে আসবার মত নাই। তাতে এস, ই, ডব্লিউদের করবার মত কিছু থাকেনা। এইসব ক্ষেত্রে মাননীয় মুখ্যমন্ত্রী কি ভাবছেন তা জানাবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ—আমাদের যে পোস্ট সৃষ্টি হয়েছিল সেগুলি ফিলআপ করা হয়েছে। তবে প্রত্যেক বছরেই কিছু লোক ত রিটায়ার করে। কাজেই রিটায়ার হওয়ার পরে যে পদগুলিই কিছু কিছু খালি হয় সেগুলিই আছে।

শ্রীবিমল সিন্‌হা ঃ—আমি দেখেছি যে কিছু স্কুলে এস. ই. ডাব্লিউ আছে কিন্তু স্কুল মাদার নেই।

শ্রীদশরথ দেব :—এই রকম অনেক স্কুল আছে, কারণ বামফ্রন্ট সরকারের আমলে যত স্কুল খোলা হয়েছে, তত্গুলি স্কুল মাদার-এর পোস্ট এখনও সৃষ্টি করা হয়নি। অফিস থেকে অনেক জায়গায় স্কুল মাদার দেওয়া হয়েছে কিন্তু এস. ই. ডাবলিও দেওয়া হয়নি। অনেক এস, ই, ডাবলিউ কেন্দ্র আছে যেখানে স্কুল মাদার এর কোন প্রভিশানই ছিল না। কাজেই সব স্কুলের সবগুলি পোস্ট ফিল-আপ করতে নিশ্চয়ই কিছু সময় লাগবে। তবু বামফ্রন্ট সরকার সেই সম্পর্কে সম্পূর্ণ সচেতন, যাতে প্রত্যেকটা স্কুলে অন্তত একজন এস, ই, ডাবলিও এবং একজন করে স্কুল মাদার-দেওয়া যায়। সেই দিক চিন্তা করে আমরা অগ্রসর হচ্ছি, এই সম্পর্কে প্রতি বছরই পরিকল্পনা নিচ্ছি বাজেটের ক্ষমতা অনুযায়ী, তবে তাতে সময় লাগবে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে গত দাঙ্গার পর থেকে এখন পর্য্যন্ত কয়টা স্কুল বন্ধ হয়ে আছে, তার সংখ্যাটা এবং স্কুলগুলি খোলার ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

শ্রীদশরথ দেব ঃ---এই সংখ্যাটা আমার কাছে নেই। তবে আমি যেটা দিতে পারব সেটা হচ্ছে যে শুধু বালোয়ারী কেন্দ্র বলেই নয়, কিছু প্রাইমারী কেন্দ্রও এই রকমভাবে বন্ধ হয়ে আছে। তবে বিশেষ করে ট্রাইবেল এলাকাগুলিতে একদল দুর্বৃত্ত বন্দুক নিয়ে এসে ধমক দেয়, যেমন কাকড়া ছড়াতে যেসমস্ত স্কুলগুলি খোলা হয়েছিল সেগুলিতে একদল দুর্বৃত্ত এসে মাস্টার মহাশয়দের কাছ থেকে তাদের সমস্ত বেতনটা নিয়ে গেছে। যার ফলে এখন মাস্টার মহাশয়গণ বলছেন যে আমাকে ট্রান্সফার করে দিন না হলে আমাকে রিজাইন দিতে হবে। কাজেই দুর্বৃত্তদের এই ধরনের কাজ বন্ধ না হলে সব জায়গায় স্কুল খোলা সম্ভব হবে না। তাই আমি বিরোধী দলের যারা এই প্রশ্নটা করেছেন তাদেরকে অনুরোধ করব এই জন্য যে, দুর্বৃত্তরা যাতে অন্তত

পক্ষে স্কুল চালানোর ক্ষেত্রে হস্তক্ষেপ করতে না পারে সেই ব্যাপারে আপনারাও আমাদের সঙ্গে সহযোগিতা করবেন।

শ্রীউমেশচন্দ্র নাথ ঃ---স্যার, এমন কয়েকটা বালোয়ারী স্কুল আছে যেগুলি মঞ্জুর হয়ে আছে, কিন্তু মঞ্জুর হওয়ার পর এখন পর্য্যন্ত সেই স্কুলগুলিতে কোন স্কুল মাষ্টার দেওয়া হয়নি। কোন এস, ই, ভাবলিও দেওয়া হয় নি, মাননীয় মন্ত্রী মহোদয় এ ব্যাপারে অবগত আছেন কি ?

শ্রীদশরথ দেব :---এর উত্তর আগে দেওয়া হয়েছে। এ তথ্য আমার কাছে আছে, কাজেই তথ্য চাইলে দিতে পারব।

মিঃ স্পীকার :---মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্ত্তী।

শ্রীতপন চক্রবর্ত্তী :---কোয়েশ্চান নম্বর ৪৮।

শ্রীদশরথ দেব ঃ — মিঃ স্পীকার, স্যার, কোয়েশ্চান নং ৪৮।

প্রশ্ন

১। ১৯৮১ ইং সনের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত ত্রিপুরায় মোট কতজন উপজাতি বে-আইনীভাবে হস্তান্তরিত জমি ফেরত পেয়েছেন?

২। জমি ফেরত পাওয়ার সাথে সাথে এই সকল উপজাতিগণ সরকার থেকে কোন সাহায্য পেয়েছেন কি না।

৩। পেয়ে থাকলে মোট কত টাকা উল্লিখিত সময়ের মধ্যে দেয়া হয়েছে ?

উত্তর

১। ১৯৮১ ইং সনের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত ত্রিপুরায় মোট ১৫৩৮ জন উপজাতি বে-আইনী ভাবে হস্তান্তরিত হওয়া জমি ফেরত পেয়েছেন।

২। হ্যাঁ তারা পেয়ে থাকেন।

৩। প্রতিটি পরিবারে ১৮শ টাকা করে যে দেওয়ার কথা ছিল তাকে বাড়িয়ে আরও কিছু দেওয়া যায় কিনা সেই সম্পর্কে কিছু দিন আগে আমাদের উচ্চ পর্য্যায়ে যে ট্রাইবেল ওয়েল ফেয়ার বা বিভিন্ন দপ্তরের অফিসারদের নিয়ে আলোচনা করেছিলেন। সেখানেও এটা এইটা সম্পর্কে চিন্তা করার কথা বলা হয়েছে। তবে কতজন পেয়েছে এই তথ্যটা সাবডিভিশান থেকে পাইনি বলে এখন তা দিতে পারছিনা। তবে তথ্য সংগ্রহাধীন আছে।

শ্রীতপন চক্রবর্ত্তী ঃ—স্যার, যে ১৫৩৮ জন জমি ফেরত পেয়েছেন, তারমধ্যে মাননীয় মন্ত্রীর কাছে এমন কোন তথ্য আছে কি যে এর মধ্যে থেকে অনেকে আবার নূতন করে উচ্ছেদ হচ্ছেন ?

শ্রীদশরথ দেব ঃ—স্যার, এ রকম শোনা যায় তবে স্পেসিফিক সংখ্যা বা তথ্য আমার হাতে আপাততঃ নেই।

শ্রীসুবল রুদ্র ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে ১৫৩৮ জন যে জমি ফেরত পেয়েছেন, তা কত পরিমান জমি এই ১৫৩৮ জনকে ফেরত দেওয়া হয়েছে ?

শ্রীদশরথ ঃ---স্যার, এটা প্রশ্নের মধ্যে ছিল কতজন উপজাতি পরিবার। কাজেই এই প্রশ্ন আমরা রেভেনিও ডিপার্টমেন্ট থেকে সংগ্রহ করে কত একর পরিমান জমি

ফেরত দেওয়া হয়েছে তা বলতে পারব। তবে আপাততঃ আমার হাতে সেই তথ্যটা নেই। তবু আমার মনে হয় বাজেটের কোন স্পিচের মধ্যে তা উল্লেখ আছে। তবু তার একটা কথা আমি বলব যে উপজাতিদের বে-আইনী, হস্তান্তরিত জমি ফেরতের কাজটাকে যাতে তরান্বিত করা যায় তার জন্য উচ্চপর্য্যায়ে এ নিয়ে আলোচনা করা হয়েছে এবং তার জন্য একজন অফিসারও নিয়োগ করা হবে এবং এই কাজে তদারকির জন্য তার উপর ভার দেওয়া হবে, এই রকম একটা আলোচনা চলছে। হয়তো এই সম্পর্কে সরকার শীঘ্রই একটা সিদ্ধান্তে পৌঁছতে পারবেন।

শ্রীসুবল রুদ্র ঃ---স্যার, বিগত জুনের দাঙ্গার ফলে এই কাজকে তরান্বিত করার ক্ষেত্রে কোন অসুবিধা হয়েছে কি?

শ্রীদশরথ দেব ঃ---স্যার, শুধু দাঙ্গার পরেই নয়, মাননীয় সদস্যরা জানেন যে উপজাতিদের বে-আইনী হস্তান্তরিত জমি ফেরতের বিরোধীতা করেছিল একটা অংশ, বিশেষ করে আমরা বাঙ্গালী সংস্থা, এরা এর বিরোধীতা করেছিল। কাজেই এইসব বিরোধী দলের সঙ্গে অনেক সংগ্রাম করে তবে বামফ্রন্ট সরকারকে এই কাজে হাত দিতে হয়েছে। দাঙ্গার সময়তো ফেরত দেওয়ার কোন প্রশ্নই উঠেনা, কারণ তখন দাঙ্গা থামানোই হলো বড় প্রশ্ন। কাজেই এই দাঙ্গার ফলে দারুণভাবে এ কাজের ব্যাঘাত হয়েছে। এটা স্বীকৃত ব্যাপার।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---স্যার, বামফ্রন্ট সরকারের নির্বাচনী প্রতিশ্রুতি অনুযায়ী ১৯৬০ সাল থেকে বে-আইনী হস্তান্তরিত জমি ফেরত দেওয়া সম্পর্কে কোন ব্যবস্থা সরকার নিয়েছেন কি ?

শ্রীদশরথ দেব ঃ---বামফ্রন্ট সরকারের নির্বাচনী প্রতিশ্রুতিতে কোন সন থেকে জমি ফেরত দেবে এই রকম কোন প্রতিশ্রুতি নেই। বামফ্রন্ট সরকার বলেছেন যে ট্রাইবেলদের বে-আইনী হস্তান্তরিত জমি ফেরত দেওয়া হবে। কাজেই মাননীয় সদস্য যদি বামফ্রন্ট সরকারের নির্বাচনী প্রতিশ্রুতিটা আর একবার নূতন করে পড়েন তাহলে তাতে দেখতে পাবেন যে, কোন সনের কথা লেখা নাই।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ---স্যার, সুখময় বাবুদের আমলে উপজাতিদেরকে কত পরিমান জমি ফেরত দেওয়া হয়েছিল, সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি ?

শ্রীদশরথ দেব ঃ---স্যার, কত পরিমান জমি ফেরত দেওয়া হয়েছিল সেই তথ্য আমার কাছে নেই, তবে ১৯৬০ সাল থেকে পার্লামেন্টে এই সম্পর্কে একটা আইন হয়, তারপর সরকারের অনুমোদন ছাড়া সব জমি হস্তান্তরকে বে-আইনী বলে ঘোষনা থাকা সত্ত্বেও কংগ্রেস আমলে ১৯৬৮ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত যে জমি ট্রাইবেলদের বে-আইনী ভাবে হস্তান্তরিত করা হয়েছে, সেটাকে আইন সংগত করার একটা আইন তারা করে গিয়েছেন এবং মাননীয় বিরোধী দলের সদস্যরা নিশ্চয়ই তা জানেন।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীখগেন দাস।

শ্রীখগেন দাস ঃ—মাননীয় স্পীকার স্যার কোয়েশ্চান নাম্বার ৬৯।

শ্রীদশরথ দেব ঃ—মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৬৯

প্রশ্ন

১। অন্ধ এবং শারীরিক প্রতিবন্দীদের পেনশন স্কীম কবে থেকে চালু করা হয়েছে ?

২। ১৯৮১ সালের ২৮শে ফেব্রুয়ারী পর্য্যন্ত কতজন অন্ধ ও প্রতিবন্দীকে মোট কত টাকা পেনশন বাবত দেওয়া হয়েছে ?

উত্তর

১। অন্ধ এবং শারীরিক প্রতিবন্ধীদের পেনশন ১৯৮০ সালের ১লা ডিসেম্বর মাস থেকে চালু করা হয়েছে।

২। অন্ধ ও প্রতিবন্ধীদের পেনশন মঞ্জুরী করার ক্ষমতা সহ ১৯৮০ ইং সনের ডিসেম্বর মাস হইতে ১৯৮১ ইং সনের ২৮শে ফেব্রুয়ারী পর্য্যন্ত বি. ডি. ও, প্রজেক্ট অফিসার এবং এস. ডি. ও মহোদয়গণকে প্রকৃত প্রতিবন্ধীকে প্রতি মাসে ৩০ ( ত্রিশ ) টাকা হারে পেনশন দেওয়ার জন্য মোট ৩,১৮,৬০০ টাকার তহবিল দেওয়া হয়েছে। প্রতি গাঁওসভায় প্রতি নোটিফায়েড এরিয়ায় এবং আগরতলা পৌরসভার প্রতি ওয়ার্ডে ৫ জন করিয়া পেনশন মঞ্জুরীর নির্দেশ দেওয়া হয়েছে। এতে বর্তমান আর্থিক বছরে ৩৫৫০ জন প্রতিবন্ধী ব্যাক্তিকে এই সামাজিক সুরক্ষা প্রকল্পের আওতায় আনা সম্ভব হবে।

শ্রীসুবল রুদ্র ঃ—সাপ্লিমেন্টারি স্যার, প্রতিবন্ধীদের স্টাইপেণ্ড পেতে হলে সরকারের কিছু নিয়মকানুন আছে। সে নিয়মকানুন মানতে হবে। সে নিয়মকানুন অনুসারে

প্রতিবন্ধীদের মেডিকেল সার্টিফিকেট দরকার। কিন্তু গ্রাম দেশে এটা সবচাইতে বেশী অসুবিধা কারণ সেখানকার যে ডাক্তাররা আছেন তাদের সার্টিফিকেট নাকি হবে না। আগরতলা জি, বি. হাসপাতাল থেকে নাকি সার্টিফিকেট নিতে হবে। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় সত্যিকারের নিয়ম কানুন-টা জানাবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ--- মাননীয় স্পীকার স্যার, পুরো সার্কুলারটা আমার এখন সঠিক মনে নেই। তবে অন্ধদের ক্ষেত্রে জি. বি. হাসপাতাল থেকে কোন সার্টিফিকেট লাগবে না যে কোন হাসপাতাল থেকে বা রেজিস্টার্ড মেডিকেল প্রেকটিশনার হলেই হল। কিন্তু ফিজিকেলি হ্যাণ্ডিকেপট্ যারা তাদের ক্ষেত্রে জি. বি থেকে সার্টিফিকেট লাগবে। কারণ, আমরা কি করে বুঝব যে তারা সত্যিকারে ফিজিকেলি হ্যাণ্ডিকেপট্।

মিঃ স্পীকার ঃ--- মাননীয় সদস্য শ্রী ফয়জুর রহমান।

শ্রীফয়জুর রহমান ঃ--- মাননীয় স্পীকার স্যার কোয়েশ্চান নাম্বার ৭৩।

শ্রীদশরথ দেব ঃ--- মাননীয় স্পীকার স্যার কোয়েশ্চান নাম্বার ৭৩।

প্রশ্ন

১। সারা ত্রিপুরা রাজ্যে মাদ্রাসাগুলিতে টিফিন বাবত দৈনিক কত টাকা খরচ হয়,

২। সরকারী অনুদান প্রাপ্ত মাদ্রাসাগুলির ছাত্র-ছাত্রীদের বুকব্যাঙ্ক হইতে বই ও স্টাইপেণ্ড দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ঃ এবং

৩। ত্রিপুরা রাজ্যে হাই মাদ্রাসা করার পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর

১। প্রাপ্ত হিসাব অনুযায়ী সারা ত্রিপুরা রাজ্যে মক্তব ও মাদ্রাসার ছাত্র-সংখ্যা ১১৭৬। টিফিন ও তৎসংক্রান্ত দৈনিক খরচ ছাত্র প্রতি ৫০ (পঞ্চাশ) পয়সা মাত্র।

২। না।

৩। না।

শ্রী ফয়জুর রহমান ঃ--- সাপ্লিমেন্টারি স্যার যে সকল মাদ্রাসা এখনও অনুদান পায়নি এবং মিড-ডে মিল দেওয়া হয় না সে সকল মাদ্রাসাকে অনুদান দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব ঃ--- মাননীয় স্পীকার স্যার, সরকারী এফিলিয়েশন পাওয়ার জন্য কতগুলি টার্মস এণ্ড কনডিশন থাকে। প্রাইভেট স্কুল বলে কোন কথা নয় সব স্কুলেই কতগুলি টার্মস্ এণ্ড কনডিশন থাকে। সেগুলি ফুলফিল হলে পরে সরকারী এফিলিয়েটেড হয়ে থাকে। তারপরে সরকারী অনুদান পায়।

মি: স্পীকার ঃ--- মাননীয় সদস্য শ্রীউমেশ চন্দ্র নাথ।

শ্রী উমেশ চন্দ্র নাথ ঃ -- মাননীয় স্পীকার স্যার কোয়েশ্চান নাম্বার ৭৬।

শ্রীদশরথ দেব ঃ--- মাননীয় স্পীকার স্যার,। কোয়েশ্চান নাম্বার ৭৬।

প্রশ্ন

১। এখন পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যে সর্বমোট কতজনকে বার্ধক্য ভাতা দেওয়া হয়েছে,

২। ভাতা প্রাপ্ত কত জন মারা গিয়েছেন এবং

৩। সেইসব মৃত ব্যাক্তির স্থানে এপর্য্যন্ত কতজনকে নূতন করে ভাতা দেওয়া হচ্ছে ?

উত্তর

১। এখন পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যে সর্বমোট ৩৪২০ জনকে বার্ধক্য ভাতা দেওয়া হয়েছে (৩০-১১-১৯৮০ ইং পর্য্যন্ত)

২। ভাতা প্রাপ্ত ১৮১ জন মারা গিয়েছেন।

৩। মৃত ব্যাক্তির স্থানে নূতন প্রার্থী ১৮১ জনকে বার্ধক্য ভাতা দেওয়ার নির্দেশ দেওয়া হয়েছে।

শ্রী উমেশ চন্দ্র নাথ ঃ--- সাপ্লিমেন্টারী স্যার, যারা বার্ধক্য ভাতা পেয়েছিলেন এবং পরে মারা গেলেন তখন ঐ পরিবার সাহায্য হিসাবে পেতে পারেন কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেব ঃ--- মাননীয় স্পীকার স্যার, ৮০ বছর বা তার উর্দ্ধে হলে পরে বার্ধক্য ভাতা দেওয়া হয় তার কম হলে দেওয়া হয় না। তাহলে তা কি করে ঐ পরিবারকে দেওয়া যাবে ?

মিঃ স্পীকার ঃ--- মাননীয় সদস্য শ্রীসুনীল কুমার চৌধুরী।

শ্রী সুনীল কুমার চৌধুরী ঃ--- মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান নং-৮১।

শ্রীদশরথ দেব ঃ -- মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার-৮১।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে কাশ্তলী বগাচাতল জুমিয়া কলোনীর আরও ৪০টি উপজাতি জুমিয়া পরিবারকে এখনও তাদের দখলীয় জমিতে সরকার এলটমেন্ট দেননি ঃ

২। সত্য হলে কবে পর্যন্ত ওদের ঐ জমি এলটমেন্ট দিয়ে পুনর্বাসনের আওতায় আনা হবে ?

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন আছে।

২। উপরোক্ত উত্তরের ভিত্তিতে প্রশ্ন উঠেনা।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীসুমন্ত কুমার দাস।

শ্রীসুমন্ত কুমার দাস ঃ— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চান নং–৮৭।

শ্রীদশরথ দেব ঃ— মাননীয় স্পীকার স্যার, কোশ্চান নং-৮৭।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে দ্রব্য মুলবৃদ্ধি পাওয়ার দরুন ফিডিং সেন্টারের মাথা পিছু বরাদ্দ কমানো হয়েছে ?

২। যদি সত্য হয় তা হলে সব মিলিয়ে মাথা পিছু বরাদ্দ কত গ্রাম কমিয়ে কত গ্রাম করা হয়েছে তাহার বিবরণ।

উত্তর

১। হ্যাঁ।

২। স্কীম অনুযায়ী জন প্রতি ৬০ গ্রাম চাউল এবং ৩০ গ্রাম ডাল বরাদ্দ আছে। তন্মধ্যে মাত্র মসুর ডালের পরিমান ৩০ গ্রাম থেকে কমিয়ে সাময়িকভাবে ১৫ গ্রাম করা হয়েছে। স্যার, জিনিষ পত্রের দাম বৃদ্ধির ফলে টাকার পরিমান কমেনি, জিনিষের পরিমাণ কমে গেছে। স্কীম অনুযায়ী জন প্রতি ৬০ গ্রাম চাল এবং ৩০ গ্রাম ডাল বরাদ্দ আছে তার মধ্যে মসুর ডাল এর পরিমাণ ৩০ গ্রাম থেকে কমিয়ে ১৫ গ্রাম করা হয়েছে। বাকি আইটেমস্ এর পরিমাণ ঠিক আছে।

শ্রীসুমন্ত কুমার দাস ঃ—স্যার, এই ফিডিং সেন্টারগুলিতে যে শিশু খাদ্য দেওয়া হয় তার পরিমাণ কমানো হয়েছে। রাজ্য সরকার এই শিশু খাদ্যের পরিমাণ বাড়ানোর জন্য কোন ব্যবস্থা নিয়েছেন কি ?

শ্রীদশরথ দেব ঃ—স্যার, এই স্কীমটি আমাদের নয়। এটা কেন্দ্রীয় সরকারের। সুতরাং এটা বাড়ানোর জন্য একমাত্র কেন্দ্রীয় সরকারই বিবেচনা করতে পারেন। আমরা অবশ্য বহুবার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি, কিন্তু এখনো পর্যন্ত আমরা কোন জবাব পাইনি।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ—স্যার, এই ফিডিং সেন্টারগুলির দেখা শুনোর জন্য সরকারী কোন ব্যবস্থা আছে কিনা। আমরা দেখেছি যাদের হাতে এই ফিডিং সেন্টারের দায়িত্ব দেওয়া হয়েছে তারা নিজেদের ইচ্ছে মত বরাদ্দ কমিয়ে বাইরে বাজারে বিক্রি করে দিচ্ছেন এবং নিজেদের ধন সম্পত্তি বৃদ্ধি করছেন। এরকম কোন তথ্য রাজ্য সরকারের জানা আছে কি না ?

শ্রীদশরথ দেব ঃ—এই ফিডিং সেন্টারগুলির পরিচালনা করার জন্য এবং তদারকি করার জন্য ট্রাইবেল ওয়েলফেয়ার ইনসপেকটাররা আছেন। তারাই উহা ইনসপেকশান করেন। তাছাড়া পরিচালনার জন্য স্থানীয় লোকেদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। তবে যদি এ রকম কোন সুনির্দ্দিষ্ট তথ্য মাননীয় সদস্যের নিকট থাকে তাহলে তিনি তা আমাদের জানাতে পারেন আমরা তা তদন্ত করে দেখব।

মিঃ স্পীকার ঃ মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী।

শ্রীবাদল চৌধুরী ঃ—মাননীয় স্পীকার, স্যার, কোশ্চান নাম্বার ১৪।

শ্রীদশরথ দেব ঃ— মাননীয় স্পীকার, স্যার, কোশ্চান নং ১৪।

প্রশ্ন

১। সারা রাজ্যে প্রতিবন্ধীদের সংখ্যা কত ? এবং তার মধ্যে স্কুল ফাইনেল বা তদুর্দ্ধ পাস কতজন আছে,

২। প্রতিবন্ধীদের পুনর্বাসনের জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন

৩। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কতজন প্রতিবন্দীদের সরকারী চাকুরীতে নিয়োগ করেছেন তার সংখ্যা

উত্তর

১। বর্ত্তমানে সংখ্যা জানা নেই।

১। সম্প্রতি এক উচ্চ পর্যায়ের বৈঠকে রাজ্য সরকার স্থির করেছেন যে এই রাজ্যের প্রত্যেক প্রতিবন্ধীকে যোগ্যতা অনুসারে কাজ দেওয়া হবে। কর্মক্ষমতা হারিয়েছেন এমন প্রতিবন্ধীদের ভাতা দেওয়া হবে। অন্ধ, মূক ও বধির প্রতিবন্ধীদের ভাতা দেওয়া হবে। অন্ধ, মূক ও বধির ছাত্রদের জন্য স্থাপিত স্কুলের আসন সংখ্যা বৃদ্ধি করা হবে এবং উপযুক্ত ছাত্র থাকলে মূক ও বধিরদের জন্য আরো একটা স্কুল খোলার কথা বিবেচনা করা হবে।

ট্রাইসেম, আই, আর ভিপি, প্রভৃতির মাধ্যমে প্রতিবন্দীদের জন্য প্রশিক্ষণ ও কর্ম সংস্থানের সুযোগ বাড়ানো হবে। শহর অঞ্চলে সরকারী খরচে 'স্টল' তৈরী করে প্রতিবন্দীদের ব্যবসা চালানোর সুযোগ করে দেওয়া হবে। চাকুরীর সুবিধা বজায় রাখার জন্য নির্ধারিত কোটার বাইরে ও যোগ্য প্রতিবন্ধীদের চাকুরী দেওয়া হবে। চলতি বছরে রাজ্য সরকারের প্রতিটি বিভাগে যাতে কমপক্ষে ২ জন করে শিক্ষিত প্রতিবন্ধী চাকুরী পায় তার ব্যবস্থা করা হবে। জুটমিলে, ইটভাটা ও সরকার পরিচালিত বিভিন্ন ফার্মেও করপোরেশনে অন্ততঃ ২০০ জন নিরক্ষর প্রতিবন্ধীর চাকুরী সুযোগ দেওয়া হবে। স্বনির্ভর কর্মপ্রকল্পে উৎসাহ দানের জন্য প্রতিবন্ধীদের জাতীয়কৃত ব্যাংক গুলো থেকে স্বল্প সুদে ঋণ দানের ব্যবস্থা করা হয়েছে।

৩। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর অর্থাৎ গত তিন বছরে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে, সরকারী ও আধা সরকারী প্রতিষ্ঠানগুলোতে ২০০ জনের মত প্রতিবন্ধীদের কর্মসংস্থান হয়েছে।

মিঃ স্পীকার ঃ—যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত এবং তারকা চিহ্নিতবিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের অনুরোধ করছি।

## CALLING ATTENTION

মিঃ স্পীকার ঃ—আমি শ্রীসুনীল চৌধুরী এবং শ্রীনগেন্দ্র জমাতিয়া, এই দুই মাননীয় সদস্যের নিকট হইতে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ—"গত ১৩ই মার্চ মন্ত্রীকুমার জমাতিয়া সশস্ত্র দুর্বৃত্ত কর্তৃক আক্রমণ এবং বন্দুকের গুলি বিদ্ধ হয়ে উদয়পুর থানার অন্তর্গত জয়ই বাড়ীতে আহত হওয়া সম্পর্কে"। আমি মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী ও শ্রীনগেন্দ্র জমাতিয়া কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—স্যার, আমি ২৩শে মার্চ তারিখে এই নোটিশের উপর বিবৃতি দিতে পারব।

মিঃ স্পীকার ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ২৩শে মার্চ তারিখে এই নোটিশটির উপর বিবৃতি দেবেন। আমি মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়ার নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ—"উদয়পুর মহকুমার কিল্লা থানার অন্তর্গত নোয়াবাড়ীর নিবাসী শ্রীহীরেন্দ্র জমাতিয়ার গৃহে গত ১৫ই মার্চে আনুমানিক ৬-৩০ মিনিটে বোমা বিস্ফুরণে দুইটি শিশু আহত হওয়া সম্পর্কে"। আমি মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—স্যার, আমি ২৩শে মার্চ এই সম্পর্কে বিবৃতি দিতে পারব।

মিঃ স্পীকার ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ২৩শে মার্চ এই সম্পর্কে বিবৃতি দিতে পারবেন।

মিঃ স্পীকার ঃ—আমি মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস মহোদয়ের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ—

> "সম্প্রতি ধর্মনগরের ডেপাছড়াতে স্বাস্থ্য দপ্তরের ক্যাশিয়ার শ্রীমিলন কুমার সরকারের হাত থেকে ২৬ হাজার টাকা ছিন্তাই সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীসুবোধ দাস কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থপনের সম্মতি দিয়েছি। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—স্যার, আমি ২৪শে মার্চ এই সম্পর্কে বিবৃতি দেব।

মিঃ স্পীকার ঃ---মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ২৪শে মার্চ এই সম্পর্কে বিবৃতি দেবেন।

আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দিতে সম্মত হয়েছিলেন। আমি এখন মামনীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেন। নোটিশটি ছিল---"গত ৩রা ফেব্রুয়ারী উদয়পুরের পিত্রা গ্রামের শ্রীসুভাষ চন্দ্র সাহার নিখোঁজ হওয়া সম্পর্কে"।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় স্পীকার, স্যার, গত ৪-২-৮১ ইং তারিখ বেলা প্রায় ১০-৩০ ঘটিকার সময় রাধা কিশোরপুর থানার অধীন পিত্রা বাজার নিবাসী শ্রীসতীশ চন্দ্র সাহা পিত্রা আডট পোস্টের ভারপ্রাপ্ত দারোগার নিকট এই মর্মে অভিযোগ-দায়ের করেন যে, তাহার ২৬।২৭ বৎসর বয়স্ক পুত্র শ্রীসুভাষ চন্দ্র সাহা গত ৩-২-৮১ ইং তারিখ সকাল প্রায় ৮-৩০ মিমিটের সময় গরু নিয়া কিল্লা থানার অধীন থলিবাড়ী দেওয়া নছড়ার দিকে গরু চরাইতে গিয়াছে কিন্তু এখন পর্যন্ত বাড়ী ফিরিয়া আসে নাই। এই অভিযোগ পিত্রা পুলিশ আউট পোস্টে ৮-২-৮১ ইং জেনারেল ডাইরী নং ৬৬ নথীভুক্ত করা হয়।

এই নিখোঁজের সংবাদ পাওয়া মাত্র তিনজন পুলিশ কনস্টবলের একটি টহলদারী বাহিনীকে কিল্লা থানার অধীন থলিবাড়ী দেওয়া নছড়ায় নিখোঁজ সুভাষ সাহার অনুসন্ধানে প্রেরণ করা হয়। পিত্রা দেওয়ানবাড়ী এলাকার সর্বশ্রী মানিক সাহা, সুরেশ দাস, মতিনাথ, হরিনারায়ণ ভৌমিক সহ ১৫।১৬ জনের একটি অনুসন্ধানকারী দলও পুলিশ দলটির সহিত যোগ দেয় এবং নিখোঁজ সুভাষ সাহার অনুসন্ধান করে। কিন্তু কোন সন্ধান পাওয়া যায় নাই।

এই ঘটনাটি কিল্লা থানায় গত ৭-২-৮১ ইং তারিখ ভারতীয় ফৌজদারী দণ্ডবিধির ১৫৭ ধারায় জেনারেল ডাইরিতে ( নং ১৫০ ) নথীভুক্ত করে কিল্লা থানার ভারপ্রাপ্ত দারোগা তদন্তের ভার গ্রহণ করেন এবং এই দিনই ঘটনাস্থল পরিদর্শন করেন।

এস, ডি, পি, ও, উদয়পুরের নেতৃত্বে স্থানীয় পুলিশ দেওয়ানছড়া, রাথাছড়া, থলিবাড়ী এলাকাতে পুঙখানুপুঙখরূপে অনুসন্ধান করে কিন্তু নিখোঁজ ব্যক্তিকে পাওয়া যায় নাই। তদন্ত করার পর কিল্লা থানায় ভারপ্রাপ্ত দারোগা নিম্নলিখিত সাত ব্যক্তিদের বিরুদ্ধে শ্রীসাহাকে অপহরণ করার দায়ে গত ২৮-২-৮১ ইং তারিখ নিজেই ভারতীয় দণ্ডবিধির ৩৬৪।৩৪ ধারায় কিল্লা থানায় মোকদ্দমা নং ৩ ( ২ ) ৮১ নথীভুক্ত

করে অনুসন্ধান আরম্ভ করেন। এর পরে অনুসন্ধান কার্য্যের দায়িত্ব গোয়েন্দা বিভাগ গ্রহণ করেন।

| | | | |
|---|---|---|---|
| ১। | শ্রীবিনন্দ জমাতিয়া | ০ | |
| ২। | শ্রীলানুভক্ত জমাতিয়া | ০ | |
| ৩। | শ্রীকেদারনাথ মরসুম | ০ | গ্রাম-দেওয়ানবাড়ী |
| ৪। | শ্রীবলরাম মরসুম | ০ | |
| ৫। | শ্রীসুরেশ জমাতিয়া | ০ | |
| ৬। | সূর্যপদ জমাতিয়া | ০ | |
| ৭। | শ্রীমাখন জমাতিয়া | ০ | |

পলাতক বিধায় কোন দুষ্কৃতকারীকেই এখন পর্যন্ত গ্রেপ্তার করা যায় নাই।

শ্রীকেশব চন্দ্র মজুমদার ঃ---পয়েন্ট অব কল্যারিফিকেশান। কয়েক দিন আগে পত্রিকায় এই ধরণের খবর বেরিয়েছিল যে তদন্তের জন্য গোয়েন্দা বিভাগকে দায়িত্ব দেওয়া হয়েছে। সেই গোয়েন্দা বিভাগ পর্যাপ্ত পরিমানে তথ্য এবং সূত্র জানিয়েছে এবং জানানোর পরেও পুলিশ প্রশ্নটিকে চেপে দেওয়ার ব্যবস্থা করছে, এই খবর সঠিক কিনা?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---এই রকম কোন খবর আমা.দর কাছে নাই।

মিঃ স্পীকার ঃ---আজ একটা দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী বিবৃতি দিতে চেয়েছিলেন। নোটিশটি ছিল মাননীয় সদস্য শ্রীশ্যামল সাহা কর্তৃক আনীত একটি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব। প্রস্তাবটির বিষয়বস্তু ছিল "গত ২৮শে ফেব্রুয়ারী অমরপুরের বুড়বুড়িয়া গ্রামের বল্গা মোহন জমাতিয়ার নিখোঁজ হওয়া সম্পর্কে"।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ--- মাননীয় স্পীকার, স্যার, গত ২৮শে ফেব্রুয়ারী তারিখে অমরপুর বুড়বুড়িয়া গ্রামের বল্গা মোহন জমাতিয়াকে বাড়ী থেকে বল পূর্বক অপহরণ করা ও নিখোঁজ হওয়া সম্পর্কে।

ঘটনার বিবরণে প্রকাশ গত ২৮শে ফেব্রুয়ারী ১৯৮১ ইং তারিখে রাত প্রায় ১১-৩০ মিঃ সময় ২০/২৫ জনের একদল উপজাতি সশস্ত্র দুষ্কৃতিকারী অমরপুর থানার কাছিমা গ্রামের শ্রীচৈতন্য হরি জমাতিয়ার পুত্রের সহযোগিতায় উক্ত থানার ৩ কিলোমিটার পূর্বে অবস্থিত বুড়বুড়িয়া গ্রামের শ্রীবল্গা মোহন জমাতিয়া এবং অনন্ত হরি জমাতিয়ার বাড়ীতে হানা দিয়া জোর পুর্বক তাহাদিগকে বাহির করিয়া ধরিয়া নিয়ে যায়। এই ঘটনাটি বুড়বুড়িয়া গ্রামের উপেন্দ্র নারায়ণ জমাতিয়ার অভিযোগক্রমে গত ১লা মার্চ ১৯৮১ ইং তারিখ বেলা ১০-৩০ মিঃ সময় অমরপুর থানায় ভারতীয় দণ্ড বিধির ১৪৮/১৪৯/৪৮৮/৩৬৭ এবং অস্ত্র আইনের ২৫ (ক) ধারায় মোকদ্দমা নং ১(৩)/৮১ নথিভুক্ত করা হয়। অমরপুর থানার ভারপ্রাপ্ত দারোগা ঘটানাটি তদন্তের জন্য ঐ দিনই বিকালে ঘটনাস্থলে পরিদর্শন করে অপহৃত ব্যক্তিদের খোঁজ করেন। তদন্তকালে শ্রী অনন্ত হরি জমাতিয়াকে মাইলাক নামক এক গ্রামের নিকট দেখিতে পান। শ্রী অনন্তহরি জমাতিয়া বলেন, তাহাকে অপহরণকারী দল কালাঝারির নিকট ১লা মার্চ সকাল বেলায় ছাড়িয়া দেয়। কালাঝারি হইতে বুড়বুড়িয়া আসার পথে মাইলাক ছড়াতে তদন্তকারী দারোগার সাথে

তাহার দেখা হয়। শ্রীবল্‌গা মোহন জমাতিয়ার খোঁজ এখনও পাওয়া যায় নাই। ৪২বি, এন, বি, এস, এফ এর জোয়ানগণ ঘটনাস্থলের চতুর্দিকে ব্যাপক তল্লাসী চালান কিন্তু অপহৃত শ্রীবল্‌গা মোহন জমাতিয়া এবং অপহরণকারী দুর্বৃত্তদের মধ্যে কাহাকেও খুঁজিয়া পান নাই।

তদন্তে দেখা যায় দুস্কৃতিকারী দলটি দুইভাগে বিভক্ত হইয়া একই প্রনালীতে একই সময় উভয় বাড়ীতে হানা দিয়ে প্রথমে বাড়ীর লোকজনদের ডাকা ডাকি করে পরে তাহাদের মধ্যে ৫/৬ জন জোর পূর্বক দরজা ঠেলিয়া ঘরে ঢুকিয়া পড়ে এবং বাদ বকিরা বাহিরে পাহারা দিতে থাকে। তাহারা উভয় বাড়ীর লোকদের হাত পিছ মোড়া করে বাধে এবং চক্ষু কাপড় দিয়া বাধিয়া ফেলে। শ্রীবল্‌গা মোহন জমাতিয়ার মাতা দুষ্কৃতিকারীদের একজনকে সনাক্ত করেন। ঐ ব্যক্তি কাছিমা গ্রামের শ্রীচেতন্য হরি জমাতিয়ার পুত্র শ্রীবিপদহরি জমাতিয়া বলিয়া সনাক্ত হয়। শ্রীবিপদহরি জমাতিয়া উপজাতি যুব সমিতির সমথক টি, এন, ভির সক্রিয় সদস্য এবং সে গত ৩/৪ মার্চ ১৯৮১ ইং তারিখে অমরপুরে সংঘটিত ঘটনার সংগে জড়িত। শ্রীবল্‌গা মোহন জমাতিয়া সি, পি, আই (এম) দলের একজন কর্মী এবং দুষ্কৃতিকারীরা ত্রিপুরা উপজাতি যুব সমিতির সমর্থক বলিয়া পুলিশের সন্দেহ।

এখানে উল্লেখ করা যায় যে গত ২৪শে ফেব্রুয়ারী ১৯৮১ ইং তারিখ উপজাতি যুব সমিতির সমর্থক শ্রীবিপিন চন্দ্র জমাতিয়াকে গ্রেপ্তার করার জন্য পুলিশ বুড়বুড়িয়া গ্রামে হানা দিয়াছিল! প্রতীয়মাণ হয়, দুষ্কৃতিকারীরা সন্দেহ করেন শ্রীবল্‌গা মোহন জমাতিয়া পুলিশের সহিত সংযোগিতা করে। এখন পর্য্যন্ত কাহাকেও গ্রেপ্তার করা হয় নাই।

উচ্চ পদস্ত পুলিশ অফিসারগণ তদন্ত কার্য্য তত্বাবধান করিতেছেন। শ্রীবল্‌গা মোহন জমাতিয়ার অনুসন্ধানের জন্য ব্যাপক তদন্ত চলিতেছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মাননীয় মন্ত্রী মশাই এখানে যে অনন্ত হরি জমাতিয়াকে অপহরণ করা হয়েছে বলে বললেন, সে কোন রাজনৈতিক দলের সদস্য বলতে পারেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী—এটা আমার জানা নেই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া—উনি টি, ইউ, জে, এস এর কর্মি এবং টি, ইউ, জে, এস কর্মিদের দুষ্কৃতিকারীরা অপহরণ করছে, এটা মাননীয় মন্ত্রী মশাই অবগত আছেন কি?

শ্রীনৃপেন চক্রবর্তী—এই রকম কোন ঘটনার কথা আমার জানা নেই।

মিঃ স্পীকার—সভার পরবর্তী কার্য্যসূচী হলো, এ্যাসুরেন্স কমিটির একাদশতম প্রতিবেদন উত্থাপন।

আমি মাননীয় সদস্য, শ্রীসুবোধ চন্দ্র দাস মহোদয়কে অনুরোধ করছি, তিনি যেন এ্যাসুরেন্স কমিটির ১১তম প্রতিবেদনটি এই সভায় পেশ করেন।

শ্রীসুবোধ চন্দ্র দাস---মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ্যাসুরেন্স কমিটির ১১তম প্রতি-বেদনটি আমি এই হাউসের সামনে পেশ করছি।

মিঃ স্পীকার---মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি, তারা যেন নোটিশ অফিস থেকে প্রতিবেদনের প্রতিলিপিটি গ্রহণ করে নেন।

এখন সভার আলোচ্য বিষয় হচ্ছে, ১৯৮০-১৯৮১ ইং সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর (ডিমাণ্ড ফর সাপ্লিমেণ্টারী গ্রেন্টস) উপর সাধারণ আলোচনা আমি মাননীয় সদস্যগণকে অনুরোধ করছি যে আলোচনা চলা কালে তারা যেন তাদের বক্তৃতা অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর সীমাবদ্ধ রাখেন।

আলোচনা শুরু হওয়ার আগে আমি উভয় দলের চীফ হুইপদের অনুরোধ করছি যে, এই আলোচনায় তাদের দলের যে সকল সদস্য অংশ গ্রহণ করবেন, তাদের একটি নামের তালিকা আমায় দিয়ে দেন।

আমি এখন মাননীয় সদস্য, দ্রাউ কুমার রিয়াংকে আলোচনা শুরু করবার জন্য অনুরোধ করছি।

শ্রীদ্রাউ কুমার রিয়াং---মাননীয় স্পীকার, স্যার, সাপ্লিমেন্টারী ডিমাণ্ডস ফর গ্রেন্টস ফর দি ইয়ার ১৯৮০-৮১ সম্বন্ধে আমার কয়েকটা বক্তব্য আমি এখানে রাখছি। আমরা দেখছি যে এখানে পুলিশ খাতে অতিরিক্ত আরও কিছু টাকা চাওয়া হয়েছে তার পরিমাণ হচ্ছে ৯০ লক্ষ ৫০ হাজার টাকা। এই চাওয়ার পিছনে যে কথাটা বলা হয়েছে, সেটা হচ্ছে এই যে, পুলিশের কর্ম ক্ষমতা বাড়ানোর জন্যই এই টাকাটা লাগবে। কিন্তু আমরা গত দাঙ্গার সময়ে পুলিশ কি ভূমিকা নিয়েছিল, তা দেখছি। এটা অত্যন্ত দুঃখের কথা যে পুলিশ যেখানে শান্তি স্থাপনে কর্তব্য করার কথা, সেখানে তারা তা না করে ঐ দাঙ্গাকে প্রসারিত করতে সাহায্য করেছিল। বিশেষ একটা ঘটনার কথা আমি এখানে তুলে ধরতে চাই, সেটা হচ্ছে তুঙ্গাচড়া একটা গ্রাম যেটা তেলিয়ামুড়া থেকে ১৫/২০ মাইল দূরে, সেখানে দাঙ্গার হওয়ার কোন প্রশ্নই উঠতে পারে না। তবুও একজন এ্যাসি-স্টেন্ট সাব-ইন্সপেক্টার তার দল বল নিয়ে সেই এলাকাতে গিয়েছিল কারণ সেখানে নাকি দুষ্কৃতকারীরা লুকিয়ে ছিল। যা হউক সেখানে কোন দুষ্কৃতকারীকে খুঁজে না পেয়ে, সেখানে যেসব জুমিয়া বা রিয়াং পরিবার ছিল, তাদের বাড়ী ঘর পুড়িয়ে দিয়ে এবং তার সাথে যে উপজাতি কনেষ্টবল ছিল, তাকে পথের মধ্যে হত্যা করে তিনি ফিরে এলেন। কাজেই এই যে পুলিশ, এরা কার নির্দেশে এই সব কাজ কর্ম করেছে, তা আমাদের বোধগম্য হচ্ছে না, অথচ সেই পুলিশের জন্য পুলিশ খাতে অতিরিক্ত সাপ্লি-মেন্টারী ডিমাণ্ডের মাধ্যমে আরও বেশী টাকা চাওয়া হচ্ছে। কাজেই এটা আমরা মানতে পারি না। এটার অর্থ এই নয় যে সব পুলিশই বা সব পুলিশ অফিসারই অন্যায় করছে, তাদের মধ্যে অনেক ভাল পুলিশ এবং পুলিশ অফিসার থাকতে পারেন। আমরা লক্ষ্য করছি যে, এই বামফ্রন্ট সরকারের আমলে পুলিশ রিজার্ভ লাইনে বেতন বাড়ানোর জন্য ট্রেড ইউনিয়ন করা হচ্ছে, কিভাবে পুলিশকে দিয়ে রেড গার্ডের মতো কাজ করানো যায়, সেই চেষ্টা করা হচ্ছে। আর পুলিশদের মধ্যে যারা ভাল পুলিশ এবং পুলিশ অফিসার তারা কোনঠাসা হয়ে যাচ্ছে, তারা কোন কাজই করতে পারছে না, যদিও তারা কাজ করতে চায়। কারণ ভাল লোক এই সরকার চায় না, এই সরকার চায় তাদেরই, যাদের দিয়ে ঐ চীন দেশের মতো মাউ সেতুং এর দেশের রেড গার্ডের

মতো কাজ করানো যাবে। কেন না, এটা তাদের আগামী ইলেক্শানের কাজে লাগবে। তাই বলছিলাম যে পুলিশের মধ্যে একটা বিশৃঙ্খলা চলছে, পুলিশের মধ্যে ডিসিপ্লিন বলে কোন জিনিষ নেই, এটা আমরা গত দাঙ্গার সময়ে লক্ষ্য করেছি। এমন কি দাঙ্গার সময়ে লক্ষ্য করেছি। এমন কি দাঙ্গার সময় যে সব পুলিশ অন্যায় কাজ কর্ম করেছিল, এই বামফ্রন্ট সরকার তাদের বিরুদ্ধ কোন শাস্তিমূলক ব্যবস্থা এখন পর্য্যন্ত নেন নাই, বরং তাদের আরও ইণ্ডিসিপ্লিন হয়ে উঠার জন্য আমল দিয়ে যাচ্ছেন। কাজেই পুলিশের জন্য এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী, এটাকে আমরা সমর্থণ করতে পারছি না। অন্য দিকে আমি এই সরকারের কাছে অনুরোধ জানাব যে, পুলিশের ডিসিপ্লিন ফিরিয়ে আনুন, তাদের কর্ত্তব্য পরায়ন করে তুলুন এবং তারা যাতে জনগণের প্রকৃত সেবক হয়ে উঠতে পারেন, তার জন্য পরিবেশ সৃষ্টি করুন। আর উপযুক্ত অফিসার যারা দাংগার সময় ভাল কাজ করেছেন তাদের যাতে মূল্য দেওয়া হয় সেটাও আমি অনুরোধ করব এবং পুলিশকে নিয়ে রাজনীতি না করার জন্যও আমি অনুরোধ রাখব। আর একটা কথা এগ্রিকালচার সম্পর্কে বামফ্রন্ট সরকার অতিরিক্ত ব্যয় বরাদ্দ চেয়েছেন। তারা সব সময় বলে থাকেন যে তারা গরীবের বন্ধু খেটে খাওয়া মানুষের বন্ধু কৃষকদের উন্নতির জন্য তারা অনেক কিছু করেছেন। কিন্তু আমরা দেখছি যে, গ্রামের গরীব কৃষকেরা কত কষ্ট করে তাদের জমিতে ফসল ফলাচ্ছেন কিন্তু সেই ফসল ঘরে তোলার পর তারা আর তাদের সেই ফসলের নায্য দাম পাচ্ছেননা। আমি দেখেছি, যে, কৃষকেরা ৫ পয়সায় দরে বেগুন বিক্রী করেছেন। সেই রকম ভাবে দেখেছি যে, আলু এবং পাট বিক্রী করার ব্যাপারেও এই বামফ্রন্ট সরকার দলবাজী করছেন। যারা সি. পি, এম, এর সমর্থক তাদের পাটই কিনা হচ্ছে। আর যারা সমর্থক নয় তাদের পাট কিনা হচ্ছে না। ফলে সেই সব কৃষককে বাধ্য হয়ে মহাজনদের কাছে যেতে হচ্ছে আর একটা ব্যর্থতা দেখেছি। জুমিয়াদের ব্যাপারে আমরা দেখেছি যে, জুমিয়ারা তাদের উৎপাদিত ফসল---তিল, কার্পাস, মরিচ ইত্যাদি ফসল বিক্রী করতে না পারাতে বাধ্য হয়ে তারা মহাজনদের কাছে অল্প দামে বিক্রী করছে। আর ইরিগেশানের ব্যাপারে কিছু কিছু জায়গায় তারা ইরিগেশানের ব্যবস্থা করেছেন ঠিকই কিন্তু আমরা দেখছি যে বগাফা এই সব এলাকাতে ইরিগেশানের কোন ব্যবস্থাই হয় নাই। আর লেবার এণ্ড এমপ্লয়মেন্ট সম্পর্কে তারা কিছু ব্যয় বরাদ্দ চেয়েছেন-- অর্থাৎ বাজার এবং দোকান ইত্যাদির উন্নতির জন্য ব্যয় বরাদ্দ চেয়েছেন। কিন্তু গত ৩০ বছর কংগ্রেসী আমলে যেমন শুধু শহর এলাকার বাজারগুলির উন্নতি করার জন্যই চেষ্টা করা হত, ঠিক তেমনি এই বামফ্রন্ট সরকারের আমলে আমরা দেখছি শহরের বাজারগুলির উন্নতির জন্যই কেবল চেষ্টা করা হচ্ছে। কিন্তু পাহাড় এলাকার বাজারগুলির উন্নতির জন্য কোন চেষ্টাই এই বামফ্রন্ট সরকার করছেন না। সেই একই ট্রেডিশান এখনও চলছে। সেজন্য আমরা দুঃখিত। আমাদের কথা হচ্ছে বামফ্রন্ট সরকার প্রত্যন্ত অঞ্চলে নূতন নূতন বাজার সৃষ্টি করে পাহাড় এলাকার লোকদের আরও উৎসাহ দেবেন এটা আশা করব। আর একটা জিনিষ আমরা এখানে লক্ষ্য করছি সেটা হল পি, ডাবলিও, ডি,--পি, ডাবলিও, ডি, সম্পর্কে

কিছু অতিরিক্ত ব্যয় বরাদ্দ এখানে চাওয়া হয়েছে। আমরা গত এক বছর যাবৎ এটা লক্ষ্য করে আসছি যে, এই পি, ডাবলিও, ডি, তার কাজের ব্যাপারে যেন শামুকের সংগে পাল্লা দিয়ে চলছে। বিলোনীয়া, খোয়াই এই সব এলাকার রাস্তা ঘাট-এর কিছুই উন্নতি হয় নাই। এমন কি আগরতলা সহরের রাস্তার কাজও সম্পূর্ণ-ভাবে করতে পারেন নাই। তারপর ল্যাম্পস সম্পর্কে---ল্যাম্পসের গোদাম করা হবে বলা হচ্ছে অথচ এই পর্যন্ত আমরা দেখছি যে মাত্র একটা গোদাম তৈরী হয়েছে। আর বাকীগুলি যে কবে হবে সেটা আমরা জানি নাই। আর একটা ব্যাপার হচ্ছে কোল্ড স্টোরেজ-এই কোল্ড স্টোরেজের ব্যাপারটা এখনও কোল্ড স্টোরেজেই রয়ে গেছে। এই সব কারণে আমরা বামফ্রন্ট সরকারের এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীকে আমরা সমর্থন জানাতে পারি না। আমরা আশা করব যে বামফ্রন্ট সরকার একটা কাজের পরিবেশ সৃষ্টি করে কাজেই নামে দলবাজী না করে ত্রিপুরার উন্নতির জন্য চেষ্টা করে যাবেন---এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার ঃ---শ্রীরুদ্রেশ্বর দাস।

শ্রীরুদ্রেশ্বর দাস ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে আমি এটাকে সমর্থন করছি। সমর্থন করি এই জন্য যে, বামফ্রন্ট সরকার ত্রিপুরার ত্রিপুরার গরীব মানুষের স্বর্থে সর্বস্তরের মানুষের স্বার্থে বহু কাজ করেছেন এবং করবেন। সেজন্য আমাদের আরও টাকার দরকার আছে আমরা অতীতে দেখেছি যে, কংগ্রেস আমলে বাজেটে যে পরিমাণ টাকা ধরা হত তার অধিকাংশ টাকাই বছরের শেষে ফেরত যেত। কিন্তু বামফ্রন্ট সরকার কাজের মাধ্যমে এটা প্রমাণ করেছেন যে, আমরা শুধু টাকা খরচাই করিনা, আমাদের আরও টাকার প্রয়োজন হয়। আমরা দেখেছি যে, ভারতবর্ষ স্বাধীন হওয়ার আগে ভারত-বর্ষের মানুষের মনে যে আশা আকাঙ্খা ছিল আজকে আমরা দেখতে পাচ্ছি সেই সব আশা আকাঙ্খা ধুলিসাৎ হয়েছে। অপর দিকে দেখা যাচ্ছে সাধারণ মানুষের উপর শোষণ আরও বাড়ছে এবং কেন্দ্রীয় সরকার প্রতি বছরই ঘাটতি বাজেট করে যাচ্ছেন। কিন্তু আমরা ক্ষমতায় আসার পর অর্থাৎ যখন আমরা '৭৮ সালে মন্ত্রী সভা গঠন করি তখন থেকেই কংগ্রেস (আই), আমাদের হটাবার জন্য অনেকবার আকাশবাণীর মাধ্যমে বিভিন্ন সময়ে বিভিন্ন বক্তৃতা দিয়েছেন। কিন্তু মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এটা পরিস্কার যে, ত্রিপুরার ১৭ লক্ষ মানুষ বিপুল ভোটে সাংবিধানিক কাঠামোর মধ্য দিয়ে আমাদের ক্ষমতায় বসিয়েছে। সেখান থেকে আমাদের সরিয়ে দেবার জন্য এ কংগ্রেসী (আই), "অমরা বাঙ্গালী" এবং উপজাতি যুব সমিতি চক্রান্ত করে চলছে ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন চালু করার জন্য (ইন্টারাপসান) কিন্তু আমরা লক্ষ্য করেছি যে এই বিধান সভায় যখন বামফ্রন্ট সরকার ত্রিপুরার উপজাতিদের জন্য স্বশাসিত জেলা পরিষদ বিল পাশ করে তখন দেখা গেল যে "আমরা বাঙ্গালী," উপজাতি যুব সমিতি এবং কংগ্রেস (আই) সেটা যাতে আমরা কার্যকরী করতে না পারি সেজন্য তারা চীৎ-কার সুরু করে দেয়...

বে-আইনি হস্তান্তরের যে কাজ বামফ্রন্ট সরকার সুরু করেছিলেন সেটাও তারা করতে দেবে না। তারপরে আমরা স্বশাসিত জেলাপরিষদ বিল আনলাম। সেখানে

আমরা লক্ষ্য করেছি যে, উপজাতি যুব সমিতি এই হাউসে এই বিলকে সমর্থন করলেন, কিন্তু বাইরে গিয়ে বলতে লাগলেন যে এই বিলে রাষ্ট্রপতির সই হবে না। কিন্তু মাননীয় রাষ্ট্রপতি সই দিয়েছেন। তারপরে তারা সুরু করলেন যে না এটার নির্বাচন হবে না। কিন্তু বামফ্রন্ট সরকার গত ১৩ জুলাই স্বশাসিত জেলা পরিষদের নির্বাচন ঘোষণা করলেন তখন উপজাতী যুব সমিতির বন্ধুরা টের পেলেন যে, এবার তো নির্বাচন হবে। তাই শিলংএ কনফারেন্সে তারা ঠিক করলেন যে, এই নির্বাচন বানচাল করতে হবে। তাই তৈদুতে এক সম্মেলন করে ঘোষণা করলেন যে, ত্রিপুরা থেকে বিদেশীদেরকে বিতারণ করতে হবে। তারা বাজার বয়কট আরম্ভ করলেন। যার ফল হল ১৯৮০ সালের জুনের দাঙ্গা। এর মধ্যে লক্ষ্য করেছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী এখানে রিপোর্ট করেছেন যে, তিন লক্ষ ১৫ হাজার শরনার্থী শিবিরে ছিল। হাজার হাজার মানুষ বাড়ীছাড়া হয়েছিল। এই সমস্ত লোককে টাকা দিয়ে, ঘরবাড়ী তৈরী করে তাদেরকে বাড়ী ঘরে পাঠাতে অনেক টাকা খরচ হয়েছে। সেই জন্যই এই সাপ্লিমেনটারী বাজেট। আমরা লক্ষ্য করেছি, এই অবস্থার মধ্যে এখন কংগ্রেস (আই) ও "আমরা বাঙ্গালী" রাষ্ট্রপতি শাসনের জন্য শ্লোগান দিচ্ছে। উপজাতি যুব সমিতি প্রথমে এই দলে ছিল না, কিন্তু দিল্লিতে গিয়ে পরামর্শ করে তারা এখন রাষ্ট্রপতি শাসনের জন্য শ্লোগান দিচ্ছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা লক্ষ্য করেছি যে, এই বিধান সভায় বিরোধী পক্ষের সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণকে বয়কট করে চলে গেলেন। আবার দেখলাম হাউসে আসলেন। ত্রিপুরার মানুষ তাদের স্বরূপ বুঝেছেন। আজকে তাদের পায়ের তলায় মাটি নেই। তাই তারা সকালে এক কথা বলে আর বিকালে আরেক কথা বলে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই ব্যাপারে একটা গল্প মনে পড়ছে। সেটা হল কোন গ্রামের একজন কৃষক বৈশাখ মাসে তার একটা গরু হারিয়ে যায়। সারা দিন এই খোঁজতে খোঁজতে সে পরিশ্রান্ত হয় এবং জল পিপাসায় ধরে। তখন সে বাড়ীতে এসে তার ছেলেকে বলে যে, ভাই আমাকে এক গ্লাস জল দাও। তার স্ত্রী শুনে বলে যে, আরে এ কি বলছ? ছেলেকে বলছ 'ভাই'? তখন সে উত্তর দিল যার গরু বৈশাখ মাসে হারায় সে ছেলেকে ভাই-ই বলবে। কেন্দ্রে কংগ্রেস (আই) মন্ত্রী সভা গঠিত হওয়ার পর থেকে দেশে জিনিস পত্রের দাম বেড়ে চলেছে। তাই তো চার দিকে আন্দোলন হচ্ছে। শ্রীমতী গান্ধী বলছেন যে আন্দোলন হল বিলাসিতা। আবার তিনিও দিল্লীতে লাখ লাখ টাকা খরচ করে কৃষাণ সম্মেলন করছেন। আর এদিকে যখন সাধারণ কৃষকরা আন্দোলন করছে তখন তিনি বলছেন এটা বিলাসিতা। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমরা দেখছি উপজাতি যুব সমিতির বন্ধুরা একটা বিকল্প মন্ত্রীসভা গঠন করেছিলেন। সেখানে হরিনাথ বাবু ছিলেন শিক্ষামন্ত্রী। সেখানে তাদের প্রশাসনে ডি, এম, হবে ন একজন মট্রিক পাশ লোক। এই ভাবে তারা স্বাধীন ত্রিপুরা গঠনের স্বপ্ন দেখে ছিলেন। এই স্বপ্নেরই ফলশ্রুতি হল গত জুনের দাংগা। কিন্তু ত্রিপুরার মানুষ বুঝতে পেরেছেন তাদের স্বরূপ। তাই ত্রিপুরার পাহাড়ী, বাংগালী মণিপুরী সকল শ্রেণীর মানুষ এই সাম্প্রদায়িক দাংগাকে বন্ধ করে দিয়েছে। তাই তাদের আশা পুরণ হল না। ফ্রাসটেশনে তারা এখন ভুগছেন। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে যে অতিরিক্ত ব্যয়বরাদ্দ পেশ করেছেন সেটাকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ইনকিলাব, জিন্দাবাদ।

মিঃ ডেপুটী স্পীকার ঃ--- শ্রীউমেশ চন্দ্র নাথ।

শ্রীউমেশ চন্দ্র নাথ ঃ--- মাননীয় ডেপুটী স্পীকার স্যার, এখানে ১৯৮০-৮১ সালের যে সাপলিমেন্টারী বাজেট পেশ করা হয়েছে আমি সেটাকে সমর্থন করি। সমথন করি এই কারণে যে, যে সমস্ত অসমাপ্ত কাজ রয়েছে সেই কাজগুলি সরকার করবেন। মাননীয় ডেপুটী স্পীকার স্যার, আমরা যদি হিসাব করে দেখি তাহলে দেখব যে, গত ৩০ বছরে কংগ্রেস সরকার যা করতে পারে নি এই বামফ্রন্ট সরকার তা তিন বছরে করেছেন। ত্রিপুরার বিভিন্ন কাজ সমাপ্ত করে রাজ্যকে অগ্রসর করে নেওয়ার জন্য এই বাজেটে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

এই বাজেট ত্রিপুরার বিভিন্ন প্রান্তে অগ্রগতির রূপ নেবে বলে আমি মনে করি। মিঃ ডেপুটী স্পীকার স্যার, আজকে আমি লক্ষ্য করেছি, এই সরকার ত্রিপুরা রাজ্যে বিগত তিন বছরের মধ্যে যে ভাবে কাজ কর্ম করছে তা খুবই প্রশংসার যোগ্য। তাঁরা গরীব মানুষদের জন্য কাজ করেছে, কৃষকদের জন্য কাজ করেছে, খাজনা মুকুব করেছে। তার সাথে সাথে আমি আরো বলতে চাই এই বাজেটে বিভিন্ন খাতে যে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে তা খুবই যুক্তি পুর্ণ। শিক্ষার ক্ষেত্রে দেখি যে, এই সরকার টিফিনের সময় খাদ্যের ব্যবস্থা করেছেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার; এটা কি কেউ কোন দিন কল্পনা করতে পেরেছিল ? শুধু টিফিনই নয়; বিনা বেতনে ছাত্র ছাত্রীদের পড়ার ব্যবস্থা করে দিয়েছেন; সেই সঙ্গে সঙ্গে আমি আরো বলতে চাই, শ্রমিক, গরীব ও মেহনতী মানুষের যাতে রুজি বাড়ে সে জন্য সরকার কাজ করে চলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই সরকার যে বাজেট প্রনয়ন করেছেন এরকম গণমুখী বাজেট আমরা বিগত কংগ্রেসী শাসনের সময় দেখতে পাই নি। কাজে কাজেই আমি মনে করি, এই বাজেট এবং অতিরিক্ত ব্যয় বরাদ্দের দ্বারা ত্রিপুরার গরীব অংশের মানুষের অগ্রগতির কাজকে ত্বরান্বিত করবে। কাজেই এই বাজেট এবং অতিরিক্ত ব্যয় বরাদ্দের যে দাবী সেই দাবীকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ--- শ্রী জিতেন্দ্র সরকার।

শ্রীজিতেন্দ্র সরকার---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের মঞ্জুরী রেখেছেন তা আমি সমর্থন করি। সমর্থন করি এই কারনে, ত্রিপুরার গরীব মেহনতী মানুষের স্বার্থে এই টাকা খরচ করা হবে, এবং ত্রিপুরার সামগ্রিক কল্যাণের জন্য ব্যয় ধরা হয়েছে বলে। বিভিন্ন খাতে এই টাকা বরাদ্দ ধরা হয়েছে। বিরোধী দল নেতা দ্রাউ বাবু এই ব্যয় বরাদ্দের উপর আলোচনা করতে গিয়ে, এর সমালোচনা করে গেছেন। আমরা লক্ষ্য করেছি যে, যে কোন জন কল্যাণ কাজই বামফ্রন্ট করে থাকুন না কেন, তা উনার পছন্দ নয়। ত্রিপুরা রাজ্যে প্যাক্স্ এবং ল্যামপস্ গঠিত হয়েছে উপজাতি সমাজের মধ্যে যারা শোষিত এবং নিস্পেষিত হয়েছে তাদের সাহায্য করার জন্য। যে সব উপজাতি জুমিয়া পরিবার মহাজনদের শিকার হয়েছিল তাদের রক্ষা করছে এই প্যাক্স এবং ল্যাম্পস্ গুলি। আগে ১০।১২ টাকা দাদনের পরিবর্ত্তে ১০।১২ মন ধান নিয়ে যেত। যেটুকু জিনিস উপজাতিরা তৈরী করত তা মহাজনের গোলায় উঠে যেত। কিন্তু বামফ্রন্ট সরকার এসে এই উপজাতি পরিবারগুলিকে রক্ষা করার জন্য বিশেষ প্রচেষ্টা

চালিয়েছেন। কাজে কাজেই এই সব কাজ ব্রাউ বাবুদের ভাল লাগবে না। উনি আরো অনেক কথাই বলেছেন। উনি বলেছেন, সি, পি, এম, কর্মী না হলে এই ল্যাম্পস্ কিংবা প্যাকস্গুলি পাট ক্রয় করে না। আমি তাদের জিজ্ঞাসা করতে চাই, টি, ইউ, জে, এস, এর লোকরা কি বুকে ব্যাজ লাগিয়ে যেতেন পাট বিক্রি করার জন্য?

( ভয়েসেস অব অপজিশান বেঞ্চ ঃ---ঐ যে শ্লিপ )

তারাও শ্লিপ দিয়ে থাকেন। বলে দেওয়া হয় ওদের কাছ থেকে যেন পাট কেনা হয়। এখানে পুলিশের বিরুদ্ধে যে কথা বলা হয়েছে তার সম্পর্কে আমি বলতে চাই যে, এই পুলিশ দাঙ্গার সময় যে ভূমিকা গ্রহণ করেছিল তা সত্যি প্রশংসার যোগ্য। আমি এ বিষয়ে বিশেষ কিছু বলতে চাচ্ছি না। শুধ্ এই কথা বলতে চাই জুনের দাঙ্গার সময়ে আমি এম, এল, এ, হোস্টেলে ছিলাম। তখন যে রকম পরিস্থিতির সৃষ্টি হয়েছিল তাতে যদি পুলিশ অতন্দ্র প্রহরীর মত না থাকত, তাহলে ব্রাউ বাবুরা বিধান সভায় আসতে পারতেন না। যখনই যেখানে গণতান্ত্রিক অধিকার লুন্ঠিত হচ্ছে তখনই সেখানে পুলিশ তার পদক্ষেপ নিয়ে সাহায্য করছেন। পুলিশ অক্লান্ত পরিশ্রম করে ত্রিপুরায় শান্তি ফিরিয়ে এনেছেন। এখানে উনি একটি প্রশ্ন তুলেছেন, মাও সে তুঙ-এর রেড ফোর্সের কথা। আমরা জানি, সাদা চামড়ার শোষনের বিরুদ্ধে এই রেড ফোর্স কাজ করেছে। আমি বিশ্বাস করি, ভারতবর্ষের মানুষ যদি সেই মন্ত্রে দীক্ষা নেয় কিংবা দীক্ষিত হন, তাহলে ভারতবর্ষে যে শোষন, যে অত্যাচার চলছে তার থেকে মুক্তি পেতে পারে। স্যার, আমরা দেখেছি উপজাতি যুব সমিতির বন্ধুরা আজকে স্বপ্নের ঘোরে অনেক কথাই বলেছেন। যেমন ময়না তার সাবলীল গতিতে সুন্দর সুরে কথা বলে, তেমনি উপজাতি যুব সমিতির লোকেরাও তাদের জন্ম লগ্ন থেকে সুন্দর সহজ ভাষায় কথা বলছেন এবং সাধারণ মানুষকে বুঝিতে চেষ্টা করেছেন। কিন্তু ময়নাকে বাজ পাখী ধরলে ময়না যেমন ট্যাঁ, ট্যাঁ সুরে কথা, বলতে থাকে, আজকে উপজাতি যুব সমিতির বন্ধুদেরও একই অবস্থা হয়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন উনাদেরকে চেপে ধরেছেন তখন তাদের দাবী দাওয়া জেলা পরিষদই বলুন, তাদের ৪ দফা দাবীই বলুন বা অন্যানও দাবীর কথাই বলুন, সে দাবী আজকে নেই। আজকে "আমরা বাঙ্গালী", কংগ্রেস ( আই ) বা বামফ্রন্ট বিরোধী অন্যান্য শক্তির সঙ্গে হাত মিলিয়ে রাজ্যে রাষ্ট্রপতির শাসন জারীর চেষ্টা করছেন। কাজেই ময়নাকে বাজ পাখী ধরেছে, তাই রামনাম ভুলে গিয়ে "ট্যাঁ ট্যাঁ" করে চীৎকার করেছে। আমি উপজাতি যুব সমিতির বন্ধুদের বলব তারা যেন সম্বিৎ ফিরে পান। ত্রিপুরা রাজ্যে এই সমস্ত করে সুবিধা হবেনা, গরীব মেহনতী মানুষের চোখকে ফাঁকী দেওয়া যাবেনা। এখানে আপনাদেরকে বসবাস করতে হবে। আপনাদের দাবী দাওয়া থাকতে পারে, কিন্তু আমরা তো ন্যায্য দাবী দাওয়ার জন্য লড়াই করে যাচ্ছি। শোষিত মানুষের যে সংগ্রাম সারা ভারতবর্ষে জুড়ে চলছে, সেটা ত্রিপুরা রাজ্যেও চলছে। কাজেই আসুন সেই সংগ্রামে আমাদের পথিক হোন, এই আহবান আমি আপনাদের কাছে রাখছি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই যে ব্যায় বরাদ্দ এখানে রাখা হয়েছে সেটাকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---শ্রীব্রজমোহন জমাতিয়া।

**শ্রীব্রজমোহন জমাতিয়া ঃ**---মাননীয় ডেপুটি স্পীকার, আজকে ১৯৮০-৮১ অতিরিক্ত ব্যায় বরাদ্দ যে হাউসে উপস্থাপন করা হয়েছে সেটাকে আমি সমর্থন করি। বামফ্রন্ট সরকার যে ত্রিপুরাবাসীর সর্বাঙ্গীন কল্যান সাধনে প্রয়াসী হয়েছেন। এই অতিরিক্ত ব্যায় বরাদ্দই তার প্রমান। স্যার, বিগত তিন দশক ধরে কংগ্রেসী সরকারের আমলে গ্রামাঞ্চলে শিক্ষা ক্ষেত্রে কোন নজর দেওয়া হয়নি। তারা শুধু শহরাঞ্চল গুলিতে শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করেছেন। কিন্তু বামফ্রন্ট সরকারে আসার পর আমরা দেখেছি, বামফ্রন্ট সরকার গ্রামাঞ্চলে শিক্ষা প্রসারে বিশেষ ভাবে ব্রতী হয়েছেন এবং ত্রিপুরা রাজ্যের মানুষ জাতি-উপজাতি নির্বিশেষে যাতে শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত না হয় তৎজন্য প্রতিটি গ্রামাঞ্চলে স্কুল, হাইস্কুল স্থাপন করছেন। তবে বামফ্রন্ট সরকার যদি ত্রিপুরাতে আরও এক শতটি স্কুল স্থাপন করতে পারেন, তাহলে ত্রিপুরাবাসী নিজেদের ঘরে বসেই মাধ্যমিক পরীক্ষা পাস করতে পারবেন। এতেই প্রমানিত হয় যে, বামফ্রন্ট সরকার প্রতিটি জাতির সুসম বিকাশে বিশেষ ভাবে নজর দিয়েছেন। স্যার, এই অতিরিক্ত ব্যায় বরাদ্দের মধ্যে জল সরবরাহ, রাস্তাঘাট তৈরী এবং গ্রামীন বৈদ্যুতিকরণ ব্যবস্থা রেখেছিলেন। এগুলি অনুন্নত ত্রিপুরাকে উন্নতি সাধন করতে হলে বিশেষ ভাবে প্রয়োজন এবং এজন্য আমি এই অতিরিক্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করছি। স্যার, আমাদের উপজাতি সমতির বন্ধুরা ত্রিপুরার জনগনের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। কোন মানুষ তার আস্থা যদি হারিয়ে ফেলে তাহলে সে পাগলের মত প্রলাপ বকতে থাকে, তেমনি আমাদের উপজাতি যুব সমিতির বন্ধুরা এই ত্রিপুরাবাসীর কাছ থেকে আস্থা হারিয়ে ফেলেছেন তাই তারা আজকে পাগলের মত প্রলাপ বকছেন। আজকে তাদের যে কর্মসূচী সেই কর্মসূচী বানচাল হয়ে গেছে। স্যার, ১৯৭৯ ইং থেকে তারা গাদা বন্দুক তৈরী শুরু করেছেন। কিন্তু কার সঙ্গে যুদ্ধ করার জন্য তারা এই গাদা বন্দুক তৈরী করেছেন? সাম্রাজ্য বাদীদের সঙ্গে যুদ্ধ করার জন্য, নাকি দীর্ঘ ৩০ বৎসর ধরে যারা ত্রিপুরাকে শাসন করেছিলেন সেই কংগ্রেসীদের বিরুদ্ধে যুদ্ধ করার জন্য? অপরদিকে আমরা দেখেছি, "আমরা বাঙ্গালীও" রাম-দা তৈরী করেছেন। একদিকে গাদা বন্দুক অপরদিকে রামদা। কার সঙ্গে লড়াই করবে? না, নিজেদের মধ্যেই তারা এখন লড়াই শুরু করে দিয়েছেন! যদি তারা গণতন্ত্রকে মানতেন, যদি গণতন্ত্র সম্পর্কে বিন্দু মাত্র শ্রদ্ধা থাকত তাহলে এই খুন, জখন হয়ে গেল, সেটা তো তারা বন্ধ করতে পারতেন। কিন্তু কৈ সেটা তো তারা করেন নি। যদি উপজাতি যুব সমিতির মানুষেরা খুন জখম না করতেন তাহলে তারা গ্রামে গ্রামে এই ভাবে পালাতেন না। স্যার, ১৩ তারিখে যা ঘটেছে বগাফা ব্লকে, আমি নিজে বগাফা ব্লকের চেয়ারম্যান। উনারা অভিযোগ করছেন, আমি নাকি রাজনীতি করার উদ্দেশ্যে ফুড-ফর-ওয়ার্কের সমস্ত কাজকে কমুনিষ্টদের মধ্যে বিলি বন্টন করেছি। স্যার, কাঁঠালিয়া গ্রামের প্রধান চিতোরিয়া রিয়াং, তিনি একজন উপজাতি যুব সমিতির দলভুক্ত কর্মী। তিনি ঐ এলাকার ফুড-ফর-ওয়ার্কের ১২০০ লেবারের মধ্যে ৬০০ লেবারের টাকা আত্মসাৎ করে ফেলেছেন। কিন্তু পরে তাকে সমস্ত টাকাটাই দিতে হয়েছে। শুধু তাই নয় স্যার, লক্ষীছড়া গ্রামের প্রধান শ্রীনরেন্দ্র রিয়াং তিনিও উপজাতি যুব সমিতির দলভুক্ত কর্মী। তিনি, লক্ষীছড়া পঞ্চায়েত অফিসের ঘর তৈরীর জন্য দুই হাজার টাকা মুঞ্জুর হয়েছিল, সেই টাকা অফিসের জন্য ঘর তৈরী না করে সমস্ত টাকাটাই আত্মসাৎ করে ফেলেন। ঐ গাঁওসভার অন্যান্য সদস্যরা এই ঘটনার অভিযোগ করে আমার কাছে একটা চিঠি এবং মিনিষ্টারের

কাছে একটা চিঠি দিয়েছেন। সেই টাকাগুলিও তাকে ফেরৎ দিতে হয়েছে। এই হচ্ছে উপজাতি যুব সমিতির কার্য্যকলাপ।

মিঃ ডেপুটি স্পীকার ঃ--মাননীয় সদস্য আপনি রিসেসের পরে আবার আপনারা বক্তব্য রাখবেন। এই সভা অদ্য বেলা দুই ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রইল।

AFTER RECESS AT 2 P. M.

মিঃ ডেপুটি স্পীকার ঃ মাননীয় সদস্য শ্রীব্রজ মোহন জমাতিয়া আপনার অসমাপ্ত ভাষণ বলার জন্য অনুরোধ করছি।

শ্রীব্রজ মোহন জমাতিয়া - মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া বলেছেন ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কোন কাজই হয় নি এবং ফুড-ফর-ওয়ার্কের সমস্ত কাজ পেয়েছেন যারা মাকর্সবাদী কমিউনিষ্ট পার্টি করেন; যারা কংগ্রেস বা অন্য কোন পার্টি করেন তাদের ফুড-ফর-ওয়ার্কের কাজ দেওয়া হয় না। মাননীয় সদস্য শ্রীনগেন বাবু এমন কথাও বলেছেন যে চাকুরীও কেবল কমিউনিষ্ট পার্টি প্রার্থীকে দেওয়া হয়েছে। আপনারা কি জানেন না, এই ত্রিপুরা রাজ্যে শ্রীশচীন্দ্র লাল সিংহ এবং সুখময় সেনগুপ্তের আমলে কত সংখ্যক লোকের চাকুরী হয়েছে এবং সেই চাকুরীও আবার বেছে বেছে যারা কংগ্রেসের আর্শীবাদ পুষ্ট দালাল তারাই পেয়েছেন। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার পার্টিগত কাজের বিচার করে কাউকে চাকুরী দেন নি। আমি বলবো মাননীয় সদস্য যেটা বলেছেন এটা সম্পূর্ণ অসত্য। কারন, বামফ্রন্ট সরকার গরীব এবং সিনিয়রিটি দেখে চাকুরী দেন। কংগ্রেস রাজত্বের মতো টাকা খেয়ে চাকুরী কাউকে দেন নি। ভারতবর্ষের কোথাও কেউ কি দেখেছেন, দাঙ্গায় ক্ষতিগ্রস্থ পরিবারকে চাকুরী দিতে? আমাদের বামফ্রন্ট সরকার এবার জুনের যে দাঙ্গা হয়ে গেল সেই দাঙ্গায় ক্ষতিগ্রস্থ পরিবারকে চাকুরী দিয়েছেন পার্টিগত কাউকে বেছে চাকুরী দেন নি, এটা আপনারা যদি ইচ্ছা করেন তাহলে খোজ নিয়ে দেখতে পারেন। কারন বামফ্রন্ট সরকার হচ্ছে দরিদ্র সাধারণ মানুষের সরকার, খেটে খাওয়া মানুষের সরকার এবং নিপীড়িত-বঞ্চিত মানুষের সরকার। বামফ্রন্ট সরকার যখন ট্রাইবুন্যাল গঠন করেছেন তখনও বিরোধীরা তার বিরোধীতা করেছেন। ৩০ বছরের কংগ্রেস শাসনে দেশের কি অবস্থা হয়েছিল এবং এই তিন বছরে বামফ্রন্ট সরকারের শাসনে দেশের কত অগ্রগতি হয়েছে সেটা মাননীয় বিরোধী সদস্যরা দেখেছেন কি? মাননীয় বিরোধী সদস্যদের বলছি গণতন্ত্র কাকে বলে জানতে হবে? মহারাজার আমলে পাহাড়ী বাঙ্গালীর মধ্যে যে ঐক্য ছিল এটাই আমাদের গণতন্ত্র। আপনারা গণতন্ত্র চান না কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার গণতন্ত্র চান। তারই ফলশ্রুতি হিসাবে বামফ্রন্ট সরকার অনেক উন্নয়নমূলক কাজ করেছেন, বিশেষ করে গরীব মানুষের জন্য আমরা অনেক কিছু করবার জন্য চেষ্টা করছি। আমরা দেখছি যে, সাম্রাজ্যবাদ দেশের অর্থনৈতিক বিকাশের পথে বাধ হয়ে দাড়াচ্ছে, গণতন্ত্র বিকাশের পথে বাধা হয়ে দাড়াচ্ছে। কিন্তু গণতন্ত্র যে দেশের অর্থনৈতিক বিকাশের পথে সাহায্য করে এটা মাননীয় বিরোধী সদস্যদের বুঝতে হবে, কেবল রাজনীতি করলেই হয় না; রাজনীতি জিনিষটা কি সেটা বুঝতে হবে এবং বুঝে বিরোধীতা করতে হবে। পিত্রা থেকে আমরা মামা এবং ভাগনে যখন খাই তখন ভাগনে

আমাকে বল্ল, মামা তুমি বাড়ী থেকে কোথাও যেও না, উপজাতি যুব সমিতির লোকেরা তোমাকে হত্যা করবে।

( ভয়েসেস্ ফ্রম দি অপজিশান বেঞ্চ---এই লোকগুলির নাম কি বলুন )

নাম বলবো না, বললে আমাকে হত্যা করা হবে। এই রিপোর্টও আমার কাছে এসেছে যে চৈত্র মাসে আমার ঘরে উপজাতি যুব সমিতির লোকেরা আগুন লাগাবে। এই যদি দেশের অবস্থা হয় তাহলে মানুষের পক্ষে জীবন ধারন করা দুর্বিসহ হয়ে উঠবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই যে জুন মাসে এত বড় দাঙ্গা সংগঠিত হয়ে গেল তার জন্য তো আপনারা জনপ্রতিনিধি হয়েও কোন কথা বলেন নি। এই দাঙ্গার ফলে হাজার হাজার মানুষ আজকে গৃহ হারা, মাতৃ হারা, পিতৃ হারা এবং সহায় সম্বলহীন হয়ে পড়েছেন তার জন্য তো আপনারা একটি কথাও উচ্চারন করলেন না। আবার আপনারাই বলছেন, বিচার বিভাগীয় তদন্ত চাই। এটা আপনাদের বলতে লজ্জা করে না. কারন, আপনারাই এই দাঙ্গার মদত জুগিয়েছেন। এই দাঙ্গাগ্রস্থ পরিবার থেকে আমরা যাদের চাকুরী দিয়েছি সেটা নিয়েও আপনারা সমালোচনা করেছেন। এই হচ্ছে আপনাদের চরিত্র। শিক্ষা খাতে বলতে গেলে আমাকে বলতে হয় যে নির্বাচনের পূর্বে বামফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই প্রতিশ্রুতি অক্ষরে অক্ষরে পালন করেছেন কারন দ্বাদশ শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক শিক্ষা করে দিয়েছেন কিন্তু আমরা বলেছিলাম দশম শ্রেণী পর্য্যন্ত করবো। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখেছি যখন অটোনমাস ডিষ্ট্রিক কাউন্সিলের নির্বাচনের দিন তারিখ ঠিক হচ্ছে তখনই বিরোধী সদস্যরা বিদেশী বিতাড়নের নাম করে এই অটোনমাস ডিষ্ট্রিক কাউন্সিলের নির্বাচন বাতিল করে দিলেন কিন্তু এখন বলছেন যে, আমরা নাকি অটোনমাস ডিষ্ট্রিক কাউন্সিলের নির্ব্বাচন করি নি। এইভাবে মাননীয় বিরোধী সদস্যরা প্রতি পদে পদেই মিথ্যা কথা বলছেন। তারা সত্যকে ঢেকে রেখে মিথ্যাকে আশ্রয় নেবার চেষ্টা করছেন। পুলিশ খাতে বেশী অর্থ বরাদ্দ করা হয়েছে, কারন বর্ত্তমানের সমাজ ব্যবস্থা এমন এক পর্য্যায়ে এসেছে যেখানে আমাদের পুলিশের প্রয়োজন বেশী। পুলিশ মানুষের উপকারের জন্য সাহার্য্য করে. অত্যাচারের জন্য নয়। আমাদের বামফ্রন্ট সরকার ৩০ বছরের কংগ্রেস রাজত্ব থেকে যখন ত্রিপুরাকে সুন্দরভাবে গড়ে তোলার চেষ্টা করছিলেন ঠিক সেই সময়েই আমরা দেখি উপজাতি যুব সমিতি "আমরা বাঙ্গালী" পরিচালিত আনন্দমার্গ এবং কংগ্রেস (আই) এর প্রত্যক্ষ মদতে সাম্প্রদায়িকতা সৃষ্টি করে জুনের দাঙ্গা বাধিয়েছেন। আমাদের বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের সার্বিক উন্নতির দিকে লক্ষ্য করে, কৃষকদের উন্নয়নের প্রতি লক্ষ্য রেখে, শ্রমজীবি সাধারণ মানুষের উন্নতির পথে লক্ষ্য রেখে, শিল্পের উন্নয়নের প্রতি লক্ষ্য রেখে, সমবায়ের উন্নয়নের প্রতি লক্ষ্য রেখে, শিক্ষার প্রতি লক্ষ্য রেখে এক কথায় বলতে গেলে গ্রামের শতকরা ৯০ ভাগ মানুষের প্রতি লক্ষ্য রেখে বাজেট প্রনয়ন করেছেন। কাজেই এই বাজেটকে আমি সমর্থন না করে পারছি না। তাই বাজেটকে আমি সমর্থন করছি এবং আশা করছি এই বিধান সভার মাননীয় সমস্ত সদস্য. মন্ত্রীবর্গ এবং বাইরের অগনিত জনসাধারণ এই বাজেটকে সমর্থন করবেন। এই আশা রেখে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে যে সাপ্লিমেন্টারী বাজেট রাখা হয়েছে সেই সম্পর্কে আমি বক্তব্য রাখব। মাননীয় ডেপুটি স্পীকার

স্যার, ১৯৮০-৮১ সালে যে বাজেট ছিল ১২৮ কোটি ২৬ লক্ষ ৬৩ হাজার টাকা, এখানে সাপ্লিমেন্টারী বাজেটে ১০ কোটি ৭ লক্ষ ৬১ হাজার ৮০০ টাকা ধরা হয়েছে। অর্থাৎ টুটেল হল ১৩৮ কোটি ৩৪ লক্ষ ২৪ হাজার ৮০০। এর মধ্যে যেটা উল্লেখযোগ্য সেটা হল পুলিশ খাতে ধরা হয়েছে ৬ কোটি ১৪ লক্ষ ২১ হাজার টাকা। সাপ্লিমেন্টারী বাজেটে বিরাট একটা অংশ ও এই পুলিশ খাতে ধরা হয়েছে। সেটার পরিমাণ হচ্ছে ৯০ লক্ষ ৫০ হাজার টাকা। বামফ্রন্ট সরকার আসার পরে পুলিশ খাতে এই ব্যয় বরাদ্দ বৃদ্ধি পাচ্ছে। এই বাজেট দেখলেই বুঝা যাবে যে বামফ্রন্টের প্রশাসন কিসের উপর চলছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, একটা কথা আমরা প্রথম থেকেই বলে এসেছি যে, ত্রিপুরা একটি ছোট রাজ্য। এই রাজ্যে ৮০ শতাংশেরও বেশী লোক দারিদ্র সীমার নীচে বাস করে। সেখানে উন্নয়ণমূলক কাজ করতে আরও বেশী অর্থ বরাদ্দ করতে হবে। প্রয়োজন পুলিশ খাতে ব্যয় কমানো দরকার। কিন্তু সেই ৭৮ সাল থেকে অর্থাৎ বামফ্রন্ট সরকার আসার পর থেকেই আমরা দেখছি যে, পুলিশ খাতে কেবল ব্যয় বরাদ্দ বেড়েই চলেছে। এর অবশ্যম্ভাবী পরিণতি হচ্ছে পুলিশ প্রশাসনের উপর অতিরিক্ত নির্ভরশীল হয়ে পড়া। তাই আমরা দেখেছি যে, গণতান্ত্রিক আন্দোলনে যারা সামিল হচ্ছে তাদের বিরুদ্ধে কিভাবে পুলিশী ব্যবস্থা দেওয়া হয়েছে। এত অর্থ পুলিশ খাতে রাখার সংগত কারণ আছে। কারণ তারা জানে যে তারা ক্ষমতায় আসার পরে তাদের যে কাজকর্ম তা সাধারণ মানুষের মনপুত হবে না। সেই গণ-তান্ত্রিক প্রিয় মানুষরা এর বিরুদ্ধে লড়াই করবে, তখনই তারা এই পুলিশ তাদের বিরুদ্ধে লেলিয়ে দিয়ে সেই আন্দোলনকে রুখতে পারবে। তাই তারা পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বাড়িয়েই চলেছেন। আমরা দেখেছি, যখন কোন গনতন্ত্র প্রিয় মানুষ তাদের দাবী দাওয়া নিয়ে আন্দোলনে সামিল হচ্ছে তখনই তারা তাদের পুলিশ লেলিয়ে দিয়ে দমন করার চেষ্টা করছেন। পুলিশী খাতে ব্যায় বাড়ানোর কারণই হচ্ছে তারা এই পুলিশ দিয়ে বিরোধীদের দমন করবেন এবং গনতন্ত্রপ্রিয় মানুষদের কণ্ঠ রোধ করবেন। এমনও দেখা গেছে যে, কর্মচারীরা অফিসে বসে বামফ্রন্টের নিন্দা করছে তাকে সেই অফিস থেকে ট্র্যান্সফার করে দেওয়া হয়েছে।

এই অ্যাসেম্বলির কর্মচারীকে এই ব্যাপারে বরখাস্ত করা হয়েছিল। এমন বহু নজির আছে, যারা বামফ্রন্টের নিন্দা করবে, সমালোচনা করবে তাদের বিরুদ্ধে এইরূপ শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই হচ্ছে বামফন্টের প্রশাসনের অবস্থা। বামফ্রন্টের বিরুদ্ধে কোন রকম সমালোচনা চলবেনা, কোন আন্দোলন চলবেনা, গনতন্ত্রপ্রিয় মানুষ তাদের গণতান্ত্রিক অধিকার ভোগ করতে পারবেনা। এই হচ্ছে বামফ্রন্টের প্রশাসনের সামগ্রিক রূপ। তাই তারা শুধু মাত্র পুলিশ খাতে ৬ কোটি ১৪ লক্ষ ২১ হাজার টাকার মধ্যে সীমাবদ্ধ থাকতে পারেনি, তারা আরও ৯০ লক্ষ ৫০ হাজার টাকা সাপ্লিমেন্টারী বাজেটে চেয়েছেন। কাজেই, মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এটা মোটেই শুভ লক্ষণ নয়। আজকে বামফ্রন্ট সরকার কোথায় এসে দাঁড়িয়েছে সেটা এই বাজেটে বোঝা যাচ্ছে। তারা সাধারণ মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন। তারা বেকার ভাতা দিতে পারছেনা, তারা কর্মচারীদের মহার্ঘ ভাতা দিতে পারছেনা, তারা গ্রামাঞ্চলের লোকেদের কোন

দাবী পূরন করতে পারছেনা, যা তারা ক্ষমতায় আসার আগে প্রতিশ্রুতি দিয়েছিল। এই কারনেই যখন সারা ত্রিপুরার গণতন্ত্রপ্রিয় সচেতন মানুষ তাদের নিজস্ব দাবী দাওয়া নিয়ে এগিয়ে এসেছে তখন তাদের ব্যাপকভাবে পুলিশ দিয়ে প্রতিরোধ করার জন্য বামফ্রন্ট সরকার ব্যাপক প্রস্তুতি নিয়ে পুলিশ খাতে ব্যয় বরাদ্দ বাড়িয়ে তুলেছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এমন অনেক এম, এল, এ আছেন এই দুর্নীতির সংগে যুক্ত। ২১টি উদাহরনও আমি দেখাতে পারি। *** আর একটা ব্যাপার আমরা দেখেছি স্বাস্থ্য দপ্তরে। ভি, এম, হাসপাতালে ডিম এবং মাছের যে রেইট দেওয়া হয়েছিল কন্ট্রাকটরকে তা অ্যাক্সেপটেড হয়েছে। সেই কন্ট্রাকটর হচ্ছেন সি, পি, এম সমর্থক। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী সেই কন্ট্রাকটর থেকে সেই মাছ ডিম না কিনে তিনি অ্যানিমেল হাজবেণ্ডারী পলট্রি থেকে কিনেছেন। যদি কনট্রাকটর থেকে কিনতেন তাহলে যে কনট্রাকটরের প্রচুর ক্ষতি হবে এবং মুনাফা লুটের সুযোগ থাকবেনা। এই ভাবে লুটের রাজত্ব চলছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে অফিস আদালতে অচলাবস্থা চলছে তা কিসের জন্য ? অফিস আদালতে এখন কাজকর্ম বলতে কিছু নাই। সমন্বয় কমিটির একটা আড্ডাখানায় পরিণত হয়েছে। এই জন্যই আজকে সাপ্লিমেন্টারী প্রশ্ন করলে উত্তর পাওয়া যায়না, তারা তথ্য সংগ্রহ করতে পারেনা। অফিসে কাজকর্ম বলে কিছু নেই। শুধু সমন্বয়ী কর্মী বাড়ান হচ্ছে। কি করে অফিসে আদালতে সমন্বয়ী কর্মী বাড়ান যায় তার জন্য কর্মী নিয়োগ করা হচ্ছে। সাপ্লিমেন্টারী বাজেট পাশ করে কোন লাভ হবে না। কারণ, তা জনগণের স্বার্থে ব্যয় হবে না। সাধারণ মানুষের স্বার্থের উপর নির্ভর করবে সাপ্লিমেন্টারী বাজেটের লক্ষ্য, কার্যকারীতা ও সাফল্য। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, সাপ্লিমেন্টারীর বাজেটের সাফল্য মোটেই নেই এবং তার কোন সাফল্য পাওয়া যাবে না। বামফ্রন্ট সরকারের বরাদ্দ ও কার্যকলাপ হল দলীয় দুর্নীতি। আমি আশা করব, এই সরকার পুলিশের নির্ভরতা কমিয়ে দুর্নীতি কমিয়ে নেবার উদ্যোগ নেবে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে শাসক দলের বহু সদস্য এই অভিযোগ করেছেন যে টি, ইউ, জে, এসের বহু কর্মী ও সদস্য সি, পি, এমে যোগ দিয়েছে। আমি সেটা একটি ক্ষেত্রে স্বীকার করি। সেটা হচ্ছে বাজুবন রিয়াং প্রথমে টি, ইউ, জে, এসের একজন সদস্য ও কর্মী ছিলেন। পরে তিনি সি, পি, আই-তে যোগ দেন এবং তারপরে সি, পি, এমে যোগ দেন। অতএব এটা বাজুবন রিয়াং-এর ক্ষেত্রে একটি মাত্র নজির। আর বর্তমানে তিনি হচ্ছেন পার্লামেন্টের একজন সদস্য। কিন্তু আমরা পত্র-পত্রিকাতে দেখছি যে, টি, ইউ, জে এসের মধ্যে সি, পি, এমের বহু কর্মী যোগ দিচ্ছে। কারণ সি, পি, এমে থেকে তারা দেখছে যে তাদের কোন সমস্যার সমাধান হবে না, তাদের কোন আশা আকাংখা পূরণ হবে না। বিভিন্ন জনসভায় বামফ্রন্ট সরকার যে সকল প্রতিশ্রুতি দিয়েছিলেন তা আজ বাস্তবে রূপায়িত হচ্ছে না। তাই মন্ত্রীরা যতই লোভনীয় কথাই বলুন, শুধুমাত্র কথা দিয়ে, সে লোভ দেখিয়ে আর ত্রিপুরার জনগণের মন জয় করতে পারবে না। বর্তমানে টি, ইউ, জে, এস একটি শক্তিশালী দলে পরিণত হয়েছে তার সভ্যতার মধ্য দিয়ে। তাই বামফ্রন্টের প্রতিটি মন্ত্রী থেকে আরম্ভ করে এম, এল এ পর্যন্ত বিধানসভাতে আজ টি, ইউ, জে, এসের বিরুদ্ধে বক্তব রাখছেন। নিজেদের রাজনীতির হাতিয়ার হিসাবে ব্যবহার করছেন। টি, ইউ জে, এস আজ তার

* * * Expunged as ordered by the Chair.

দুর্নীতির বিরুদ্ধে কথা বলছে, তাই আজ যুব সমিতির বিরুদ্ধে তাদের এত ক্ষোভ, এত বিদ্বেষ, এত আক্রোশ। পুলিশের খাতে ব্যয় বরাদ্দ বাড়িয়ে টি, ইউ, জে, এসের প্রতিটি কর্মীর বিরুদ্ধে আজকে কেইস খাড়া করছেন। আদালতে সোপার্দ করছেন। টি, ইউ, জে, এসের ভাবমূর্তিকে নষ্ট করার জন্য আজকে তারা সুপরিকল্পিতভাবে এই পথে চলছেন কিন্তু মাননীয় ডেপুটি স্পীকার স্যার, টি, ইউ, জে, এসের যে ইতিহাস সেই ইতিহাস কারও অজানা নয়। উপজাতি যুব সমিতি পিছিয়ে পড়া মানুষের জন্য সংগ্রাম করেন। সেটা আর বলার অপেক্ষা রাখে না। কিন্তু আপনারা আমাদেরকে বলেন---গ্রামে গিয়ে মিটিং করার জন্য, অথচ আমাদেরকে মিউনিসিপালিটির বাহিরে যাওয়া নিষিদ্ধ করে রেখেছেন। কারণ আজকে আপনারা গ্রামে গিয়ে কোন মিটিং করতে পারছেন না। তাই আপনারা আমাদেরকে বলছেন---বেড়িয়ে গিয়ে মিটিং করুণ মিটিং করুণ। আজকে সাধারণ মানুষ ৩ বছরের অভিজ্ঞতা নিয়ে নূতন চেতনা নিয়ে এগিয়ে আসছে, বামফ্রন্টকে গ্রাস করছে। এই দলীয় রাজনীতি আজকে সাধারণ মানুষ বুঝতে পারছে। তাই সাধারণ মানুষের কাছে আজ মন্ত্রীরা, এম, এল, এ-রা যেতে পারছেন না। এইসব দেখে আজকে আপনারা নিজেদের আত্ম সমালোচনা করুণ। সাপ্লিমেন্টারী বাজেট করে আত্মসন্তুষ্টি হয় না, এইভাবে উন্নয়ন আসে না। সাধারণ মানুষের উন্নতি হতে পারে না। তাই টি, ইউ, জে, এসের প্রতি সাধারণ মানুষের দিন দিন আস্থা বাড়ছে, সমর্থন বাড়ছে দিন দিন। এত বড় দাঙ্গা করে টি, ইউ, জে, এসের নেতৃবৃন্দকে জেলে রেখেও কোথাও আমাদের কোন সংগঠন ভাঙ্গতে পারেন নি। হিরেন্দ্র জমাতিয়ার বাড়ীতে বোমা বাঁধিয়ে টি, ইউ, জে, এসের উপর পুলিশী ব্যবস্থা নিতে এই সমস্ত পরিকল্পনা নিয়েছেন। উপজাতি যুব সমিতির উপর দোষ চাপিয়েও আপনারা আজ পর্যন্ত একটা জনসভা করতে পারছেন না। তাই আমরা হুঁসিয়ার করে দিতে চাই, টি, ইউ, জে, এসের সংগঠন আপনারা কখনও ভাঙ্গতে পারবেন না। টি, ইউ, জে, এসের উপর যতই নির্যাতন আসছে, ততই টি, ইউ, জে, এস শক্তিশালী হচ্ছে, সংগঠিত হচ্ছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আগে আপনার নির্বাচনী প্রতিশ্রুতি পালন করুন। তারপর সাধারণ মানুষের কাছে যান। যতদিন পর্য্যন্ত নির্বাচনী প্রতিশ্রুতি পালন করতে পারবেন না ততদিন পর্য্যন্ত সাধারণ মানুষের স্বার্থে নিজেদেরকে নিয়োগ করতে পারবেন না।

ইনক্লাব জিন্দাবাদ।

শ্রীবীরেন দত্ত :---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় বিরোধী দলের সদস্য মাননীয় সদস্যদের বিরুদ্ধে যে অভিযোগ এনেছেন, তা হয় এই বিধানসভায় প্রমাণ করুন, না হয় তার বক্তব্য এক্সপাঞ্জড করা হউক। এই বিধানসভা কারও বাপের সম্পত্তি নয়। এটা সমস্ত সদস্যের।

শ্রীনগেন্দ্র জমাতিয়া - - মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এমন একটা কথা বলেছেন যা বিধানসভার অপমান।

মিঃ ডেপুটি স্পীকার :---মাননীয় বিরোধী দলের সদস্য আপনি আপনার বক্তব্যের সত্যতা প্রমাণ করুন না হয় আপনার বক্তব্য এক্সপাঞ্জড করা হবে।

শ্রীবীরেন দত্ত :---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কোন অভিযোগ বিধানসভায় আনতে হলে তার পেছনে সুনির্দিষ্ট প্রমাণ থাকতে হয় আর এখানে মাননীয় সদস্য

শ্রীনগেন্দ্র জমাতিয়া যদি তা প্রমাণ করতে না পারেন তাহলে তার বক্তব্য এক্সপাঞ্জ করা হউক।

মিঃ ডেপুটি স্পীকার ঃ---মাননীয় সদস্যগণ, মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়ার বক্তব্য না শুনে এটা এক্সপাঞ্জড করা যায় না। আগে ওনার বক্তব্য শুনতে হয় যে, উনি কি সাবস্টেনশিয়েট করতে পারবেন কি পারবেন না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---মাননীয় স্পীকার স্যার, আগে মাননীয় মন্ত্রীকে উনার উক্তির জন্য ক্ষমা চাইতে হবে।

শ্রীদশরথ দেব ঃ---পয়েন্ট অব্ অর্ডার স্যার, এই হাউসে কোন মেম্বারের বিরুদ্ধে কোন অভিযোগ আনতে হলে আগে তার সুনির্দ্দিষ্ট প্রমাণ দিতে হবে। প্রমাণ না দিতে পারলে মাননীয় সদস্যের আনা অভিযোগকে এক্সপাঞ্জড করতে হবে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---কিন্তু স্যার, আগে মাননীয় মন্ত্রী মহোদয় যে উক্তি করেছেন তার জন্য তাঁকে ক্ষমা চাইতে হবে।

শ্রীবীরেন দত্ত ঃ---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যের যদি উহা বুঝতে অসুবিধা হয় আমি তবে আবার উনাকে বুঝিয়ে বলছি যে, এই হাউস সকল জনগণের সম্পত্তি, এটা কারোর বাপের সম্পত্তি নয়। সুতরাং আমি যা বলেছি তা ঠিকই বলেছি---এটা উইড্র করার কোন প্রশ্নই উঠেনা।

মিঃ উপাধ্যক্ষ ঃ---কিন্তু মাননীয় সদস্য আপনি এখানে যে অভিযোগ এনেছেন, তার আগে প্রোফ করতে হবে। নতুবা এটা এক্সপাঞ্জড্ করতে হবে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---স্যার, আমার কাছে সুনির্দ্দিষ্ট অভিযোগ আছে এবং আমি এটা প্রমাণ করব। তবে আগে মাননীয় মন্ত্রী মহোদয়কে উনার উক্তির জন্য ক্ষমা চাইতে হবে।

শ্রীনরেশ চন্দ্র ঘোষ ঃ---স্যার, ব্যাঙ্ক হলো একটা ব্যবসায়িক প্রতিষ্ঠান। সুতরাং ব্যবসায়ের খাতিরে অনেকেই আইন মাফিক লোন নিতে পারেন। তবে স্যার, এখানে মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া যে অভিযোগ এনেছেন, উনাকে তার প্রমাণ দিতে হবে।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য যদি কোন অভিযোগ করেন, অভিযোগ প্রমাণ করতে হবে। নতুবা আমি ডেপুটি স্পীকার মহোদয়কে অনুরোধ করব ইমিডিয়েটলী তিনি যেন এটা এক্সপাঞ্জ করেন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---উনি বলতে চান তিনি বলবেন। আপনি এখানে বাধা দেওয়ার কেউ নয়। ( ইন্টারাপ্শান )

শ্রীদশরথ দেব ঃ---হাইলী অবজেকশনবল কথা বলছেন মাননীয় সদস্য। এই সভায় প্রত্যেকেরই বক্তব্য রখার অধিকার আছে। চিফ মিনিস্টার চেয়ারের দৃষ্টি আকর্ষণ করেছেন যে, যদি মাননীয় সদস্য তার অভিযোগ সাবস্টেনসিয়েট না করতে পারেন তাহলে সেটা এক্সপাঞ্জ করা হোক। সেখানে তিনি বলছেন আপনি কে এখানে ?

মিঃ ডেপুটি স্পীকার ঃ---মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়ার বক্তব্য এক্সপাঞ্জ করা হলো। আমি মাননীয় সদস্য শ্রীস্বরাইজাম কামিনী ঠাকুর সিং মহাশয়কে বক্তব্য রাখার জন্য আহ্বান জানাচ্ছি।

শ্রীস্বরাইজাম কামিনী ঠাকুর সিং ঃ---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি সাপ্লিমেন্টারী গ্রান্ট সমর্থন করি। আজকে ১৯৮০-৮১ সালের এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ড এটাই প্রমাণ করে যে প্রবল প্রতিকুলতা সত্বেও বামফ্রন্ট কাজ করছেন। কাজ করার জন্য আরও অতিরিক্ত টাকা প্রয়োজন। সেটা আজকে সভার কাছে চাইছেন গ্র্যান্ট করার জন্য। তাই আমি এই গ্র্যান্টকে সমর্থন করছি। শুধু সমর্থন করছি, তাই নয়, আমি এই ডিমাণ্ড উত্থাপনের জন্য মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। আমি লক্ষ্য করছি, এই ডিমাণ্ডের মধ্যে আমরা নুতন করে আগরতলা শহরে এবং মহকুমা শহরগুলি.ক সুন্দর করে সাজিয়ে তোলার জন্য অতিরিক্ত অর্থ চাওয়া হয়েছে। অনুরূপ ভাবে শিক্ষা ক্ষেত্রে, কৃষি ক্ষেত্রে, এনিমেল হাজবেন্ড্রীতে, এমনি সমস্ত ডিপার্টমেন্টে অতিরিক্ত কাজ করবেন। তারজন্য এই ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। গত ৩০ বছরে আমরা লক্ষ্য করেছি অচল একটা অবস্থা, স্থানুর মত একটা অবস্থা সৃষ্টি হয়েছিল। একটা বদ্ধ জলা সৃষ্টি হয়েছিল। যেটাকে জরুরী অবস্থা বলে আমরা জানি। সেই জরুরী অবস্থায় আমরা লক্ষ্য করেছি, শহরের মোড়ে রাস্তায় রাস্তায় বা চৌমুহনীতে চৌমুহনীতে শনিতলা গড়ে উঠেছিল। আজকে নুতন করে শনিতলা গড়ে উঠে নি। এই শহরগুলি সুন্দর করার জন্য অর্থের সংস্থান চাওয়া হয়েছে। টাউন হল গড়ে তোলার জন্য অর্থের বরাদ্দ করা হয়েছে। আর আমরা লক্ষ্য করেছি, গ্রামাঞ্চলে পানীয় জল সরবারাহ ক্ষেত্রে ব্যাপক উদ্যোগ নিয়েছেন। এই জন্য আমি বলছি যে, এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ড প্রমাণ করে যে বামফ্রন্ট সরকার প্রবল প্রতিকুলতার মধ্যে সমস্ত কিছু ছাপিয়ে গিয়ে কাজ করে যাচ্ছেন এবং সেই কাজের জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন। পাশা পাশি আমি আর একটা নজীর দিতে চাই যে, বদ্ধ জলা সৃষ্টি হয়েছিল গত ৩০ বছরে তার নজীর এখনও আছে। আমি উল্লেখ করতে চাই যে, ত্রিপুরার যে কয়টা চা বাগান আছে, সেই কয়টা চা বাগান ব্যক্তিগত মালিকানাধীন চা বাগান। এই চা বাগানগুলি গত ৩০ বছর কি অবস্থায় ছিল, আর আজকে সেই চা বাগানগুলি পুনগঠন করে জনগণের কল্যাণের জন্য কি সুন্দর করা হয়েছে। ত্রিপুরার টি গার্ডেন ১৯৬৫ এর যে এনকোয়ারী রিপোর্ট বের হয়েছিল তাতে খোয়াই টী গার্ডেনের ব্যাপারে বলা হয়েছে যে—

"Khowai tea garden is owned by the Tripureswari Tea & Trading Company with its Registered Office at 83 Park Street, Calcutta 16 Shri Bhupal Dutta was the Managing Director of the Company. The present position of the Company is not known. Shri Bhupal Dutta is, however found managing the affairs of the cstate. The Tea Estate has 286 acres under plantation. The vacancy is too high and the bushes illmaintained. There are 96 workers in the Tea cstate. The condition of its factory is far from satisfactory. It possesses orthodox tea and produced 11,318 K. G. of tea during the year 1974 and 27, 870 K. G. in 1975. Huge arrears on different accounts, workers' dues, including Providnent Fund have accumulated against the management

for which cases have been filed. The garden remained closed from 21st December, 1973 to 3rd January, 1974 and 7th February, 1975 to 13th March, 1975 without any notice or observing any formality. No balance sheet have been made available in respect of the Company in the recent years. Shri Dutta reportedly manages the garden By arranging for ward sale of tea through some local merchants. The industrial relation is very poor. Even basic facilities like medical attendants etc. are denied to the workers. Overall condition of the garden poses threat of inevitable closure.

অন্যদিকে ১৯৫৪ সালে আমরা দেখি, ঐ বাগানে পারমানেণ্ট লেবার ছিল ২৫৩ জন, আর টেমপোরারী লেবার ছিল ১৪৭ জন। মোট ৪০০ লেবার সেখানে কাজ করত। ১৯৬০ সালে পার্মানেন্ট লেবার ছিল ১৩৩ জন আর টেম্পোরারী ছিল ৩০ জন। অন্য দিকে এই বাগানের যে সম্ভাবনা ছিল, এই যে বাগানের টোটাল এরিয়া ছিল ৮৬৮'২০ একর আর টোটাল প্লেনটেশান এরিয়া ছিল ৩১৩'৮৬ একর। টোটাল এরিয়া যেটা ছিল, তার মধ্যে শতকরা ৭০ ভাগে প্লেনটেশান করা সম্ভব হত এবং তার মধ্যে কম করে হলেও ৩০ লক্ষ চারা গাছ লাগানো যেত। কিন্তু তা করা হয় নি। এই যে সম্ভাবনা ছিল টি গার্ডেনটির, এটাকে যদি বামফ্রণ্ট সরকার নিয়ে নেয় এবং তাকে সম্ভাবনাপূর্ণ করে তুলে, তাহলে গরীব অংশের মানুষগুলির জন্য এই সরকার সেটাকে একটা হাতিয়ার হিসাবে গ্রহণ করার প্রয়াস নিতে পারেন। আমি তারই পাশাপাশি এই কথা বলতে চাই যে, খোয়াই চা-বাগানের জন্য ১৩৮১ বাং থেকে আজ পর্যন্ত সাড়ে চার হাজার টাকা খাজনা বকেয়া পড়ে আছে। অন্য দিকে বকেয়া পাওনা রয়েছেন, যারা, তারা হচ্ছেন ম্যানেজিং ডাইরেক্টার বি, সি, দত্ত, সুপারিনটেনডেণ্ড পি, কে, দাস, এ্যাসিস্টেণ্ট সুপারিনটেনডেণ্ড এস, কে, রায়, এ, কে, চক্রবর্ত্তী, এস, কে, দত্ত এরা সবাই ছাঁটাই কর্মি। আজকে তাদের সেখানে কোন কাজ নেই। কোম্পানি এই বাগানটাকে এতদিন পর্যন্ত চালিয়ে যে অবস্থায় নিয়ে এসেছে, সরকারী হস্তক্ষেপ ভিন্ন এর অবসান করা সম্ভব, নয়। গত ১৩ই মার্চ তারিখ পর্য্যন্ত ঐ বাগানে যে সমস্ত শ্রমিক শ্রম দিয়েছেন, তাদের মজুরী পর্য্যন্ত তাদেরকে দেওয়া হয়নি। তাই আমি বলছিলাম যে এই রকম রুগ্ন যে টি গার্ডেনগুলি আছে, আমি আশা করব সরকার যে ভাবে চেষ্টা করছেন, সেই বাগানগুলির উপর নজর দেওয়ার জন্য এবং সেগুলিকে গ্রহণ করবার চেষ্টা করবেন। কাজেই আমি পুনরায় বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীমতিলাল সরকার---মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থ মন্ত্রী মহোদয় ১৯৮০-১৯৮১ সালের জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী এই হাউসের সামনে পেশ করেছেন, তাকে আমি সমর্থন করি। সমর্থন করি এই জন্য যে, আমরা লক্ষ্য করছি দাঙ্গাজনিত যে একটা বিপর্যয়কর অবস্থার পরেও বামফ্রণ্ট সরকার জনগণের স্বার্থে নীচের তলার মানুষের স্বার্থে একটার পর একটা কাজ করে চলেছেন এবং সেই কাজের মধ্যে দিয়েও দাঙ্গাপীড়িত মানুষগুলিকে যাতে এগিয়ে নিয়ে যাওয়া যায়, তার জন্য তাদের আরও বেশী করে সংগঠিত করা হচ্ছে। যার ফলে ত্রিপুরাতে শান্তি ও সম্প্রীতি আবার তার পূর্ণ মর্য্যদায় প্রতিষ্ঠিত করা সম্ভব হয়েছে। এখানে যে ডিমাণ্ড করা হয়েছে বিশেষ করে পুলিশ খাতে এবং সি, আর, পি, বি, এস, এফ এগুলির মুভ-

মেন্টের জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। আমরা দাঙ্গার সময়ে দেখেছি যে, যখন উপজাতি যুব সমিতির লোকেরা বিগত দিনগুলিতে উস্কানি দিয়ে সাম্প্রদায়িক বিদ্বেষ ছড়িয়ে ত্রিপুরা রাজ্যে পাহাড়ী বাঙ্গালীদের মধ্যে অশান্তির সৃষ্টি করতে চেয়েছিল। অন্য দিকে "আমরা বাঙ্গালী" সমতল এলাকাতে উস্কানি এবং সাম্প্রদায়িক বিদ্বেষ ছড়িয়েছে। আর তার পিছনে ইন্দিরা কংগ্রেস এবং অন্যান্য বিরোধী দলগুলি মদত যোগিয়েছে যার পরিণতি হচ্ছে গত জুনের দাঙ্গা। ঐ দাঙ্গার সময়ে আমরা লক্ষ্য করেছি যে, হাজার হাজার মানুষ তাদের ঘর বাড়ী ছাড়া হয়েছে এবং তারা শিবিরে আশ্রয় নিতে বাধ্য হয়েছে। কাজেই তারাই যে আবার ত্রিপুরা রাজ্যের পাহাড়ী বাঙ্গালীদের মধ্যে শান্তি ও সম্প্রীতি ফিরিয়ে আনবেন বা তার জন্য প্রয়োজনীয় চেষ্টা করবেন, এটা আমরা আশা করতে পারি না। আমরা এও জানি যে, ঐ দাঙ্গার সময়ে পুলিশ, সি, আর পি এবং বি, এস, এফ, দুর্গম এলাকাতে গিয়েছিল শান্তি স্থাপন করবার জন্য এবং তারা যে একটা বিপর্যয়কর পরিস্থিতির মোকাবিলা করেছে, যার ফলে বিভিন্ন অংশের মানুষের শান্তি এবং সম্প্রীতি ফিরিয়ে আনা সম্ভব হয়েছে। এখানে বক্তৃতা দিতে গিয়ে উপজাতি যুব সমিতির সদস্যরা অনেকগুলি পুলিশী নির্যাতনের কথা বলেছেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি, তাদের ভ্রমটা কোথায়? পুলিশ তো দাঙ্গাবাজদের শায়েস্তা করেছে, যারা শান্তি শৃঙ্খলা নষ্ট করতে চেয়েছিল, তাদের মোকাবিলা করেছে এবং যারা মানুষের মনে ভয় ভীতির সঞ্চার করেছিল, সেই সব মানুষগুলিকে রক্ষা করেছে এবং পুলিশ তাদের নিরাপত্তার জন্য এগিয়ে গিয়েছে। তবু তারা এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ যা পুলিশ, সি, আর, পি, এবং বি, এস, এফের জন্য ধরা হয়েছে, সেটাকে সমর্থন করতে চান না, এতে আশ্চর্য্য হওয়ার কি আছে। কারণ বিভিন্ন জায়গাতে উপজাতি যুব সমিতির লোকেরা এই সব দুষ্কর্ম করার জন্য পুলিশের হাতে ধরা পড়েছে।

কিছুদিন আগে আমরা দেখেছি যে পেকুয়ারজলাতে একটা বন্দুকের বেআইনী কারখানা ত্রিপুরার পুলিশ ধরেছে। উপজাতি যুব সমিতির এই সব জিনিষগুলি ধরা পড়ছে বলে উপজাতি যুব সমিতি এই পুলিশের যে ব্যয় বরাদ্দ এটা দেখে তারা আতংকিত হচ্ছে। কিন্ত ত্রিপুরার মানুষ ত্রিপুরার শান্তিপ্রিয় মানুষ যারা বিগত ৩০ বছরে বিভিন্ন অন্যায়ের বিরুদ্ধে লড়াই করেছেন, সেই সব মানুষ এটা দেখে আতংকিত হবেন না। তারা এতে আশার বাণী দেখেন এবং উৎসাহ পাবেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা এই ব্যয় বরাদ্দের মধ্যে দেখছি যে, এখানে স্কুল ঘর মেরামতের জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। বামফ্রন্ট সরকার শিক্ষার ক্ষেত্রে একটার পর একটা ইতিহাস সৃষ্টি করছে। আজকে আমরা দেখছি, ১২শ শ্রেণী পর্য্যন্ত অবৈতনিক করেছে এবং ৫ম শ্রেণী পর্য্যন্ত মিড-ডে টিফিনের ব্যবস্থা করেছেন। বিভিন্ন ক্ষেত্রে ষ্টাইপেণ্ডের হার বাড়িয়ে দিয়েছেন। এর ফলে গ্রামের মানুষ আরও উৎসাহিত হয়ে তাদের ছেলেমেয়েদের বিদ্যালয়ে পাঠাচ্ছেন। এবং আমরা আরও দেখছি এর ফলে স্কুলে ছাত্রছাত্রীর সংখ্যা বেড়ে যাচ্ছে। এই সব ছাত্রছাত্রীরা স্কুলে আসবে সেজন্য স্কুল ঘর চাই, তাদের বসার জন্য ফার্নিচার চাই, তাদের জন্য নুন্যতম যে সব ব্যবস্থা এবং সাজ-সরঞ্জামের প্রয়োজন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই সব ব্যবস্থা করছেন। আমরা আগে দেখেছি যে, বিগত ৩০ বছরের শাসনের পর শিক্ষক মহাশয়েরা ছাত্র-ছাত্রীদের স্কুল ঘরের অভাবে, তাদের নিয়ে গাছের নীচে ক্লাশ করেছে। কিন্তু বামফ্রন্ট

সরকার ক্ষমতায় আসার পর ত্রিপুরায় অনেক স্কুল ঘর উঠেছে। গ্রামের মানুষ আজকে কাজ পাচ্ছে, তারা আজকে তাদের ছেলেমেয়েদের দুমুঠো খাওয়াতে পারছে এবং এই-সব ব্যবস্থার ফলে তারা তাদের ছেলেমেয়েদের স্কুলে পাঠাতে পারছে। ঠিক এই সময়েই আমরা দেখছি যে, বিভিন্ন জায়গায় স্কুল ঘরগুলি পুড়িয়ে দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ভাবে বামফ্রন্ট সরকারকে রোখা যাবে না। এই কিছুদিনের মধ্যে অনেকগুলি স্কুল ঘর পোড়ান হয়েছে এবং সেগুলি কখন পোড়ান হচ্ছে? না, যখন স্কুলের মধ্যে পড়াশুনার সময় সেই সময়েই সেগুলিকে পোড়ান হচ্ছে। এই স্কুল ঘর পোড়ানোর মধ্যে এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যারা চক্রান্ত করছে তাদের আমি জানিয়ে দিতে চাই যে, এই ভাবে বামফ্রন্ট সরকারকে ত্রিপুরার গনতন্ত্রপ্রিয় মানুষের কাছ থেকে দূরে সরিয়ে রাখা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রিলিফের কাজ সম্পর্কে---যারা বামফ্রন্ট সরকারের অতি বড় শত্রু এই রিলিফের কাজ সম্পর্কে তারাও বলছে যে, এই বামফ্রন্ট সরকার একটা নজীর সৃষ্টি করেছেন। যখন দাঙ্গার আগুন নেভে নাই, তখনও আমরা দেখেছি যে, সাধারণ কর্মচারী থেকে আরম্ভ করে উচ্চপদস্থ কর্মচারী পর্যন্ত এবং তাদের সঙ্গে শান্তিপ্রিয় মানুষ কিভাবে খাদ্য নিয়ে, ঔষধ নিয়ে এবং বিভিন্ন ত্রাণ সামগ্রী নিয়ে দুর্গম এলাকায় তারা গিয়েছেন। এই সব কাজের কথা এই মূহুর্তে ভুলবার নয় এবং আমার মনে হায়, দ্রাউবাবুরাও সেই সব কথা ভুলতে পার-বেন না। এই জুন মাসে দাঙ্গার সময় যে অবস্থার সৃষ্টি হয়েছিল যখন মানুষ ভীত সন্ত্রস্ত হয়ে বিভিন্ন এলাকা থেকে চলে আসছিল তখন সেই সরকারী কর্মচারীরা অনেক বিপদের ঝুঁকি মাথায় নিয়ে সেই সব জায়গায় খাদ্য নিয়ে গিয়েছেন। কিন্তু আমরা দেখেছি, সেই সব ত্রাণের কাজের সময় তাদের মধ্যে হতাশার সৃষ্টি করার জন্য রাস্তা ঘাটে যানবাহনের উপর গুলি ছোড়া হয়েছে এবং সেই সব বে-আইনি বন্দুক উদ্ধার করার জন্য বামফ্রন্ট সরকার পুরস্কার দেওয়ার কথাও ঘোষণা করেছিলেন। কারণ বামফ্রন্ট সন্ত্রাস চান না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই রিলিফের সময় সরকারী কর্মচারী, শিক্ষক সবাই মিলে যে ত্রাণ কার্য্যের উদ্যোগ নিয়েছিল তাকে উহারা ব্যর্থ করার জন্য চেষ্টা করছেন। তারা এর মধ্যে বিভিন্ন দুর্ণীতির কথা বলে এই মহান কাজকে ব্যর্থ করার চেষ্টা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, যখন এইভাবে ত্রিপুরার শান্তিপ্রিয় মানুষ তাদের কাজ শুরু করেছিলেন এবং তাদের সেই কাজের উপর ভরসা নিয়ে লাখ লাখ মানুষ আশায় বুক বেঁধে ঘরে ফিরছিলেন, তারা আবার নূতন করে চাষের কাজ শুরু করেন। তারা উৎপাদনের কাজে হাত লাগান তাদের সেই সব কাজে সহায়তা করার জন্য আমাদের আরও অর্থের প্রয়োজন এবং এখানে সেই অর্থেরই ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ত্রাণের কাজে সরকারের উচ্চপদস্থ কর্মচারী থেকে আরম্ভ করে সমস্ত শ্রেণীর কর্মচারীরা এই কাজে যে ভাবে নিজেদের সামিল করেছিলেন, সেটা সত্যই প্রশংসার যোগ্য। তবু এই প্রশাসণের সকল কর্মচারীই যে এক ভাবে কাজ করছেন, এটা মনে করার কোন কারণ নাই। আমরা কোন কোন জায়গায় দেখেছি যে,---যে ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করাতে চাই, এই সব কর্মচারীদের কাজের অনিচ্ছার জন্য সরকারের শুভ প্রচেষ্টা অনেকটা বিলম্বিত হচ্ছে, সেটা দেখতে হবে। সোনামুড়ার মানিক্যনগর ক্যাম্প থেকে কিছু শরণার্থীকে এমন ভাবে ছেড়ে দেওয়া হয়েছে যে, তাদের সরকারের ঘোষিত নীতি

অনুযায়ী গ্রাণের জিনিষ পত্র এবং টাকা দেওয়া হয় নাই। যে ব্যাপারে সরকারের সিদ্ধান্তআছে, সেই সিদ্ধান্ত অনুযায়ী তাদের না দিয়ে তাদের সম্পূর্ণ অসহায় ভাবে তাদের ছেড়ে দেওয়া হয়েছে। কাজেই এখানে এই জিনিসটা বুঝতে হবে যে যেখানে এতবড় একটা ক্রিয়া সুরু করা হয়েছে সেখানে কোথাও কোথাও হয়তো ত্রুটিবিচ্যুতি হতে পারে এবং এই ত্রুটিবিচ্যুতির পেছনে হয়তো বুর্জুয়া ধনিক শ্রেণী কায়েমী স্বার্থবাদীদের হাত থাকতে পারে। কারণ এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে একজন দিনমজদুরও মিছিলে নামে এবং যারা এক বেলা খায় তারাও এই সরকারকে শক্তিশালী করার জন্য চেষ্টা করছে। যারা বুর্জয়া জমিদারদেরকে নিয়ে রাজনীতি করছে তারা মধ্যে মধ্যে এদেরকে উষ্কানী দিচ্ছে, এটা সত্য। মাননীয় স্পীকার, স্যার, আমি এখানে উল্লেখ করতে যাই যে, মধুপুর এলাকায় প্রায় ৫৪টি পরিবার শরণার্থী শিবির থেকে সর্বপ্রথমে তাদের ঘর বাড়ীতে ফিরে গেছে। কারণ মধুপুরের মানুষ দাংগা চায় না। কতকগুলি মুষ্টিমেয় মানুষ তাদের উপর দাংগা চাপিয়ে দিয়েছে। এটা জলের মত পরিষ্কার হয়েছে। সাধারণ মানুষ তারা মিলেমিশে বাস করতে চায়। এই মধুপুরের কয়েকটা বাড়ীর মানুষ তারা এখনও তাদের সাহায্যের অর্ধেক টাকাও পায়নি। কিন্তু তাদেরকে কি করে উস্কানী দেওয়া যায়, বিরোধী পক্ষ থেকে এই ধরণের চেষ্টা আছে। মাননীয় স্পীকার, স্যার, যেখানে কেন্দ্রীয় সরকার ১৭/১৫টা নিত্যপ্রয়োজনীয় জিনিসের দর সারা ভারতবর্ষে একই দর করে দিচ্ছেন না, সেইজন্য বামপন্থী বিভিন্ন গণতান্ত্রিক দলগুলি এই সব দাবী করে আসছে। অবশ্য উপ-জাতী যুব সমিতির বন্ধুরা সেই আন্দোলনে থাকবে না, এটা স্বাভাবিক। কারণ তারা বিধানসভায় আসার আগে শ্রীমতি গান্ধীর সংগে চুক্তি করে এসেছেন। তাই, তারা ইন্দিরা কংগ্রেসের সঙ্গে মিলে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে আন্দোলন করা যায় কি না সেই চিন্তা করছেন। কংগ্রেস (আই), "আমরা বাংগালী" এবং উপজাতী যুব সমিতি এই সমস্ত দলগুলি দাংগার পরে বেসামাল হয়ে যায়। তাই তারা ইন্দিরা গান্ধীর সাথে এবং ত্রিপুরাতে কংগ্রেস (আই) এর সংগে হাত মিলানোর চেষ্টা করছেন। এখানে কংগ্রেস (আই) কোন গোষ্ঠীকে বুঝায় সেটা বুঝিনা কারণ এখানে তো তাদের অনেক গোষ্ঠী আছে। এখন তারা তাদের হাতের ক্রিড়নক হয়ে গেছেন। তাই তারা শিলং ও দিল্লী যাতায়াত করছে কোন দিকে বেশী করে যাওয়া যায়। কিন্তু ত্রিপুরার মানুষ তাদের ৩০ বৎসরের অভিজ্ঞতায় যাদেরকে আবর্জনা মনে করে ফেলে দিয়েছে আজকে তাদেরকে টেনে আনার জন্য উপজাতী যুব সমিতি তাদের সংগে হাত মিলিয়েছে। আমরা যেখানে দেখছি, কেন্দ্রীয় সরকার নিত্যপ্রয়োজনীয় জিনিসের দর বেঁধে দিচ্ছেন না, সেখানে এই ত্রিপুরার বামফ্রন্ট সরকার তার সীমিত অর্থনীতির মধ্যে থেকে অনেক কম দামে কনজিউমার্স ষ্টোর্সের মাধ্যমে নিত্যপ্রয়োজনীয় জিনিস দেওয়ার চেষ্টা করছেন। ল্যাম্পস্ এবং প্যাক্স এর মাধ্যমে নিত্য প্রয়োজনীয় জিনিস যেমন তেল, ডাল, কাপড়, সাবান অনেক কম দামে বিক্রী করছে। এর জন্য এখানে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে ৬২ লক্ষ ৬০ হাজার টাকা। এই টাকা দেখে ত্রিপুরায় যারা কায়েমী স্বার্থের লোক, ধনিক শ্রেণীর প্রতিনিধিত্ব করছে, তাদের মনে আতংকের সৃষ্টি হতে পারে। এই কায়েমী স্বার্থের লোক যারা দেখছে যে, এতে তাদের বাজার শেষ হয়ে যাচ্ছে, শোষণের রাস্তা বন্ধ হচ্ছে, তখন দেখা যায় এই কনজিউমার্স ষ্টোর্সগুলিতে চুরি

হচ্ছে। কিন্তু তাদের বুঝা উচিত যে এই ধরণের কাজের দ্বারা, এই ধরণের চক্রান্তের দ্বারা বামফ্রন্ট সরকারের এই জনহিতকর কাজকে রোধ করা যায় না। উপজাতি যুব সমিতির যারা এখানে এসেছেন তাদেরকে যারা পরামর্শ দিয়ে পাঠিয়েছে তাদের সবারই বুঝা উচিত যে, এইভাবে বামফ্রন্টের অগ্রগতিকে রোখা যাবে না। মাননীয় স্পীকার, স্যার, ত্রিপুরায় সমতলভুমি খুবই সামান্য। কারণ, বেশীর ভাগই হচ্ছে টীলা। সেই জন্য টীলা জমিতে যাতে ফসল উৎপন্ন করা যয় সেই জন্য এই সরকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। তার জন্য লিফট্ ইরিগেশনের ব্যবস্থা করা হচ্ছে। সেইজন্য এখানে ১৪ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ রাখা হয়েছে। একটা জিনিস সরকারের দৃষ্টিতে আনতে চাই। সেটা হচ্ছে, বছর খানেক আগে মনে হয়, বিভিন্ন ব্লকগুলিতে পি. ডাব্ল্যু, ডি থেকে তথ্য চাওয়া হয়েছিল লিফট ইরিগেশান, ডীপ টিউব-ওয়েল এবং রিং ওয়েল কোথায় কোথায় দরকার তা জানতে চেয়ে। কিন্তু সেই প্রস্তাব অনুসারে ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা কিংবা ঠিক সেই ভাবে নেওয়া হবে কিনা, তা বুঝা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পঞ্চায়েতের হাতে কিংবা বি. ডি সি, এর হাতে ক্ষমতা থাকলে সবাই খুশী হয় না। যাতে আরো অধিক পরিমাণে জল সেচের ব্যবস্থা করা যায়, যেসব জায়গায় সঠিকভাবে কৃষি উৎপাদনের জন্য জল সেচের ব্যবস্থা হয় নি, সেই সব জায়গাগুলিতে আরো যাতে উর্ব্বরা শক্তি বাড়ানো যায়, এবং নূতন নূতন ফসল করা যায় এই জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ রাখা হয়েছে বলেই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকারে আসার পরে, বামফ্রন্টের বিরুদ্ধে যারা জেহাদ ঘোষণা করেছিল তারাও আজকে বামফ্রন্টের এই সব কাজ দেখে ধীরে ধীরে ঐ প্রতিক্রিয়াশীল দলের কাছ থেকে বেরিয়ে এসে বামফ্রন্টের মঞ্চে আসছে। জন সমাবেশ নাকি বামফন্টের অস্ত্র। একথা নগেন্দ্র বাবু বলেছেন। কিন্তু তাঁদের যাওয়ার জায়গাতে শুধু দিল্লী। দিল্লী ছাড়া আর তাদের কোথাও যাওয়ার জায়গা নেই। কোথাও খুজে পাচ্ছেন না। কারণ, সাধারণ মানুষ তাঁদের উৎখাত করবে। মানুষ আজ গণতন্ত্রের পক্ষে বেশী জমায়েত হচ্ছে। আজকে শুধু আগরতলা শহরে নয়, বিভিন্ন শহরে, বিভিন্ন গ্রামাঞ্চলে শয়ে শয়ে, হাজারে হাজারে মানুষ জমায়েৎ হচ্ছে। এই সব দেখে আজকে তারা বামফ্রন্টের বিরুদ্ধে চক্রান্ত সৃষ্টি করতে চাইছে। এই সব জিনিস দ্রাউ বাবু দেখছেন না। কারণ, তিনি চোঁখ বুঁজে আছেন। এই জন্য তিনি ভাবছেন, অন্যরাও বুঝি চোঁখ বুঁজে আছেন। ত্রিপুরার সাধারণ মানুষ যা চায়, সেই জিনিস উনারা দেখবেন না। যখন ত্রিপুরায় গণতান্ত্রিক ভিত্তি তৈরী হচ্ছে তখন তাঁরা দেখছেন স্বৈরতন্ত্রের পদক্ষেপ। তাঁরা পদত্যাগ করার সিদ্ধান্ত নিয়েছিলেন বিধান-সভার সদস্য পদ থেকে। যখন দেখতে পেলেন, গণতন্ত্র দিকে দিকে ছড়িয়ে পড়েছে, যখন বুঝতে পারলেন সাধারণ মানুষের কাছে আর ধোকা দেওয়া চলবে না।

মিঃ স্পীকার ঃ—আপনার সময় শেষ হয়ে গেছে মাননীয় সদস্য।

শ্রীমতিলাল সরকার ঃ—দুই মিনিট সময় নিচ্ছি স্যার। ত্রিপুরার মানুষ, ঐ গ্রামের মানুষ, নিরীহ হতে পারে, লেংটি পড়া মানুষ, জাতি উপজাতি হিন্দু-মুসলমান তারা দেখেছে ৩০ বছরের কংগ্রেসী জল্লাদী শাসনে দেশের কি অবস্থা হয়েছিল। এই সব শোষণ দেখে দেখে তারা শিখেছেন কিভাবে দেশে গণতন্ত্র কায়েম করতে হয়।

কাজে কাজেই দ্রাউ বাবুরা এসব দেখে ভীত সন্ত্রস্ত। তাই সাময়িক ভাবে বুর্জোয়া নীতি নীতি বর্জন করে গণতন্ত্রের কথা বলছেন এবং বিধানসভায় এসেছেন। এটা তাঁদের শুভ বুদ্ধির প্রশ্ন নয়। তাঁরা দেখেছে যে, ত্রিপুরার মানুষ গণতন্ত্র প্রিয়। এই জিনিষ দেখে তঁরা বিধানসভায় এসেছে। উনারা যতই মিছিল করুন, মিটিং করুন দেখবেন সেখানে জমায়েৎ হচ্ছে না। এই সব দেখে দেখে তাঁরা আজকে কোনঠাসা হয়ে পড়েছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বিশ্বাস করি, এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ এখানে মঞ্জুর হবে এবং মঞ্জুর হবার পরে এই কাজ যখন বেশী করে গ্রামে যাবে, বেশী করে দাঙ্গা এলাকায় যাবে, তখন ইন্দিরা কংগ্রেস, উপজাতি যুব সমিতি, "আমরা বাঙালী" চক্রান্ত করার চেষ্টা করবে। সেই চক্রান্তের মোকাবিলা করার জন্য ত্রিপুরার গণতন্ত্র প্রিয় জনসাধারণকে ঐক্যবদ্ধ হতে হবে। এই ঐক্যকে শক্তিশালী করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার ঃ---মাননীয় মুখ্যমন্ত্রী, আপনার বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ---মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৮০-৮১ সালের জন্য আমি আর একবার ১০, ০৭, ৬১, ৮০০ টাকার ব্যয় বরাদ্দের অনুমোদন চাচ্ছি। মাননীয় সদস্যরা জানেন, দাঙ্গার পরবর্তী অবস্থায় যে সব কাজকর্ম সরকারকে করতে হয়েছে তার মধ্যে এমন কিছু কাজ রয়েছে যেগুলি আগে থেকে জানা সম্ভব ছিল না। তাই ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। তবে ব্যয় বরাদ্দের মধ্যে সবগুলি উল্লেখ করছি না। প্রধান প্রধান যেগুলি সেগুলির উল্লেখ করছি। এর মধ্যে একটি হচ্ছে পুলিশ। মাননীয় সদস্যরা জানেন যে, রিলিফ ও রিহেবিলিটেশান খাতে আগে যেভাবে অনুমোদন করেছিলাম, খরচ তার চেয়ে বেশী হয়েছে। যেমন এখনও আমরা ভাবতে পারি নি ৯,০০০-এর কিছু বেশী শরণার্থী শিবিরে থেকে যাবে, এবং তাদের জন্য সরকারকে খরচ বহন করতে হবে। আমরা আশা করেছিলাম, তাদের সবাইকে বাড়ী ঘরে ফেরৎ পাঠাতে পারব। কিন্তু দাঙ্গাবাজরা এখনও স্বক্রিয় থাকায় এবং বিভিন্ন জায়গায় উষ্কানিমূলক কাজ চলতে থাকায় যেসব শরণার্থী দুর্গম এলাকায় ছিলেন তারা ফিরে যেতে ইতস্ততঃ করছেন। আমরা বলেছি, প্রয়োজনীয় নিরাপত্তার ব্যবস্থা না করে জোর জুলুম করে আমরা শরণার্থী শিবির থেকে কাউকে বাড়ীতে পাঠাব না।

মাননীয় সদস্যরা জানেন, এই শরণার্থীরা যাতে পুনরায় কৃষিকাজ করতে পারেন তার জন্য আমরা তাদেরকে প্রচুর টাকা দিয়ে সাহায্য করেছি। বীজ, সার, জল সেচের ব্যবস্থা, এমনকি কোথাও পাওয়ার-টীলার দিয়ে সাহায্য করেছি যাতে তারা ফসল ফলাতে পারেন। কোন কোন জায়গায় যাতে ফসল করতে অসুবিধা না হয় সেই জন্য বেশ কিছু দিন খোরাকীও তাদেরকে আমাদের দিতে হয়েছে। বিভিন্ন জায়গাতে যাদের ঘর বাড়ী জ্বলে পুড়ে ছারখার হয়ে গেছে, তারা যাতে আবার ঘর তৈরী করতে পারেন, সেই জন্য তাদেরকে আমরা টাকা দিয়েছি, জি. সি, আই শীট দিয়ে সাহায্য করছি এবং ফুড-ফর-ওয়ার্কও তাদের জন্য আমরা অব্যাহত রেখেছি। এই ভাবে আমরা দুর্গত লোকদের যারা যে শিল্প করতেন, তাদেরকে

নিজ নিজ শিল্পে পুর্নবাসন দেওয়ার চেষ্টা করেছি। যারা মৎস্যজীবি ছিলেন, তাদের আমরা মাছের পোনা দিয়ে, জলাশয় দিয়ে সাহায্য করেছি। স্ব স্ব বৃত্তি গুলিকে ফিরিয়ে দেওয়ার চেষ্টা করেছি। মিঃ স্পিকার, স্যার, এখানে একটা বরাদ্দের কথা বলা দরকার সেটা হচ্ছে মুখ্যমন্ত্রী ডিসক্রিশনারী ফান্ড। এই ফান্ডে আমরা ৫ হাজার টাকা রেখেছি যারা দুঃস্থ, যাদের চিকিৎসা করানোর কোন সামর্থ নাই, তাদেরকে এই ফান্ড থেকে আমরা সাহায্য করে থাকি। আমাদের ভি, এম, ও জি, বি হাসপাতালকে অনেক সময় রক্ত দিতে হয়, কিন্তু এখানে এখনও কোন ব্লাড ব্যাংক আমরা খুলতে পারিনি। তাই গরীব মানুষদের যাদের রক্ত কিনার সামর্থ নেই, তাদেরকে এই ফান্ড থেকে কিছু টাকা দিয়ে সাহায্য করি। স্যার, টাউন ডেভেলাপমেন্টের জন্য কিছু টাকা রেখেছি। যারা নন্-গভার্নমেন্ট স্কুলের টীচার, তাদের পে-স্কেল কম ছিল। গ্র্যাজুয়েট টীচারদের স্কেল ফিকশেসানের জন্য আমাদের যে কিছু টাকা খরচ করতে হয়েছে, সে টাকা এখানে ধরা হয়েছে। আমরা হ্যান্ডলুম ও অন্যান্য বাবদ কিছু টাকা চেয়েছি! আমি বিস্তৃত আলোচনার মধ্যে যাচ্ছি না। আমাদের বিরোধী গ্রুপের মাননীয় সদস্যরা যে সব বক্তব্য রেখেছেন, বিশেষ করে পুলিশের উপর সে সম্পর্কে আমি বক্তব্য রাখতে চাই। পুলিশের জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। মাননীয় বিরোধী গ্রুপের সদস্যরা সম্ভবতঃ এটা দেখেন নি যে তার মধ্যে বড় অংশ হচ্ছে পুলিশকে অতিরিক্ত সুযোগ সুবিধা দেওয়া। মাননীয় সদস্যরা এটা নিশ্চয়ই জানেন আগের সরকার যে ভাবে পুলিশকে ব্যবহার করতেন, আমরা ক্ষমতায় আসার পর সে ভাবে পুলিশকে ব্যবহার করছি না। অন্ততঃ তাদের আমরা মর্যাদা দেবার চেষ্টা করেছি, তাদের অধিকার এবং বাঁচার মতন সুযোগ সুবিধা দিয়েছি। স্যার, আমি গতকাল খবরের কাগজে দেখেছি, আমরা যে সুযোগ সুবিধা পুলিশকে দিয়েছি, সেগুলি দেখে অন্যান্য রাজ্যে, বিশেষ করে কংগ্রেস (ই) শাসিত রাজ্যসমূহে আজকে পুলিশ বিক্ষোভ শুরু হয়েছে। মাননীয় সদস্যরা জানেন, সারা ভারতে যখন পুলিশ বিক্ষোভ শুরু হয়েছিল, তখন একটা মাত্র রাজ্য এ থেকে ব্যতিক্রম ছিল, সেটা হল ত্রিপুরা, যেখানে আমরা পুলিশকে শান্তিপূর্ণ রাখতে পেরেছি। তারা বুঝতে পেরেছেন যে, এখানে এমন একটা সরকার রয়েছে যারা পুলিশকে মানুষ হিসাবে ব্যবহার করছেন, অফিসারদের বাসার চাকর হিসাবে, অফিসারদের জুতো সাফ করার কাজে ব্যবহার করছেন না। পুলিশদেরকে তাদের অধিকার দেওয়া হয়েছে, তাদের মর্যাদা দেওয়া হয়েছে। এটা মাননীয় বিরোধী সদস্যরা নিশ্চয়ই ভালভাবে অবহিত। কারণ তারা পুলিশকে বরাবরই দেখে এসেছেন কায়েমী স্বার্থের সেবক হিসাবে, জমিদারদের পক্ষ হয়ে বর্গাদারদের উচ্ছেদ করার কাজে, মালিকদের পক্ষ হয়ে ধর্মঘটী শ্রমিকদের উপর হামলা করতে। ঐ কায়েমী স্বার্থের সেবাদাস হিসাবে ব্যবহার করতে হলে পুলিশকে গণতান্ত্রিক চেতনা থেকে দূরে রাখতে হবে। আজকে শুধু আমাদের বিরোধী গ্রুপের সদস্যরাই একথা বলছেন না, ঐ দিল্লীতে তাদের দাদা, দিদিমণিরাও এ কথা বলছেন যে, সর্বনাশ হয়ে গেল, পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরাতে সি, পি, আই (এম) পুলিশের মধ্যেও সংগঠন গড়ে তুলছে। এটা নিতান্তই অপপ্রচার। মানুষকে বিভ্রান্ত করার জন্যই এ ধরণের অপপ্রচার চালানো হচ্ছে। সি, পি, আই (এম) কোন জাগাতেই পুলিশকে নিজেদের কাজে ব্যবহার করছে না। আমরা শুধু তাদের গণতান্ত্রিক অধিকারকে সুপ্রতিষ্ঠিত করার জন্যই তাদেরকে সংগঠন

করার অধিকার দিয়েছি এবং তারা যাতে কায়েমী স্বার্থের সেবাদাস না হয়ে, গণতন্ত্রকে রক্ষা করার কাজে ব্রতী হয়, সেই চেতনা সঞ্চারের চেষ্টাই করেছি। আরও করতে পারলে আমরা খুশী হতাম। কিন্তু দীর্ঘ ৩০ বছর ধরে কংগ্রেস সরকার এবং তার আগে ব্রিটিশ সরকার যে ভাবে পুলিশকে তৈরী করেছে, তাতে এ কাজ খুব কঠিন। মাননীয় সদস্যারা জানেন, পুলিশ হাত দেখালেই ড্রাইভারকে গাড়ী থামাতে হত। আমরা যখন ক্ষমতায় এলাম তখন দেখেছি ড্রাইভারদের বিরুদ্ধে ১০ হাজার মামলা ছিল। লক্ষ লক্ষ টাকা ডাইভারদেরকে পুলিশকে দিতে হত। আজকে সেগুলি বন্ধ হয়েছে। এতে বিরোধী দলের সদস্যদের হয়তো চটবার কথা। এতদিন যে দুর্নীতির রাজত্ব চলছিল, সেই দুর্নীতির দুর্গে আজকে ধ্বস নেমেছে বলেই বিরোধী সদস্যদের উদ্বিগ্ন দেখা যাচ্ছে। স্যার, মাননীয় বিরোধী সদস্যদের বক্তব্য আমি ঠিক বুঝতে পারছি না। উনারা কখনও বলেছেন, এই যে খুন, ডাকাতি, লুঠতরাজ হচ্ছে, সেগুলি বামফ্রন্ট সরকার বন্ধ করছেন না কেন? আবার কখনও বলছেন, পুলিশের জন্য আমরা এত খরচ করছি কেন? স্যার, উনারা যদি বন্দুকগুলি ফেরত দিয়ে দেন, তাহলে তো আমরা আর পুলিশ বাড়াতে চাই না। বাংলাদেশে অস্ত্রের ট্রেনিং নেওয়ার জন্য ছেলেদের না পাঠালেই তো পারেন। আমরা তো চাইনা গ্রামে গ্রামে পুলিশ ক্যাম্প গড়ে উঠুক। মানুষকে যদি খুন করা হয়, বাড়ীতে বাড়ীতে গিয়ে ডাকাতি করা হয় তাহলে তো পুলিশ বাড়বেই! যখন দাঙ্গা লেগেছিল তখন তো আপনারা বলেছিলেন---আসুন গ্রামে গ্রামে পুলিশের ক্যাম্প করুন, আমাদের নিরাপত্তার ব্যবস্থা করুন। আমরা আপনাদের নিরাপত্তার ব্যবস্থা করেছি। এখন বলছেন---খরচের টাকা আমরা দেব কেন? খরচের টাকা কে দেবে? দিল্লীতো দিচ্ছে না। আমরা ৪ কোটি টাকার মধ্যে ১ কোটি টাকা পুলিশের জন্য অতিরিক্ত খরচ করেছিলাম। আমি নিজে ইউনিয়ন ফিনান্স মিনিষ্টারের সংগে দেখা করেছি, কিন্তু সে টাকাতো আমরা আজও পাইনি। মাননীয় সদস্যদের এটা বুঝা দরকার যে পুলিশ কেন রাখা হয়। গণতন্ত্রকে রক্ষা করার জন্য, মানুষের নিরাপত্তার জন্য। পাইপগান, বন্দুক ইত্যাদি তৈরী করা, বাংলাদেশে অস্ত্রের ট্রেনিং নিয়ে এসে বিভিন্ন জায়গাতে ডাকাতি করা এগুলি চলতে দেওয়া হবে না, এটা মাননীয় সদস্যরা জেনে রাখুন যারা পুলিশের বিরুদ্ধে বলছেন। তারজন্য যে ব্যবস্থা আমাদের করা দরকার, সে ব্যবস্থাই আমরা করব। মিঃ স্পীকার, স্যার, মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া বলছেন---গণতন্ত্র কোথায়? ত্রিপুরা রাজ্যে কি গণতন্ত্র আছে? মাননীয় সদস্যরা দেখেছেন, দুস্কৃতকারীরা গণহত্যা করার পর বাংলাদেশে গিয়ে ঘুরে বেড়াচ্ছে, দিল্লী পর্যন্ত ঘুরে বেড়াচ্ছে। ঐ আর, এস, এস-এর সঙ্গে দেখা করছে, ঐ নকশালদের সঙ্গে ষড়যন্ত্র করছে, আনন্দমার্গীদের সঙ্গে ষড়যন্ত্র করছে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ---পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় আমার নাম উল্লেখ করে বলেছেন যে আমি আর, এস, এস-এর সঙ্গে ষড়যন্ত্র করছি, নকশালদের সঙ্গে ষড়যন্ত্র করছি, আনন্দমার্গীদের সঙ্গে ষড়যন্ত্র করছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ---মিঃ স্পীকার স্যার, আমি মাননীয় সদস্য মহোদয়ের নাম উল্লেখ করিনি। আপনি টেপ দেখতে পারেন। আমি বলেছি, যারা গণহত্যা করেছে, খুন করেছে তারা আর, এস, এস-এসের সংগে, নকশালদের সংগে আনন্দমার্গীদের সংগে ষড়যন্ত্র করছে, বিভিন্ন জায়গাতে তারা ডাকাতি করছে।

স্যার, ওরা কেন কথাগুলি গায়ে নিচ্ছেন, আমি বুঝতে পারছি না, আমি তো কাঁদা নগেন বাবুর জন্য ছুড়ি নি, যারা এই কাজ করছেন তাদের জন্য ছুড়েছি, আমি বলেছি, যারা খুন করেছে ষড়যন্ত্র করেছে। মাননীয় স্পীকার স্যার, ওরা বলছেন গণতন্ত্র নেই, তা হলে ওরা কি করে জেল থেকে বেরুলেন? ধর্না দিলেন কংগ্রেস ( ই ) অফিসের সামনে? সেখানে কি আমাদের পুলিশ গিয়েছে? ওরা মিটিং ডেকেছিলেন, কিন্তু মিটিং করতে পারেন নি, সেটা আলাদা কথা।

( ভয়েসেস্ ফ্রম দি অপজিশান বেঞ্চ--আপনারাই মিটিং করতে পারমিশান দেন নি, ১৪৪ ধারা জারী করেছেন ) আমরা কি বন্ধ করেছি মিটিং? আমরা তো বন্ধ করিনি? ওদের ক্ষমতা নেই তাই ওরা মিটিং করতে পারেন নি। মিটিং করতে পারমিশান লাগে না। ১৪৪ ধারা লাঠি-সোটার জন্য। লাঠি-সোটা নিয়ে আগরতলায় মিটিং করতে দেওয়া হবে না, রাম দা নিয়ে মিটিং করতে দেওয়া হবে না এবং পাইপ গান নিয়েও মিটিং করতে দেওয়া হবেনা। মাননীয় স্পীকার স্যার, আজকে মাননীয় বিরোধী সদস্যদের বলবো একবার যদি ওরা উত্তর-প্রদেশে যান, কর্নাটকে যান বিভিন্ন জায়গায় দেখবেন সাধারণ মানুষকে আন্দোলন করার জন্য বিনা বিচারে আটক থাকতে হয়। এখানে আছে আটক আইন? এখানে আটক আইন নেই। মাননীয় স্পীকার স্যার, পুলিশ খাতে ব্যয়-বরাদ্দের কথা আমি আগেই বলেছি। পুলিশের জন্য কিছু অতিরিক্ত সুযোগ দেওয়ার প্রয়োজন আছে, মানুষের উপর অত্যাচার করার জন্য নয়, আইন-শৃঙ্খলা রক্ষার জন্য মানুষকে সাহায্য করার জন্য। আমি আগেই বলেছি দাঙ্গা-বাজরা এখনও সক্রিয় আছে, তারা বিভিন্ন রকমের ষড়যন্ত্র করছে, এই ষড়যন্ত্রের বিরুদ্ধে পুলিশকে নিশ্চয়ই সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করতে হবে। মাননীয় স্পীকার স্যার, আমি লক্ষ্য করেছি আক্রমনের জায়গাটা বড় চমৎকার? প্রথম আক্রমন হলো পঞ্চায়েতের উপর। অপরাধ কি পঞ্চায়েতের? না, বামফ্রন্ট পঞ্চায়েত দখল করেছে। আক্রমনের জায়গা হচ্ছে কো-অপারেটিভ। কো-অপারেটিভের কি অপরাধ? আগে কংগ্রেসের আমলে ২।৩ জন এক একটা কো-অপারেটিভ লুটে-পুটে খেতেন। এখন ৮০ পারসেন্ট লোককে আমরা কো-অপারেটিভের মেম্বার করার চেষ্টা করছি। গরীব অংশের মানুষও এখন মেম্বার হচ্ছেন। তাঁরা আজকে সেখানে গোপন ভোটের মাধ্যমে কো-অপারেটিভ নির্বাচন করছেন। গোপন ভোটের মাধ্যমে পঞ্চায়েত নির্বাচন করছেন। আতংক সৃষ্টি হয়েছে টাকা-ওয়ালী লোকদের এবং শোষকদের আতংক সৃষ্টি হয়েছে এবং সে জন্যই আজকে এই সমস্ত গণতন্ত্রের কাজগুলির বিরুদ্ধে অপপ্রচার করা হচ্ছে। এবং আমি দেখেছি, শুধু সেখানে নয় এমপ্লয়িজ কো-অর্ডিনেশানের উপরও আক্রমন করা হচ্ছে। এমপ্লয়িজ কো-অর্ডিনেশানের অপরাধ কি? সদস্যদের আমি জিজ্ঞাসা করছি তাঁরা কি ইউনিয়ন করবেন না? শ্রীমতী ইন্দিরা গান্ধীর রাজত্বের মতো ইউনিয়নের অধিকার কেড়ে নিয়ে যাব সেই এল. আই. সির অর্ডিন্যান্স করে? না এখানে বামফ্রন্ট সরকার সমস্ত শ্রমিক কর্মচারীকে ট্রেড ইউনিয়ন করার অধিকার দিয়েছে। মাননীয় স্পীকার স্যার, অন্যরাও ট্রেড ইউনিয়নের আন্দোলন করতে পারেন। যদি টি. আর. টি. সির মতো বোমা ফেলে টি. আর. টি. সি বন্ধ করার চেষ্টা না করতেন, যদি টি. আর. টি. সি ঘেরাও করে তছনছ করার চেষ্টা না করতেন, অফিসারদের বিভিন্ন সময়েতে তাঁরা যদি ঘেরাও করে তাদের গণতান্ত্রিক অধিকারকে ক্ষুন্ন না করতেন তাহলেও এখানে ট্রেড ইউনিয়ন করার

জন্য কাউকে গ্রেপ্তার করা হবে না। কাজেই আমি মাননীয় সদস্যদের বুঝবার জন্য অনুরোধ করছি যে, ত্রিপুরারাজ্যে, কেরালা এবং পশ্চিম বাংলায় বা বাম-গণতান্ত্রিক ফ্রন্টের যেসব জায়গায় এই সরকার রয়েছে একমাত্র সেই সমস্ত জায়গাতে গণতন্ত্রের জন্য সংগ্রাম অব্যাহত রয়েছে এবং সেজন্য তাঁরা আতঙ্কিত। এই ৩টি জায়গায় যে গণতন্ত্রের দুর্গ আজকে প্রতিষ্ঠিত হয়েছে। যদি আজকে এটা আরও শক্তিশালী হয় তাহলে স্বৈরাচারীরা যে চেষ্টা করছেন ভারতবর্ষের মধ্যে ধনতন্ত্রের কাঠিগুলি ধ্বংশ করতে, সেটা তাঁরা পারবেন না। কারণ এটা ১৯৪২ সাল নয়, এটা হচ্ছে ১৯৮১ সাল। এটা মাননীয় সদস্যদের বুঝতে হবে তাঁরা যতই ষড়যন্ত্র করুন না কেন, আজকে ভারতবর্ষের মধ্যে এই তিনটি জায়গায় আমরা দেখতে পাই আশার আলো। এই আশার আলো সমস্ত জায়গায় আজকে ছড়িয়ে পড়ছে তার জন্য গণতন্ত্রের শত্রুরা আতংকিত হয়েছে এবং এই হাউসের মধ্যেও আমরা দেখছি গণতন্ত্রের শত্রুরা কুন্ঠিত। মাননীয় স্পীকার স্যার, আমার আর বিশেষ কিছু বক্তব্য নেই। আমি এই বক্তব্য রেখে এই যে সাপ্লিমেন্টারি ডিমাণ্ড ফর গ্রান্ট ফর দি একস্পেনডিচার অব দি গভর্ণমেন্ট অব ত্রিপুরা ইন ১৯৮০-৮১ এটা আমি এই হাউসের অনুমোদন চাই।

ভোটিং অন্ ডিমাণ্ডস্ ফর সাপ্লিমেন্টারী গ্র্যান্টস
ফর দি ইয়ার ১৯৮০-১৯৮১ ইং।

মিঃ স্পীকার ঃ—সভার পরবর্তী কার্য্যসূচী হলো ঃ—"১৯৮০-৮১ ইং সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর ( ডিমাণ্ডস্ ফর সাপ্লিমেন্টারী গ্র্যান্টস্ ) উপর ভোট গ্রহন"।

আজকের কার্য্যসূচীতে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সমূহ এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়দের নাম দেওয়া আছে। ব্যয় বরাদ্দ মঞ্জুরীর প্রস্তাব সমূহ সভার কার্য্যসূচীতে সংযুক্তি আকারে সদস্যদের কাছে দেওয়া হয়েছে। ব্যয় বরাদ্দের প্রস্তাব সমূহ একসঙ্গে হাউসে উত্থাপিত হয়েছে বলে গণ্য করা হলো।

Mr. Speaker :—Now the question before the House is that a further sum not exceeding Rs. 5,000/-be granted to defray the cahrges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 2. ( Major Head 213—Council of Ministers).

(It was then put and passed by voice vote).

Now the question before the House is that a further sum not exceeding Rs. 90,50,000/- be granted to defray the charges which will come on course of payment during the year ending on 31st March, 1981 in respect of Demand No. 11 (Major Head 255 Police).

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 42,300/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 22. (Major Head 288 Special Security and Welfare).

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 38,00,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 29. (Major Head 305—Agriculture).

(It was then put and passed by voice vote).

Now the question before the House is that a further sum not exceeding Rs. 15,00,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 48. (Major Head 766—Loans to Government Servants.)

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 41,96,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981 in respect of Demand No. 16 (Major Head 227—Education Rs. 36,96,000/- and Major Head 309—Food Rs. 5,00,000/-).

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 18,59,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March 1981, in respect of Demand No. 15 (Major Head—284 Urban Development Rs. 18,47,000/- and Major Head 287—Labour and Employment Rs. 12,000/-).

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 89,000/-be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 14 (Major Head 259—Public Works.)

(It was then put and passed by voice vote )

Now the question before the House is that a further sum not exceeding Rs. 42,00,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 43 (Major Head—506 Capital outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development Rs. 14,00,000/- and Major Head 534—Capital outlay on Power Project Rs. 28,00,00/-).

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 30,00,000/-be grantad to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981 in respect of Demand No. 44 (Major Head 526-Capital outlay on Consumers Industry, Jute Mill, Suger Mill and Tea Industry).

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 8,00,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 47 (Major Head—498-Capital outlay on Co-operation).

(It was then put and passed by voice vote).

Now the question before the House is that a further sum not exceeding Rs. 4,91,49,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on tne 31st March, 1981 in respect of Demand No. 32 (Major Head 314—Cimmunity Development).

(It was then put and passed by voice vote).

Now the question before the House is that a further sum not exceeding Rs. 10,00,0C0/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on thc 31st March, 1981, in respect of Demand No. 22 (Major Head—283--Housing).

(It was then put and passed by voice vote)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 12,000/-be granted to defray The charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 27 (Major Head 298—Co-operation Rs. 12,000/-).

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 45,65,500/-be granted to defray the charges which will come in respect of Demand No. 40 (Major Head 498—Capital outlay on Co-operation Rs. 24,88,000/- and Major Head 698—Loans to Co-operation Rs. 20,77,50C/-).

(It was then put and passed by voice vote).

Now the question before the House is that a further sum not exceeding Rs. 11,12,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 18 (Major Head-282-Public Health, Sanitation and Water Supply Rs, 11, 12, 000/-.)

(It was then put and passed by voice vote.)

Now the question before the House is that a further sum not exceeding Rs. 7,76,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st march, 1981, in respect of Demand No. 12. (Major Head 265-A- Other Administrative Services).

(It was then put and passed by voice vote).

Now the question before the House is that a further sum not exceeding Rs. 6,13,000/- be granted to defray the charges which *will*

come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Dem and No. 13 (Major Head 258—Stationery and Printing).

(It was then put and passed by voice vote).

Now the question before the House is that a further sum not exceeding Rs. 1,43,18,000/- be granted to defray the charges which will come in course of payment during the year ending on the 31st March, 1981, in respect of Demand No. 25 (Major Head 288-Social Security and Welfare).

(It was then put and passed by voice vote).

মিঃ স্পীকার ঃ—সভার পরবর্তী কার্য্যসূচী হলো—১৯৭৬-৭৭ ইং আর্থিক সনের এ্যাক্সেস গ্র্যান্টেসের দাবীর উপর সাধারণ আলোচনা"। আমি মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করব আলোচনা চলাকালে তারা যেন তাদের বক্তৃতা এ্যাক্সেস গ্র্যাণ্টসের দাবীর উপর সীমাবদ্ধ রাখেন।

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, ১৯৭৭ এ যে বরাদ্ধ ছিল তাতে কিছু অতিরিক্ত খরচ হয় এবং সেটা অডিট রিপোর্টে ধরা পড়ে এবং তারজন্য সেটাকে রেগুলারাইজ করতে হয়। এই বরাদ্ধের পরিমাণ হচ্ছে ৪ কোটি ৩৫ লক্ষ ৯৪ হাজার ৯৯৭শ, এর মধ্যে স্টাফ এস্কপেনডিচার করা হয়নি, এই রেগুলারাইজেশানের যে প্রস্তাব, আমি সেটাকে হাউসের সামনে রাখছি। সেখানে ৪৮টা খাতে এই অতিরিক্ত ব্যয় হয়েছিল, মাননীয় সদস্যদের কাছে সেটা ইতিমধ্যেই পেঁীছেছে।

মিঃ স্পীকার ঃ—মাননীয় সদস্যরা যদি কেউ এই এ্যাক্সেস্ গ্র্যাণ্টের উপর আলোচনা শুরু করতে চান তাহলে আমি অনুমতি দিচ্ছি। Now the next business before the House is voting on demands for excess grants for the year 1976-77. I would now request the Hon'ble Finance Minister to move his motion for voting on Demands for exeess Grants for the Expenditure incurred in relation to the State of Tripura for the Financial year ended on the 31st March, 1977.

Mr. Chief Minister :—Mr. Speaker Sir, On the recommendation of the Governor, I beg to move that a sum not exceeding Rs. 4,35,94,997/- excluding the charged expenditure of Rs. 19,59,604/- be granted on account for or towards defraing charges for the following services and purposes, in respect of of Demands for Excess Grants for the expenditure incurred in relation to the State of Tripura for the Financial year ended on the 31st March, 1977, namely :—

| Demand No. | Services and purposes | Sums not Exceeding |
|---|---|---|
| | | Rs. |
| 2. | Council of Ministers. | 31,624 |
| 3. | Election | 3,70,915 |
| 4. | Land Revenue | 1,51.149 |
| 4. | Stamps and Registration | 24,259 |
| 4. | Sales Tax. | 1,36,160 |

| Demand No. | Services & Purposes | Sums not exceeding |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| 6. | Taxes on Vehieles. | 9,452 |
| 9. | Other Administrative Services. (Guest Houses, Govt. Hostel, etc.) | 1,34,245 |
| 11. | Other Adm'nistrative Services (Home Guards) | 4,74,628 |
| 12. | Other Administrative Services (Gallantry Awards) | 3,000 |
| 13. | Stationery and Printing | 2.52,222 |
| 13. | State Lottery (Estt. charges). | 91,339 |
| 13. | Pension and Other Retirement Benefits. | 9,49,627 |
| 14. | Public Works. | 5,23,219 |
| 14. | Medical (Buildings) | 58,340 |
| 14. | Social Security and Welfare (Buildings) | 18,240 |
| 14. | Animal Husbandry (Buildings). | 99,268 |
| 18. | Aid Materials and Equipments. | 3,97,515 |
| 18. | Public Health, Sanitation and Water Supply. | 2,93.016 |
| 19. | Family Planning. | 21.83,229 |
| 20. | Housing (Govt. Residantial Buildings) | 2 18,337 |
| 20. | Roads and Biidges. | 7.31.287 |
| 21. | Information and Publicity | 2,44,380 |
| 21. | Tourism | 5,435 |
| 22. | Social Security and Welfare (States Soldiers, Sailors and Airmen's Board) | 5,731 |
| 23. | Food and Nutrition (Spec'al Nutrition Programme) | 8 02,464 |
| 25. | Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons). | 35.01,204 |
| 26. | Relief on account of Natural Calamities. | 1,27,738 |
| 26. | Other Social and Community Services. | 22,625 |
| 27. | Community Development (Panchayat) | 1,38.753 |
| 30. | Special and Backward Areas (North Eastern Council Scheme for Animal Husbandry and Dairy Development) | 1,48,438 |
| 30. | Dairy Development. | 17,294 |
| 33. | Community Development (Water Supply & Sanitation) | 1,75,306 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 35. | Minor Irrigation. | 68,261 |
| 35. | Water and Power Development Sehemes. | 1,290 |
| 35. | Irrigation, Navigation, Drainage and Flood Control Projects. | 3,13,886 |
| 35. | Power Projects. | 22,24,581 |
| 36. | Capital Outlay on Social Security and Welfare. | 490 |
| 37. | Capital Outlay on Public Health, Sanitation and Water Supply. | 18,22,391 |
| 38. | Capital outlay on Housing (Subsidised Industrial Housing Scheme). | 38,541 |
| 39. | Capital Outlay on Housing. | 88,110 |
| 39. | Capital Outlay on Special and Backward Areas (North Eastern Council—Roads & Bridges). | 8,84,461 |
| 39. | Capital Outlay on Roads and Bridges. | 6,04,853 |
| 40. | Loans for Education, Art and Culture. | 23,380 |
| 40. | Loans to Co-operative Services. | 15,95,700 |
| 43. | Capital Outlay on Special and Backward Areas (North Eastern Council Schemes Power Project). | 96,907 |
| 43. | Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development. | 6,44,566 |
| 43. | Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Project. | 6,96,202 |
| 43. | Capital Outlay on Power Projects. | 87,07,234 |
| 47. | Loans for Village and Small Industrial Co-operation. | 8,98,050 |
| 48. | Loans for Social Security and Welfare Loans to New Migrants. | 29,41,200 |
| 48. | Loans to Government Servants. | 5,95,670 |
| | GRAND TOTAL :— | 4,35,94,997 |

Mr. Speaker :—Now the question before the House is the motion moved by the Hon'ble Chief Minister that a sum not exceeding Rs. 4,35,94,997/- excluding charged expenditure of Rs. 19,59,67 be granted on account for or toward defraying charges for the services and purposes in respect of Demands for Excess Grants for the expenditure incurred in relation to the State of Tripura for the Financial year ended on the 31st March, 1977.

আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক আনীত মোশনটি ভোটে দিচ্ছি যারা এই প্রস্তাবের পক্ষে আছেন তারা "হ্যাঁ" বলুন, আর যারা বিপক্ষে আছেন তাঁরা "না"

বলুন। আমি মনে করি যারা এই প্রস্তাবের পক্ষে আছেন তাঁরাই সংখ্যাগরিষ্ঠ। অতএব মোশনটি সভা কর্তৃক গৃহীত হল।

এই সভা আগামী ১৮ই মার্চ, বুধবার, ১৯৮১ ইং বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

ANNEXURE—"A"

Name of Member :—শ্রীনিরঞ্জন দেববর্মা।

Admitted Starred Question No. 19

প্রশ্ন

১। বর্তমানে রাজ্য নিউট্রেশান প্রোগ্রাম এর মাধ্যমে কয়টি ফিডিং সেণ্টার চালু অবস্থায় আছে? ( ব্লক ভিত্তিক তার হিসাব )।

উত্তর

২। বর্তমানে রাজ্য নিউট্রেশন প্রোগ্রাম এর মাধ্যমে মোট ৮০৮টি ফিডিং সেণ্টার চালু আছে। নিম্নে ব্লক ভিত্তিক হিসাব দেওয়া হইল।

| ক্রমিক নং | ব্লকের নাম | বর্তমানে চালু ফিডিং সেণ্টারের সংখ্যা |
|---|---|---|
| ১। | পানিসাগর | ১৬ |
| ২। | কাঞ্চনপুর | ৬৭ |
| ৩। | কুমারঘাট | ৩২ |
| ৪। | ছাওমনু | ১০০ |
| ৫। | সালেমা | ২৯ |
| ৬। | তেলিয়ামুড়া | ৩৪ |
| ৭। | খোয়াই | ২০ |
| ৮। | জিরানীয়া | ৩৪ |
| ৯। | মোহনপুর | ৬৪ |
| ১০। | বিশালগড় | ৫১ |
| ১১। | মেলাঘর | ৫৭ |
| ১২। | উদয়পুর | ৫৭ |
| ১৩। | বগাফা | ৪৪ |
| ১৪। | রাজনগর | ৮১ |
| ১৫। | সাতচাঁন্দ | ৭৩ |
| ১৬। | অমরপুর | ২৯ |
| ১৭। | ডুম্বুরনগর | ১৬ |
| ১৮। | আগরতলা ( পৌর এলাকা ) | ৪ |
| | মোট— | ৮০৮টি। |

**Admitted Starred Question No. 52**

**By**

**Name of M. L. A.—Shri Tapan Chakraborty**

**Will the Hon'ble Ministe**r**-in-charge of the Education Department be pleased to state :—**

১। আগরতলার "বিশ্ববিদ্যালয়কেন্দ্র" টিকে পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয়ে উন্নীত করা এবং ত্রিপুরায় একটি "আইন কলেজ" স্থাপনের জন্য সরকার কি কি উদ্যোগ নিয়েছেন ?

২। এই দুইটি কাজের ক্ষেত্রে বর্ত্তমানে কি কি বাধা রয়েছে ?

ANSWER

১। আগরতলার বিশ্ববিদ্যালয় কেন্দ্রটিকে পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয়ে উন্নীত করার পূর্ব্বে এই কেন্দ্রটির সর্ব্বাঙ্গীন উন্নতির প্রয়োজন, সেই জন্য বর্ত্তমানে সূর্য্যমনি নগরে ৫৭.৩০ একর খাস জমি শিক্ষা বিভাগ কতৃক অধিগ্রহন করা হইয়াছে, এবং ৪৩.৩৬ একর জোত জমি অধিগ্রহন করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইয়াছে। প্রয়োজনীয় অর্থের জন্য U. G. Cর নিকট প্রস্তাব পাঠান হইয়াছে। আগরতলায় আইন কলেজ স্থাপনের উদ্দেশ্যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের সহিত যোগাযোগ করিয়া অনুমোদনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা দরকার তাহা স্থির করা হইতেছে।

২। উপযুক্ত বাড়ীঘর, শিক্ষক ও বার্ষিক বরাদ্দের অভাবই বাধা হিসাবে উল্লেখ করা যায়।

Name of the Member :- শ্রীতপন চক্রবর্তী

Assembly Admitted starred Question No. 54

প্রশ্ন

১। ত্রিপুরায় সুত্রধর, শব্দকর ও কপালী সম্প্রদায়কে তপশিলী উপজাতি হিসাবে গন্য করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট সুপারিশ করার বিষয়ে চিন্তা করছেন কিনা ?

২। করে থাকলে অতি সত্বর কেন্দ্রীয় সরকারকে উক্ত ব্যাপারে অনুরোধ করবেন কিনা ?

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠেনা।

Admitted Starred Question No. 72

Name of M. L. A. Shri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। সারা ত্রিপুরায় ১৯৮০ ও ৮১ইং ফেব্রুয়ারী পর্য্যন্ত মোট কতজন ছাত্রছাত্রীকে মোট কতটাকা ষ্টাইপেণ্ড দেওয়া হয়েছে।

২। ধর্মনগর মহকুমার কুর্তী এস, বি, স্কুলে ১৯৭৯ ও ১৯৮০ইং সনে বুক গ্রেন্টের টাকা ছাত্র-ছাত্রীদের না দেওয়ার কারণ কি ;

৩। ধর্মনগর মহকুমার ফুলবাড়ী এস, বি, স্কুলের গৃহটি পঞ্চায়েত কর্ত্তৃক নির্মিত হওয়া সত্বেও ক্লাশ চালু না হওয়ার কারণ কি ?

ANSWER

১। ১৯৮০ ও ৮১ ইং ফেব্রুয়ারী পর্য্যন্ত সর্বমোট ১৫,১৫৭ জন ছাত্র-ছাত্রীকে ৪০,১৬,৭৭৯.০০ টাকা ষ্টাইপেণ্ড দেওয়া হয়েছে।

২ এবং ৩। } তথ্য সংগ্রহ করা হইতেছে।

Assembly Admitted Starred Question No. 77

By—Shri Umesh Chandra Nath, M. L. A.

Will the Hon'ble Minister-in-charge of the Food & Civil Supplies Department be pleased to state :—

১। ইহা কি সত্য ব্রজেন্দ্রনগর, সাতসঙ্গম, মোহন টিকির (ধর্ম্মনগর) জিরাতিয়া জমির ধান যাহা সরকারের প্রাপ্য তাহা আদায় হচ্ছে না।

২। যদি সত্য হয়, তবে তাহার কারণ কি এবং

৩। কত একর জমির ধান আটক আছে ?

৪। উক্ত জমি ভূমিহীনদের মধ্যে বণ্টন করা হয়েছে কিনা ?

ANSWER

তথ্য সংগ্রহাধীন আছে।

ANNEXURE—"B"

Admitted Un-starred Question No. 3

Name of M. L. A. Sri Khagen Das.

Will the Hon'ble Minister-in-charge of the Social Education Department be pleased to state.

১। ত্রিপুরা রাজ্যে মোট কতগুলি সমাজশিক্ষা কেন্দ্র, নিম্ন বুনিয়াদী স্কুল, উচ্চ বুনিয়াদী স্কুল, মাধ্যমিক দ্বাদশ শ্রেণীর স্কুল আছে ;

( পৃথক পৃথক হিসাব )

২। এর মধ্যে ১লা জানুয়ারী ১৯৭৮ থেকে ১৯৮১ সালে ২৮শে ফেব্রুয়ারী পর্য্যন্ত ঐ ধরনের মোট কতগুলি স্কুল খোলা হয়েছে ?

( পৃথক পৃথক হিসাব )

ANSWER

১। (ক) ১৯৭৮ সালের আগের স্থাপিত ৫৬৩টি এবং ৭৮ সাল হইতে ৮০ সালের ভিতর স্থাপিত ৬০০টি সহ ত্রিপুরায় বর্ত্তমানে ১১৬৩ টি সমাজ শিক্ষা কেন্দ্র আছে।

(খ) অনুরূপভাবে ৭৮ সালের আগের ১৩৪৮টি ও ৭৮ সাল হইতে ৮১ সালের ২৮শে ফেব্রুয়ারী পর্য্যন্ত স্থাপিত ২৫২টি সহ ত্রিপুরায় বর্ত্তমানে ১৬০০টি নিম্ন বুনিয়াদী বিদ্যালয় আছে।

(গ) ৭৮ সালের পূর্ববর্ত্তী ২১৭টি এবং তৎপরবর্ত্তী ৮৩টি সহ ত্রিপুরায় বর্ত্তমানে সর্বমোট ৩০০টি উচ্চ বুনিয়াদী বিদ্যালয় আছে।

(ঘ) মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ১৯৭৮ সালের আগে ছিল ৪৬টি এবং তার পরে স্থাপিত ৬৯টি সহ ত্রিপুরায় বর্ত্তমানে ১১৫টি মাধ্যমিক বিদ্যালয় আছে।

(ঙ) ১৯৭৮ সালের আগে দ্বাদশ শ্রেণীর বিদ্যালয় ছিল ২৯টি এবং তারপরে স্থাপিত ৩০টি সহ বর্ত্তমানে ৫৯টি দ্বাদশ শ্রেণীর স্কুল আছে।

১৯৭৮ সাল হইতে ১৯৮১ সালের ২৮শে ফেব্রুয়ারী পর্য্যন্ত স্থাপিত—

| | | |
|---|---|---|
| ক) | সমাজ শিক্ষা কেন্দ্রের সংখ্যা হইল— | ৬০০টি। |
| খ) | নিম্ন বুনিয়াদী বিদ্যালয়ের সংখ্যা হইল | ২৫২টি। |
| গ) | উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ের সংখ্যা হইল | ৮৩টি। |
| ঘ) | মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা হইল | ৬৯টি। |
| ঙ) | দ্বাদশ শ্রেণীর বিদ্যালয়ের সংখ্যা হইল | ৩০টি। |
| | | সর্বমোট—১০৩৪টি। |

## Starred Question No. 4

By—Shri Bidya Ch. Deb Barma.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে তেলিয়ামুড়া ব্লক এলাকায় দক্ষিণ পুলিনপুর গাঁওসভার অধীনে বাড়ীঘর না থাকা সত্বেও বিগত দাঙ্গায় বাড়ীঘর যাওয়ার জন্য কিছু সংখ্যক আগরতলাবাসী এবং জনৈক বাংলাদেশী নাগরিককে ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে .

উত্তর

না, ইহা সত্য নহে।

প্রশ্ন

২। যদি সত্য হয়, আগরতলাবাসী এমন কতটি পরিবারকে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে ? এবং কত টাকা ক্ষতিপূরণ পরিবার পিছু দেওয়া হয়েছে ?

উত্তর

প্রশ্ন উঠে না।

প্রশ্ন

৩। অনুসন্ধানক্রমে তাহাদের নাম ঠিকানা প্রকাশ করা হবে কিনা ? এবং যদি ঘটনা সত্য হয় তাহা হইলে তাহাদের নিকট হইতি ক্ষতিপূরণের টাকা আদায়ের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

উত্তর

প্রশ্ন উঠে না।

Admitted Un-Starred Question No. 5
By—Shri Bidya Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be Pleased to state—

প্রশ্ন

১। ১৯৭৭ সন হইতে ১৯৮০ সনের জানুয়ারী পর্যন্ত কতটি হাইস্কুলে বোডিং হাউস খোলার জন্য সরকার অনুমোদন দিয়েছেন এবং তম্মধ্যে উক্ত সময়ে কোথায় কোথায় কয়টি খোলা হয়েছে ,

২। যে সমস্ত হাইস্কুলের অধীনে স্কুল বোর্ডিং হাউস তৈরী হয়ে গিয়েছে অথচ এখনো চালু হয়নি সেগুলি চালু না করার কারণ এবং কবে পর্যন্ত চালু হবে তার বিবরণ ?

উত্তর

১। মোট তিনটি স্কুলে বোর্ডিং হাউস খোলার অনুমোদন দেওয়া হইয়াছে। তম্মধ্যে শিলাছড়ি হাইস্কুলে বোর্ডিং হাউস খোলা হইয়াছে।

২। বোর্ডিং হাউসের জন্য কুক্ নিয়োগ, আসবাবপত্র ও বাসনপত্র ক্রয় এবং বোর্ডিং হাউস পরিচালন কমিটি গঠনের কাজ শেষ হয় নাই। এই কাজগুলি শেষ হইলেই বোর্ডিং হাউস চালু করার আদেশ দেওয়া হইবে।